সে জন্যই তিনি দ্বিস্তর পরিষদের প্রস্তাব দেন। ল্যান্সডাউন ক্রসকে আরেক চিঠি (১৮৮৯, ১লা জানুয়ারি)-তে জানান, তিনি কোন ভৌগোলিক অঞ্চলের বা জনসংখ্যার আনুপাতিক প্রতিনিধিত্ব চান না, তিনি চান বিভিন্ন "শ্রেণী ও টাইপের" প্রতিনিধিত্ব। ক্রস বা প্রধানমন্ত্রী সলসবেরি কেউই পরোক্ষ নির্বাচন চাননি।

১৮৯২-র সংস্কার অনুযায়ী ল্যান্সডাউন যে সব বিধি চালু করলেন তাতে কেন্দ্রীয় ও প্রাদেশিক আইন পরিষদের সভ্য সংখ্যা কিছু বাড়ানো হলেও গণতান্ত্রিক নির্বাচন প্রথা প্রবর্তিত হয়নি। মিউনিসিপ্যালিটি ও জেলা বোর্ড কর্তৃক প্রেরিত তালিকা থেকে সরকারই শেষ মনোনয়ন করতেন। সরকারী সংখ্যাগরিষ্ঠতা বজায় থাকবে, পরিষদে বাজেট নিয়ে ভোটাভুটি হবে না, সভারা কোন প্রস্তাব আনতে বা সরকারী প্রস্তাবের বিরোধিতা করতে পারবেন না এবং সর্বোপরি বড়লাটের যে কোন আইন বা রেগুলেশান করার ক্ষমতা থাকবে—এই সব অগণতান্ত্রিক প্রথাও চালু থাকল। অর্থাৎ আইন পরিষদের পরামর্শ দেওয়ার বেশি কোন অধিকার স্বীকৃত হয়নি। এমন কি স্বাধীন সত্তাও নয়। এভাবে কংগ্রেসের শাসন সংস্কার বিষয়ক বিভিন্ন প্রস্তাব নাকচ হয়ে গেল।

কংগ্রেসের দ্বিতীয় দাবি ছিল বিভিন্ন রাজকর্মে অধিকতর ভারতীয় নিয়োগ। প্রথম কংগ্রেসে বিলেত ও ভারতে একই সঙ্গে আই সি এস পরীক্ষার দাবি জানানো হয়, নিয়োগের সর্বোচ্চ বয়ঃসীমা ২৩ বছর করতে এবং স্ট্যাটুটারী সিভিল সার্ভিসের আইনকানুন আরো উদার করতে বলা হয়। সিভিল সার্ভিস কমিশন পরামর্শ দেন বয়ঃসীমা বাড়ানো হোক, স্ট্যাটুটারী সিভিল সার্ভিস তুলে দেওয়া হোক এবং ১০৮টি পদ, যা এতকাল সিভিলিয়ানদের জন্য নির্দিষ্ট ছিল, তা প্রাদেশিক সিভিল সার্ভিসের সঙ্গে যোগ করা হোক। কিন্তু সব পদ প্রাদেশিক সার্ভিসে আসতে ঢের সময় লাগতো। ১৮৮৯ ও ১৮৯২-তে গোখলে এ ব্যাপারে তাঁর উষ্মা প্রকাশ করেন "আমাদের দেশের পদের জন্য দেশেই যদি পরীক্ষা নেওয়া না হয় তবে ন্যায় ও সাম্যের অর্থ কি জানি না।" নানা সমালোচনার ফলে কমনস্ সভা ১৮৯৩ সালের ২ জুন ভারত ও ব্রিটেনে একযোগে আই সি এস পরীক্ষার প্রস্তাব গ্রহণ করলেন। কিন্তু ভারত সচিব কিম্বার্লি শাসনের জন্য ন্যূনতম য়ুরোপীয় কর্মচারীর প্রয়োজন অজুহাত দেখিয়ে তা কার্যকর করেননি।[২৫] ফলে ১৮৯৫ সালে কংগ্রেস প্রতিবাদ জানালো। কিন্তু এখনও তা সমূহ পদের এক তৃতীয়াংশের বেশি ভারতীয়দের জন্য সংরক্ষণের দাবি তুললো না। ওয়েলবি কমিশনের সামনে সাক্ষ্য দিতে গিয়ে গোখলে একে "moral drain" আখ্যা দিয়েছিলেন। ১৯০০ সালের কংগ্রেস পুলিশ, ডাক্তারী, পূর্ত, রেল, আফিম, শুল্ক ও অন্যান্য বিভাগে আরো ভারতীয় নেবার দাবি তোলে। সর্বাধিক পরিতাপের বিষয় শিক্ষাবিভাগে বহু যোগ্য ভারতীয় থাকা সত্ত্বেও বড়ো বড়ো কলেজের অধ্যক্ষ পদ ইংরেজদের জন্যই সংরক্ষিত ছিল। এর শিকার হন স্বয়ং জগদীশচন্দ্র বসু।

কংগ্রেসের সমালোচনার তৃতীয় বিষয় ছিল সামরিক ব্যয়বাহুল্য। ১৮৮৫-তে ১১০০০ নতুন ইংরেজ সৈন্য নিযুক্ত হলে তার প্রতিবাদ ওঠে। ভারতীয় সৈন্য নিয়োগ করলে ব্যয় সংকুলান হবে এমন যুক্তি দেখানো হয়। ১৮৯২-র অধিবেশনে বলা হয় সাম্রাজ্যের স্বার্থে ভারতীয় বাহিনী ব্যবহার করা হচ্ছে বলে সামরিক ব্যয়ের একটা অংশ ইংল্যাণ্ডের বহন করা উচিত। বঙ্কিম লিখেছিলেন, "ইংলণ্ডের গৌরবার্থ আবিসিনিয়ায় যুদ্ধ হইল, ব্যয়ের দায়ী ভারতবর্ষ।" এরকম বিভিন্ন সময়ে চীন থেকে ক্রিমিয়া, নিউজিল্যাণ্ড থেকে মাল্টা ভারতীয় বাহিনীকে ব্যবহার করা হয়েছিল। ১৮৯৫ সালের কংগ্রেস এলগিনের ব্যয়বহুল সীমান্তনীতি বিষয়ে আপত্তি তোলে। ১৮৮৬-তে ভারতীয় সৈন্য নিয়োগের সুপারিশ করা

হয়, পরের বছর অফিসার পদের জন্য। অফিসারদের প্রশিক্ষণদানের জন্য সামরিক কলেজ স্থাপনের প্রস্তাবও ওঠে। কিন্তু জেনারেল রবার্টস অসন্তুষ্ট বাঙালী ও মারাঠীর হাতে অস্ত্র সমর্পণ করতে রাজি হননি। কিম্বার্লির আপত্তিতে ভারতীয় অফিসার (মাত্র দুটি রেজিমেন্টে) নিয়োগের প্রস্তাব বাতিল হয়। তাদের রাজকীয় কমিশন দেবার প্রস্তাব এলগিনই নাকচ করে দেন। ভারতে গোখ্‌লে ও বিলেতে দাদাভাই এ নিয়ে অনেক আন্দোলন চালান। ওয়েলবি কমিশনের সামনে গোখ্‌লের সাক্ষ্য (১৮৯৭) স্মরণীয় হয়ে থাকবে। কমিশন কিন্তু মূষিক প্রসব করে। ব্রিটেনের দেয় সামরিক ব্যয়ের অংশ ছিল নগণ্য। একথা কার্জনও স্বীকার করেছিলেন। টাকার বিনিময় হার হ্রাসের জন্য ব্রিটিশ কর্মচারীরা যা ক্ষতিপূরণ বাবদ পায় তা ঐ অর্থের চেয়ে ঢের বেশি।[২৪]

শেষ পর্যন্ত সমস্ত বিতর্ক কেন্দ্রীভূত হয় ঔপনিবেশিক শাসনের অর্থনৈতিক কুফলের ওপর। এতে অংশ নেন সব নরমপন্থী নেতা—বিশেষত: দাদাভাই, রমেশ দত্ত ও গোখলে। জন ডিকিনসন, মেজর ইভানস বেল, জন ব্রাইট প্রভৃতি কোম্পানীর সমালোচক ও ক্লিফ লেসলি, ফ্রেডরিক লিস্ট প্রভৃতি অর্থনীতিবিদদের প্রভাবে তাঁরা বলেন, ব্রিটিশ ক্লাসিকাল অর্থনীতি ভারতের ক্ষেত্রে নিরঙ্কুশভাবে প্রয়োগ করতে গিয়ে দুর্দশা ডেকে আনা হয়েছে। এতে দেশের সম্পদ বাইরে চলে গেছে, দেশজ শিল্প ধ্বংস হয়েছে, ক্রমাগত দুর্ভিক্ষের কবলে পড়ে লক্ষ লক্ষ মৃত্যু ঘটেছে, রাজস্বের ক্রমবর্ধমান চাপে জনগণের দারিদ্র্য চরমে উঠেছে। বিদেশী রাজত্ব, সম্পদ নিষ্কাশন ও দারিদ্র্য এক সূত্রে গ্রথিত।[২৫] এ সম্বন্ধে যে প্রতিবাদ উঠেছে তা গ্রাহ্য নয়।[২৬]

১৮৭১ সালের ১৫ ফেব্রুয়ারি ইস্ট ইণ্ডিয়া অ্যাসোসিয়েশনের সভায় দাদাভাই এক পরিসংখ্যান দাখিল করেন। তাতে পাই ভারতের বাৎসরিক জাতীয় আয় তিরিশ কোটি পাউণ্ড, রাজস্ব পাঁচ কোটি পাউণ্ড এবং সম্পদ-নিষ্কাশনের পরিমাণ এক কোটি কুড়ি লক্ষ পাউণ্ড। ডিগবির মতে ১৮৩৪ থেকে প্রতি বছর গড়ে তিন কোটি পাউণ্ড নিষ্কাশিত হয়েছে। দাদাভাই পরে দেখান, ভারতীয়দের গড় বার্ষিক আয় দাঁড়িয়েছে মাত্র কুড়ি টাকা। ১৯০১ সালে কার্জনও একে তিরিশ টাকার ওপর নিয়ে যেতে পারেননি। গোখলে দেখান ভারতের জাতীয় ঋণ ১৮৬২-১৮৭০-এর মধ্যে বেড়েছে ৭ কোটি ২০ লক্ষ টাকা, ১৮৭১-৮১'এর মধ্যে—৫০ কোটি টাকা ও ১৮৮১-৯৪'র মধ্যে ৭০ কোটি টাকা। তিনি ও রমেশচন্দ্র হোমচার্জ বাবদ পাউণ্ডে দেয় অর্থের পরিমাপ করেছিলেন। তাঁদের সিদ্ধান্ত ফাঁপানো মনে হলে আধুনিক জন ম্যাক্‌লেনের হিসাব—২৫ কোটি ৯৫ লক্ষ টাকা—মানতে আপত্তি না হওয়াই উচিত। এর জন্য দায়ী ছিল মাথাভারী প্রশাসনিক ব্যয়, অস্বাভাবিক সামরিক ব্যয় (সামগ্রিক ব্যয়ের ৩৫%), রেলওয়ের গ্যারান্টিকৃত লভ্যাংশ বাবদ ব্যয়, ঋণের সুদ বাবদ ব্যয়। ভারতে সাম্রাজ্য বিস্তার ও সিপাহী বিদ্রোহ দমনের জন্য যে খরচ হয়েছিল তার প্রতিটি পেনী জুগিয়েছে ভারত স্বয়ং।

প্রতিকারস্বরূপ নরমপন্থীরা চান (১) করভার কমাতে হবে, (২) ভারতকে শিল্পায়িত করতে হবে, (৩) অবাধ বাণিজ্যনীতি বর্জন করতে হবে। ১৮৮৭ সালের কংগ্রেসে আয়করের নিম্নতর সীমা ১০০০্ টাকা স্থির করার দাবি ওঠে, তাছাড়া বিলাতী কাপড়ের ওপর শুল্ক বসানোর দাবি। কিন্তু ব্রহ্ম যুদ্ধ, সীমান্ত যুদ্ধ, দুর্ভিক্ষ, টাকার বিনিময় মূল্যের ক্রমাবনতি সরকারকে করভার বাড়াতে বাধ্য করল। ১৮৮৬ সালে আয়কর পুনঃপ্রবর্তিত হল, লবণের ওপর কর মন পিছু দু টাকা থেকে আড়াই টাকা করা হল। ১৮৯৪ সালে বিলাতী বস্ত্র ও সুতোর ওপর শুল্ক বৃদ্ধির সঙ্গে সমতা রাখার জন্য ভারতীয় মোটা সুতোর

উৎপাদনের ওপর কর ধার্য হল। কংগ্রেসের দীনশা ওয়াচার তীব্র প্রতিবাদ সত্ত্বেও ১৮৯৬ সালে বিলাতী ও দিশী কাপড়ের ওপর সমহারে শুল্ক বসল। 'ইংলিশ হিস্টরিক্যাল রিভু'র সাতাত্তরতম সংখ্যায় পিটার হারনেটি এ বিষয়ে বিশদ বিশ্লেষণ করেছেন।[২৭]

এ সময় টাকা ও পাউণ্ডের আনুপাতিক মূল্য নিয়ে বিতর্ক বাধে। ১৮৯৩ সালে সরকার কৃত্রিম উপায়ে টাকার মূল্য এক শিলিং চার পেন্স ধার্য করলে ওয়াচা তাকে '১৮৯৩-র অপরাধ' আখ্যা দিলেন। এর ফলে খাজনার ও সুদের আসল মূল্য বেড়ে গেল অথচ কৃষিপণ্যের প্রকৃতমূল্য গেল কমে। কৃষক (এবং ঋণী) কুলের প্রচণ্ড ক্ষতি হয়ে গেল। কংগ্রেস প্রতিবাদ করতে ভোলেনি।

এরপর মনে রাখতে হবে কংগ্রেস বস্ত্রশিল্পপতি ও কৃষকদের ব্যাপারে সমান সচেতন ছিল।

রাজস্বের সঙ্গে কৃষি ব্যবস্থা ও উৎপাদন সম্বন্ধ অঙ্গাঙ্গীভাবে জড়িত। আমলাদের মতে ভারতীয় কৃষি জন স্টুয়ার্ট মিলের 'স্থাণুস্তর' উত্তীর্ণ হয়েছিল। কৃষিজমির পরিমাণ বেড়েছিল ৫০% থেকে ১০০%, সেচ ব্যবস্থা সম্প্রসারিত হয়েছিল, কৃষির বাণিজীকরণ অনেক দূর এগিয়েছিল। এর ফলে জমিদার-চাষী ও খাতক-মহাজনের সম্পর্কের ক্রমাবনতি ঘটলেও সরকার তাকে অগ্রগতির অনিবার্য শর্ত মনে করতেন। সরকারের মনোভাব কিছুটা পিতৃসুলভ ছিল। দখলীদার রায়তদের কিছু সুবিধা তা দিয়েছিল এবং দাক্ষিণাত্যের প্রজাবিদ্রোহের পর সহজে ঋণ পাওয়ার ব্যবস্থাও করেছিল। কিন্তু কোনও সময় মৌল কৃষি ব্যবস্থা সম্বন্ধে গভীর চিন্তা করা হয়নি, টেম্পল ও স্ট্রেচির রচনায় তার ভূরি ভূরি প্রমাণ মেলে। টেম্পলের মতে জমিদারীর রাজনৈতিক মূল্য রয়েছে। তাছাড়া কৃষকদের বেশি সুবিধা দিলে কৃষিতে লগ্নী কমে যাবে। চাষীর হাত থেকে জমি হস্তান্তর বেড়ে যাচ্ছে জেনেও লী ওয়ার্নার তা সমর্থন করেন, কারণ এর ফলে "সঞ্চয়ী, পরিশ্রমী ও কৌশলী" ভূম্যধিকারীর উদয় হবে। সরকারের কাজ সুদের হার কমিয়ে রাখা ও আইনের সাহায্যে সাউকরদের সংযত রাখা।

১৮৯১ সালে কংগ্রেস রাজস্বের উচ্চহার, ত্রিশশালা বন্দোবস্ত, রাজস্ব আদায়ের কঠোর পদ্ধতির প্রতিবাদ জানায়। বিভিন্ন প্রস্তাবে বলা হয় যে ব্যক্তিগত সম্পত্তির বিকাশ ও কৃষিলগ্নি ব্যাহত হচ্ছে। গ্রামাঞ্চলে ঋণ জোগাবার জন্য কৃষি ব্যাঙ্কের দাবি তোলা হয় (১৯০২)। 'বঙ্গদেশীয় কৃষক'-এ চিরস্থায়ী বন্দোবস্ত অসাম্যের কারণ প্রতিপাদন করেন বঙ্কিমচন্দ্র "আমরা বলি যে এই চিরস্থায়ী বন্দোবস্ত জমীদারের সহিত না হইয়া প্রজার সঙ্গে হওয়াই উচিত ছিল। তাহা হইলেই নির্দোষ হইত। তাহা না হওয়াতেই ভ্রমাত্মক, অন্যায় এবং অনিষ্টজনক হইয়াছে।" এর ফলে পরাণ মণ্ডলের কি দশা হয়েছে তা 'সাম্য' গ্রন্থে দেখি। রমেশচন্দ্র দত্তও তাঁর ১৮৭৩ সালের রচনায় এবং কার্জনকে লেখা চতুর্থ খোলা চিঠিতে কৃষকদের খাজনা চিরস্থায়ী করার পরামর্শ দেন। রানাডে প্রাসীয় ব্যবস্থা আমদানি করতে চেয়েছিলেন। তাতে অধিকাংশ চাষী ছোট কিন্তু স্বাধীন জোতের মালিকে পরিণত হত, যদিও যুঙ্কার (Junker) -এর মত কতিপয় বড় জমিদারও থাকত। জি ভি যোশী রায়তওয়ারি এলাকায় তা চাননি। মতবিরোধ থাকা সত্ত্বেও ১৮৮৯ ও ১৯০২ সালে কংগ্রেস ভারত সচিবের শর্তে চিরস্থায়ী বন্দোবস্তের প্রসার দাবি করে। রমেশচন্দ্রের খোলা চিঠির জবাবে (১৮ জানুয়ারি, ১৯০২) কার্জন তাঁর সব যুক্তি নস্যাৎ করে দিলেন।

কৃষির উন্নতির সঙ্গে কুটির শিল্প যুক্ত করে দেখেছিল কংগ্রেস। ১৮৮৭-তে আধুনিক কৃৎকৌশলে শিক্ষাদান দাবি করা হয়। ১৮৯৮ সালে জাপানী আদর্শে শিল্প স্থাপনের প্রস্তাব

নেওয়া হয। ১৯০১ থেকে প্রতি বছর কংগ্রেস অধিবেশনের সঙ্গে স্বদেশী শিল্প প্রদর্শনী বসত। ১৮৯১-তে লালা মুরলীধর বিলাতী বিলাসদ্রব্য বর্জনেব এবং ১৮৯৮-তে মদনমোহন মালব্য দেশী শিল্পদ্রব্য ব্যবহাবের আহ্বান জানান। আমরা বঙ্গভঙ্গের পূর্বেই স্বদেশী ও বয়কটেব মৃদু মেঘমন্দ্র শুনি।

নেতাবা অধিকাংশই আইনজীবী ছিলেন বলে স্বভাবতই আইন ও বিচার বিষযক সমস্যা কংগ্রেসের আলোচ্য ছিল। ১৮৯২ সালে জুবী নোটিফিকেশনেব বিরুদ্ধে তাঁরা সোচ্চার হন। শেষে জজ প্রিন্‌সেপেব নেতৃত্বে স্পেশ্যাল কমিশনেব প্রতিবেদনের ফলে উক্ত নোটিফিটেশন প্রত্যাহৃত হয় এবং বাংলাব সাতটি জেলায় আগে যে সব ফৌজদাবী মামলাব জুবী বিচাব হত সে ব্যবস্থা অপবিবর্তিত থাকে। ১৮৮৬-তে কংগ্রেস প্রশাসন ও বিচাববিভাগেব পৃথকীকবণ দাবি করে। পুণাব প্লেগ অফিসাব ব্যাণ্ড ও আযার্স্টেব হত্যাব পর সরকাব যখন বাংলা (১৮১৮), মাদ্রাজ (১৮১৯) ও বোম্বাই (১৮২৭)-এব বহুদিন অব্যবহৃত বেগুলেশন আইন পুনঃ চালু করল এবং হত্যাকাবী চাপেকাবদেব পৃষ্ঠপোষক সন্দেহক্রমে নাটু ভ্রাতৃদ্বযকে দেশান্তবে পাঠাল, কংগ্রেস (১৮৯৭) তখন তাব তীব্র প্রতিবাদ জানায। মানবিক অধিকার লঙ্ঘনেব বিরুদ্ধে সেদিন শুধু সুবেন্দ্রনাথেব কম্বুকণ্ঠই শোনা যাযনি, ববীন্দ্রনাথেব মধুবকণ্ঠও তীক্ষ্ণতব হয়েছিল। সিডিশন বিল পাশ হবাব আগেব দিন টাউন হলে তিনি পডেছিলেন 'কণ্ঠরোধ'।

ব্রিটিশ ইণ্ডিয়ান অ্যাসোসিয়েশন ১৮৫৯ সালে যে অতিসীমিত আবেদন জানিয়েছিল তাব থেকে অনেক দূব এগোলেও কংগ্রেসেব প্রতিবাদেব সুব ও আন্দোলনেব পদ্ধতি বেশি এগোয়নি। চরমপন্থীরা একে "ভিক্ষুকেব বাজনীতি" বলে ব্যঙ্গ কবাব আগেই বঙ্কিমচন্দ্র কমলাকান্তেব মুখ দিযে বলেছিলেন "জয বাধে কৃষ্ণ। ভিক্ষা দাও গো'। ইহাই তাহাদেব পলিটিকস্।" এ ধবনেব সাবমেয সুলভ "আবেদন নিবেদন প্রতিবেদনেব" স্থলে তিনি দেখতে চেয়েছিলেন "বৃয জাতীয়" পলিটিকস।

কংগ্রেসেব মঞ্চে ও কাউন্সিলকক্ষে নবমপন্থীবা যে দ্ব্যর্থহীন ভাষায সাম্রাজ্যবাদেব অর্থনৈতিক শোষণেব দিক তুলে ধবেছিলেন তা শুধু চবমপন্থী নয গান্ধীবাদীদেব চিন্তাধাবাব অচ্ছেদ্য অঙ্গ হয়ে দাঁডায। তবু তাদেব দুর্বলতা ছিল যথেষ্ট। প্রথম দুর্বলতা আভ্যন্তবীণ। কলকাতা কংগ্রেস (১৯০৬) পযন্ত বোম্বাই গোষ্ঠীব ফিবোজশা মেহ্‌তা ও দীনশা ওযাচাব কঠিন হস্তে কংগ্রেসের কর্তৃত্ব ন্যস্ত ছিল। বাংলার সুবেন্দ্রনাথ ও মাদ্রাজের আনন্দ চার্লুব সঙ্গে সমঝোতা করে তাঁরা আপন প্রভুত্ব অক্ষুণ্ণ বেখেছিলেন। দাদাভাই-এব কাছে লেখা (৪ নভেম্বর ১৮৮৪) চিঠিতে ওযাচা ও মেহ্‌তার দাম্ভিক ব্যবহাবের প্রতিবাদ জানাচ্ছেন। ১৮৯৯ সালে কংগ্রেসের শাসনতন্ত্র রচিত হলেও তা কার্যে পবিণত হযনি। ফিবোজ শা শুধু ওয়াচার সঙ্গে গোখ্‌লেকে যুগ্মসচিব নিযুক্ত কবেছিলেন। মাদ্রাজ কংগ্রেসে (১৯০৩) মেহ্‌তার আপত্তিতে নতুন শাসনতন্ত্রেব প্রস্তাব পিছিযে দেওযা হয। ম্যাকলেন এব মধ্যে ব্রাহ্মণ্য, ইংরাজী শিক্ষা ও সম্পদগর্বের সঙ্গে জনগণ সম্বন্ধে ভীতিও লক্ষ্য কবেছেন।[২৮] বস্তুত তখনকাব (এমনকি আজও) বাজনীতি ছিল শক্তিমান ব্যক্তিত্ব-কেন্দ্রিক। তিলকের চারদিকে ও গোখলেব চাবদিকে যেমন পুণায আলাদা বৃত্ত গডে উঠেছিল তেমনি আলাদা বৃত্ত বোম্বাইতে মেহ্‌তা-ওয়াচাকে ঘিরে, বাংলায় সুরেন্দ্রনাথ-ভূপেন বসুকে কেন্দ্র করে, ইত্যাদি। অরবিন্দ এজন্যই ঠাট্টা কবে বলেছিলেন "ব্যানার্জী, বনার্জী ও লাল মোহন ঘোষদের বিজাতীয় কংগ্রেস"। গর্ডন জনসন এর পশ্চাতে অনুচরদের উচ্চাকাঙ্ক্ষা ও পারস্পরিক বিদ্বেষ বা ভীতিব খেলা দেখেছেন (যা আজও সত্য)।[২৯] কংগ্রেসের প্রকৃত

ঐক্য যে প্রাদেশিক ও গোষ্ঠী স্বার্থ বিসর্জনে এবং সামগ্রিক স্বার্থানুসরণে এ বোধ জন্মাতে অনেক দেরি হয়েছে। আজও কি হয়েছে?

ঐতিহ্যপন্থী, ইংরেজী শিক্ষাবঞ্চিত (কিন্তু দেশী ভাষায় শিক্ষিত) জনগণের এক বৃহদাংশকে কংগ্রেসের সামিল করে বাল গঙ্গাধর তিলক রানাডে-মেহ্‌তা-গোখলের বজ্রমুষ্টি শিথিল করার চেষ্টা করলেন। একদিক দিয়ে এটা পুণা ও বোম্বাই-এর মধ্যে কর্তৃত্বের লড়াই, অন্যদিকে গণতান্ত্রিক কংগ্রেসের জন্য লড়াই। এর কেন্দ্র হল রানাডের সমাজ সংস্কার স্পৃহা। রানাডে সমাজ সংস্কারকে রাজনৈতিক আন্দোলনের পরিপূরক তথা অচ্ছেদ্য অঙ্গ মনে করতেন। তাই প্রতি বছর কংগ্রেস অধিবেশনের পরপর তাঁর ন্যাশনাল সোস্যাল কনফারেন্সের অধিবেশন বসত। তিলক নিজে যে কট্টর প্রাচীনপন্থী ছিলেন তা নয়, কিন্তু রাজনৈতিক স্বাধীনতা ও সমাজ সংস্কার মিশিয়ে ফেললে গোঁড়া রক্ষণশীলরা (এবং তারা সমাজের একটা বড় অংশ) কংগ্রেস পরিহার করবে এবং তাতে আন্দোলন অযথা শক্তি হারাবে এমন আশঙ্কা তাঁর ছিল। তাছাড়া বিদেশী রাজশক্তিকে আইনের মাধ্যমে ওপর থেকে সমাজসংস্কার চাপিয়ে দিতে দিলে তাকে দৃঢ়তর করা হবে। যাইহোক, রানাডের দল ১৮৯১ সালে সহবাসবিষয়ক আইনকে সমর্থন জানালে তিলক সংস্কারক ('সুধারক')-দের বিরুদ্ধে বিদ্রোহ ঘোষণা করলেন ও বহু পুরাতনপন্থী, দেশীয় ভাষায় শিক্ষিত, এমনকি অশিক্ষিত লোকের সমর্থন পেলেন। সমর্থনের ভিত্তি সম্প্রসারিত করার জন্য তিনি ১৮৯৩ সালে মহাসমারোহে গণপতি পূজার আয়োজন করেন ও ১৮৯৬ সালে 'শিবাজী উৎসব' প্রবর্তন করেন। ১৮৯৫ সালে পুণায় কংগ্রেস বসলে চাপেকরদের মত উগ্র তরুণদের সাহায্যে তিনি ন্যাশনাল কনফারেন্স বন্ধ করে দিলেন।[৩০]

দ্বিতীয় দুর্বলতা ছিল মুসলিমদের কংগ্রেস বর্জন। প্রথম যুগের নেতাদের ধর্মনিরপেক্ষতা অতীব প্রশংসার্হ। বদরুদ্দিন তায়েবজির অনজুমান গঠনে ও আইন পরিষদে রহমৎউল্লা সায়ানির নির্বাচনে হিন্দু ও পার্শীরা প্রভূত সাহায্য করেছিল। কিন্তু তাদের সর্বৈব চেষ্টা মুসলিম সম্প্রদায়কে কংগ্রেসের পতাকাতলে আনতে পারেনি। আলিগড় বিশ্ববিদ্যালয়কে কেন্দ্র করে স্যার সৈয়দ আহমেদ মুসলিম রাজনীতিকে ব্রিটিশ সহযোগীর ভূমিকায় দৃঢ়ভাবে প্রোথিত করেছিলেন। নানা মুসলিম এডুকেশন কনফারেন্সে বক্তৃতায়, এডুকেশন কমিশনের সামনে সাক্ষ্যদান ও আইন পরিষদের বিতর্কে (বিশেষত উত্তরপ্রদেশ স্বায়ত্তশাসন বিষয়ক আইনের ওপর বিতর্কে) অগ্রসর ও সংখ্যাগরিষ্ঠ হিন্দু সমাজের সঙ্গে পাল্লা দেওয়া অসম্ভব এই যুক্তিতে স্যার সৈয়দ প্রতিযোগিতামূলক পরীক্ষা, কংগ্রেসের মত গণপ্রতিষ্ঠান বা কোন নির্বাচনমূলক শাসনসংস্কার সযত্নে পরিহার করতে বলেছিলেন মুসলিমদের। এমন কি তাঁরই মুখে প্রথমে দ্বিজাতিতত্ত্বের স্পষ্ট উল্লেখ পাই। ১৮৮৮ সালের এলাহাবাদ কংগ্রেসে মুসলিম প্রতিনিধির সংখ্যা ২২২ হলেও, ছোটলাট কলভিনের ভাষায়, কোন সম্ভ্রান্ত বা সম্পন্ন মুসলিম তার অন্তর্ভুক্ত ছিল না। তায়েবজি যখন স্যার সৈয়দকে কংগ্রেসের ভেতরে থেকে মুসলিম স্বার্থরক্ষা করতে আহ্বান জানালেন, সৈয়দ তার উত্তরে (২৪ ফেব্রুয়ারি ১৮৮৮) লিখলেন, "এই অন্যায়ভাবে নামিত জাতীয় কংগ্রেস কেবল আমাদের সম্প্রদায়ের পক্ষেই ক্ষতিকর নয়, সমগ্র ভারতের পক্ষে ক্ষতিকর। ভারতকে এক জাতি মনে করে এমন যে কোন ধরনের কংগ্রেসে আমার আপত্তি রয়েছে।" কংগ্রেসের প্রতিটি প্রস্তাবই মুসলিমদের পক্ষে ক্ষতিকর মনে করতেন তিনি, এমনকি কংগ্রেসপ্রভাব ক্ষুণ্ণ করার জন্য বিভিন্ন অঞ্চলে চরও পাঠিয়েছিলেন।[৩১]

পরে আমরা দেখব তিলক, লাজপৎ রায়, অরবিন্দ ঘোষ প্রমুখ নেতা হিন্দু-সংহতির জন্য

হিন্দু ধর্ম ও ঐতিহ্যকে কাজে লাগাতে চেয়েছিলেন এবং অনিচ্ছা সত্ত্বেও সাম্প্রদায়িক বিচ্ছিন্নতাবাদে ইন্ধন জুগিয়েছিলেন। কিন্তু বিচ্ছিন্নতাবাদের জন্ম তাঁরা দেননি। বঙ্কিমচন্দ্রের বিরুদ্ধে এই অভিযোগ আরও ভিত্তিহীন। দয়ানন্দ স্বামীর ভাবধারা ও কার্যকলাপে সাম্প্রদায়িকতার ছোঁয়া লেগেছে, কিন্তু তাব অনেকটাই স্যার সৈয়দেব প্রতিক্রিয়া।

নবমপন্থীদের তৃতীয় দুর্বলতা ছিল ঔপনিবেশিক শোষণ বিষয়ে সজাগ হলেও চরম দাবিদ্র্যে নিপীড়িত, জাতপাতের জটিল সংস্কারে আবদ্ধ, অশিক্ষায় অন্ধ জনসাধারণ সম্বন্ধে তাঁরা কোনো সুষ্ঠু নীতি গ্রহণ করতে পারেননি। কৃষকদের সমস্যা সমাধান রানাডের পথে হত না। বমেশচন্দ্রের কল্পনা চিবস্থায়ী বন্দোবস্তের প্রয়োজনীয় সংস্কারেব বেশি এগোয়নি। একই সঙ্গে বড়ো জমিদার ও দখলদারী রায়তকে খুশি রাখতে তাঁরা চেযেছিলেন—ইংবেজদের মতই। শুধু তিক্ত ভেষজকে কৃষি ব্যাঙ্ক, কুটির শিল্প ইত্যাদি মধুব অনুপান দিযে গ্রহণীয কবতে চেয়েছিলেন তাঁরা। পার্থ চ্যাটার্জি Bengal 1920-1947 The Land Question গ্রন্থে দেখাচ্ছেন এই দ্বন্দ্ব, দ্বিধা, অক্ষমতা বাংলাব কংগ্রেসকে কতো দুর্বল কবেছিল এবং শেষে সাম্প্রদায়িক রাজনীতির জালে জড়িয়ে ফেলেছিল। কি করে যে রানাডে ইংরেজদেব কাছে দেশী শিল্পের সংবক্ষণ আশা করতেন তা বোঝা শক্ত। পবাধীন ভারত বিসমার্কেব জার্মেনীর মত শুল্ক নীতি নিতে পারে না একথা তিলক মুহূর্তেই বুঝেছিলেন। তাই বিদেশী বর্জন ও স্বদেশী গ্রহণ শেষ পর্যন্ত স্বরাজেব দাবিতে পবিণত হয।

১৮৮৫-১৯০৫-র মধ্যে উত্থাপিত সব কিছু দাবি যখন নাকচ হল বা অতি খণ্ডিতাকাবে গৃহীত হল তখন নরমপন্থীদেব বাজনৈতিক আদর্শ ও পদ্ধতি দুর্বল হযে পডল। তাব ভিত্তি ছিল ব্রিটিশ উদাবতন্ত্রে দুর্মর বিশ্বাস। কিন্তু কংগ্রেসের ব্রিটিশ কমিটি (১৮৮৯—) ও ভারতীয পার্লামেন্টারী কমিটি (১৮৯৩—) শত চেষ্টা সত্ত্বেও ইংল্যাণ্ডেব জনচিত্তে সাড়া জাগাতে পারেননি।

তাব একটা বড়ো কাবণ ভাবতেব জনচিত্তে কংগ্রেসের শিথিল মূল। ১৮৯৯ সালের আগে কংগ্রেসেব কোন গঠনতন্ত্র রচিত হয়নি। বিচিত্র ধরনের স্থানীয় দল থেকে প্রতিনিধি নির্বাচিত হত! অনেক সময প্রতিনিধিবা স্বনির্বাচিত হতেন। স্থানীয় কমিটি হয় নেই, না হয় অস্থায়ী। যেখানে বাৎসবিক অধিবেশন বসার কথা সেখানকাব কমিটিই আয়োজন কবত। কোন নিয়মিত আযের ব্যবস্থা ছিল না। এর ফলে কংগ্রেসেব বাৎসরিক সভায উপস্থিতির হাব ক্রমশ কমে যাচ্ছিল। ১৮৯৬ থেকে কমতে কমতে ১৯০২ (আমেদাবাদ)-এ তা দাঁড়ালো মাত্র ৪৭১-এ। লাজপৎ বায় ১৮৯৩ থেকে ১৯০০ কোন অধিবেশনে যোগ দেননি। ১৮৯৭ (অমরাবতী)-র অধিবেশন শেষে অশ্বিনী দত্ত কংগ্রেসকে "তিনদিনেব তামাশা" আখ্যা দিযেছিলেন। 'কেশরী'তে এর প্রতিধ্বনি শুনি ১৯০৩ সালে। তিলক বাবংবাব নতুন গঠনতন্ত্র দাবি করছিলেন। তাতে উত্যক্ত হয়ে দাদাভাই তাঁকে মৃদু তিবস্কাব করে বলেন, "কংগ্রেস ভেঙে গেলে লাভ হবে ইঙ্গ-ভারতীয়দের।" বোম্বাই (১৯০৪) অধিবেশনে মেহ্তাব প্রবল আপত্তি সত্ত্বেও তিলকের দাবি বিষয় নির্বাচনী কমিটি মেনে নেয়। এসব তথ্য বডলাটের অজ্ঞাত ছিল না। ১৯০০ সালের ১৮ নভেম্বর কার্জন ভারতসচিব হ্যামিলটনকে লেখেন, "আমার দৃঢ় বিশ্বাস কংগ্রেস ভেঙে পড়ছে এবং ভারতে থাকাকালীন আমার উচ্চাকাঙ্ক্ষা হবে তার শান্তিপূর্ণ মরণে সাহায্য করা।"[৩২]

॥ ৪ ॥

কংগ্রেসের মধ্যে নরমপন্থী চিন্তাধারার প্রতিবাদ উনিশ শতকের শেষ দু'দশক ধরে শোনা যাচ্ছিল। এর সবটাই যে রাজনৈতিক কারণে তা নয়। সিপাহী বিদ্রোহের পর প্রাচ্য ও পাশ্চাত্যের সাংস্কৃতিক সম্পর্কে একটা বড়ো পরিবর্তন লক্ষিত হচ্ছিল। এখন আমরা কারণ খুঁজতে সাংস্কৃতিক ইতিহাসের দিকে দৃষ্টি দেব। প্রথম দিকের নেতারা শুধু দ্বিভাষী ছিলেন না, ছিলেন দুই সংস্কৃতির সন্তান। প্রাচীন ভারতীয় সভ্যতার ও হিন্দু ধর্মের মহিমা সম্বন্ধে রামমোহন থেকে অরবিন্দ ভালোভাবেই সচেতন ছিলেন। পশ্চিমের প্রাচ্যবাদী (Orientalist) পণ্ডিতদের প্রাচ্য বিষয়ক ধারণা বা প্রাচ্য-প্রতীচ্যের দ্বন্দ্বের তত্ত্ব তাঁরা সম্পূর্ণ মেনে নিয়েছিলেন এবং নিজেদের ভাবনা সেই ছকে গড়ে তুলেছিলেন এডওয়ার্ড সেডের (Said) এহেন উক্তি মানা যায় না। পাশ্চাত্য পণ্ডিতদের গবেষণার বিষয় ছিলেন বলে তাঁরা "non-active, non-autonomous, non-sovereign to itself" হয়ে যাননি। তার প্রধান কারণ, ভারতীয় সংস্কৃতির গভীরে প্রবেশ করার জন্য তাঁদের ওরিয়েন্টালিস্ট পণ্ডিতদের দ্বারস্থ হতে হয়নি। ইংরেজ অধিকারের পূর্বে ভারতের বহু স্থানে (যেমন বারাণসী, পুণা, উৎকল, মাদ্রাজ ও কেরল) সংস্কৃত পঠনপাঠনের ধারা অব্যাহত ছিল। বাংলায় বেদান্ত চর্চা লুপ্ত হলেও রামমোহন কাশী থেকে তা শিখে আসেন। ডেভিড কফের নানা যুক্তি সত্ত্বেও ফোর্ট উইলিয়াম কলেজ বা এশিয়াটিক সোসাইটিব ভূমিকা অযথা বাড়িয়ে দেখা ঠিক হবে না। দয়ানন্দ কি বেদাভ্যাস করেছিলেন ম্যাক্সম্যুলরের টোলে ? বিবেকানন্দ কি উপনিষদ পড়েছিলেন ডয়সেন সাহেবের পদতলে ? তাঁর পত্রাবলীতে দেখি কি কঠোর অধ্যাবসায়ে পাণিনি, ও পতঞ্জলি তিনি অধ্যয়ন করছেন শাস্ত্রের মর্মে প্রবেশ করতে। তাছাড়া তো ছিল রামকৃষ্ণের মত মহাপুরুষের উপলব্ধির প্রেবণা। সংস্কৃতে প্রায় স্বয়ং শিক্ষিত বঙ্কিমচন্দ্র সাহেব প্রাচ্যবিদদের বহু গবেষণা নির্মমভাবে ব্যঙ্গ করেছেন কৃষ্ণচরিত্র, লোকরহস্য, কমলাকান্তের দপ্তরে।

কিন্তু এহ বাহ্য। তাঁদের উদ্দেশ্যও ছিল ভিন্ন। সাহেবদেব ওরিয়েন্টালিজম "a kind of Western projection on to and will to govern the Orient" বা বেনা থেকে মার্ক্স, লেন থেকে সেসি, ফ্লবের থেকে নার্ভাল "saw the Orient as a locale requiring Western attention, reconstruction, even redemption"—সেডের এ উক্তি যথার্থ হতে পারে, কিন্তু ভারতীয় শ্রেষ্ঠ প্রাচ্যবিদদের পক্ষে তা খাটে না। তা মধ্যযুগীয় শাস্ত্র চর্চা থেকে গুণগতভাবে পৃথক ছিল। রামমোহনের ও বিবেকানন্দের বেদান্ত চর্চা নিছক নব্য-ন্যায়ের কচকচি বা ব্যক্তিগত মোক্ষ সাধনের পন্থা ছিল না। উপনিষদের মধ্যে তাঁরা আবিষ্কার করেছিলেন ভারতের শ্রেষ্ঠ ঐতিহ্য। তার উৎসমুখ থেকে মৃতসঞ্জীবনী আহরণ করে ব্যক্তি ও সমাজকে উজ্জীবিত করতে চেয়েছিলেন তাঁরা। তেমনি বঙ্কিমচন্দ্র মহাভারত, গীতা ও ভাগবত থেকে পুরুষোত্তম (superman) শ্রীকৃষ্ণের জীবনাদর্শ আহরণ করেছিলেন নতুন যুগের আদর্শ নির্দেশ কবতে।

এখানেই তাঁদের সঙ্গে রেনেশাঁসের মানববাদীদেব মিল। পেত্রার্কা বা ব্রুনি বা অ্যালবের্তি প্রাচীন গ্রীস ও রোমের অন্ধ অনুকরণ(imitation) করতে চাননি। তাঁরা ক্ল্যাসিক্যাল সংস্কৃতির সাহায্যে জীবন ও পৃথিবী সম্বন্ধে প্রথাবদ্ধ দৃষ্টিভঙ্গির মৌল রূপান্তব ঘটাতে চেয়েছিলেন। ডাচ পণ্ডিত হুইজিঙ্গার ভাষায়, "Europe, after having lived in

*the shadow of antiquity, lived in its sunshine once more.*" মধ্য যুগ ক্ল্যাসিক শিল্প বা সাহিত্যের সঙ্গে পরিচিত ছিল না তা নয়, কিন্তু তার কাছে ক্ল্যাসিক অতীত ছিল একটা বাহ্য অলঙ্কার মাত্র। রেনেশাঁসের কাছে তা হল জীবন ও সৃষ্টির নতুন শৈলী—ভাসারির ভাষায়, maniera. মধ্যযুগের অনুভূতি মানবিক বা ঐহিক ছিল না বললে ভুল হবে, তবে তার প্রেরণা যে কেন্দ্র থেকে আসত তা নগর-রাষ্ট্র বা ইন্দ্রিয় পরবশ মানুষ নয়—স্বয়ং ঈশ্বর। শিল্প সমালোচক প্যানোফ্স্কি দেখাচ্ছেন ক্ল্যাসিকসের "অপরাজেয় সূর্যের" প্রতীক অ্যাপোলো মধ্যযুগে. "ন্যায়ধর্মের সূর্যের" প্রতীক খ্রীস্টে রূপান্তরিত হয়েছিলেন । রেনেশাঁসের মানববাদীরা এভাবে সব সাধনাকে এক পারমার্থিক সাধনার অঙ্গমাত্র মনে করতেন না, প্রত্যেক বিদ্যাকে তাব আপন গুরুত্বের জন্যই চর্চা করতেন।

রেনেশাঁসের সংস্কৃতি ধর্মনিরপেক্ষ বা নাস্তিক মনে করা বুর্খহার্টের পক্ষে ভুল হয়েছিল। এডগার উইনড (Edgar Wind) তাঁর Pagan Mysteries in the Renaissance গ্রন্থে লিখছেন, "রেনেশাঁস শিল্প এমন অনেক ভিনাসের মূর্তি তৈরি করে যাতে মাদোনা ও মডলেনের আদল স্পষ্ট।" উইটকোয়াব (Witkower) Architectural Principles in the Age of Humanism গ্রন্থে লিখছেন. "খ্রীস্টকে আগে ক্রুশবিদ্ধ মানবত্রাতা রূপে দেখা হোত, এখন দেখা হল সঙ্গতির সর্বাঙ্গসুন্দর প্রতীকরূপে।" প্যানোফস্কি Meaning in the Visual Arts গ্রন্থে দেখাচ্ছেন, ড্যুরার অ্যাপোলোকে অ্যাডামে এবং অ্যাডামকে খ্রীস্টে রূপান্তবিত কবেছিলেন। নিও-প্লেটোনিক ভাবধাবা মিকেলেঞ্জোলোর ভাস্কর্য ও চিত্রকলাকে কিভাবে প্রভাবিত কবেছিল তাব কথা অজানা নয়। জড থেকে অধ্যাত্মস্তরে উত্তবণের আকুতি সিসটাইন চ্যাপেলের ছাদ জোড়া,পূজা-বেদী জোড়া ফ্রেস্কোতে ঈভের সৃষ্টি থেকে কুমাবীমাতাব সৃষ্টিতে ফুটে উঠেছে।

আব এক জায়গায বেনেশাঁস ও মধ্যযুগেব পার্থক্য ছিল—তা একাধাবে অতীতেব পুনরুদ্ধার ও প্রকৃতির আবিষ্কাব। লেওনার্দো দা ভিঞ্চি ক্লাসিক্যাল শিল্প বা শিল্পশাস্ত্র থেকে তাঁর আদর্শ নেননি শুধু, তিনি বৈজ্ঞানিকেব আগ্রহ. নিষ্ঠা ও নৈর্ব্যক্তিকতা নিযে প্রকৃতিব অন্তবে প্রবেশ করতে চেয়েছিলেন। উইনডসব প্রাসাদে বাজকীয সংগ্রহশালায তাঁর যে অমূল্য ড্রইংগুলি রয়েছে তা দেখলে মনে হয স্বযং প্রকৃতি যেন তাঁব অন্তর্বাস স্তরেব পব স্তব অনাবৃত কবছেন লেওনার্দোব বিমুগ্ধ চোখের সামনে। অথচ যখন তিনি 'শেষ ভোজনেব' প্যানেল আঁকছেন যেন শাবীবিক বাস্তবের সঙ্গে মনস্তাত্ত্বিক বাস্তব মিশে গেছে, আব সব ব্যাপ্ত করে বিবাজ কবছে এক মিস্টিক অনুভূতি।

অতীত ও বর্তমানেব, আধ্যাত্মিক ও ইহলৌকিকেব সেতুবন্ধন শ্রেষ্ঠ ভাবতীয চিন্তাব মধ্যেও লক্ষণীয়। অর্থ ও পরমার্থ, মানব ও ঈশ্বব, ব্যক্তি ও সমাজ, বহিঃ ও অন্তঃপ্রকৃতি উভয় কোটিকে যুক্ত করতে চেয়েছিলেন তাঁবা ভাবতেব স্বকীয সমন্বয়ী প্রতিভা দিয়ে। প্রায় এক শতাব্দী ধবে বাংলার শ্রেষ্ঠ মনীষীদের উপনিষদ নিযে ভাবনাব একটা সমাজতাত্ত্বিক কারণ ছিল। বামমোহনে এব সূত্রপাত, বিবেকানন্দে পবিণতি। কিন্তু তাঁবা উপনিষদ বা বেদান্ত সূত্র পড়েছেন শঙ্কব-ভাষ্যেব ঠুলিতে চোখ বেঁধে নয়, বাইবেব পৃথিবী. যুগের প্রয়োজন, সব দিকে নজব বেখে।

পথিকৃৎ বলে বামমোহনেব কাছে নির্গুণ, নিবাকাব ব্রহ্মোপাসনাই সত্যধর্ম বলে মনে হয়েছিল। মূর্তিপূজা, অবতাববাদ, পুবোহিতেব শাসন, লোকাচাব তাঁর কাছে শুধু যুক্তিবিরুদ্ধ নয়, সাধারণ বুদ্ধিবিরুদ্ধ, বলে প্রতীযমান হযেছিল। নিবাকার নির্গুণ ব্রহ্মেব শাস্ত্রীয় প্রমাণ তিনি সংগ্রহ কবেছিলেন অদ্বৈতপন্থী উপনিষদগুলি থেকে। যজুর্বেদ বলেছেন, তাঁব

প্রতিমা নেই। মাণ্ডুক্য বলছেন, তিনি অচিন্ত্য, শুধু 'একাত্ম প্রত্যয়সার'। কঠ বলছেন, বাক্য, মন, চক্ষুব অগোচর তিনি। কি করে তা হলে মূর্তির মধ্যে তাঁকে ধরবো ? কেন উপনিষৎ বলছেন, "নেদম্ যদিদমুপাসতে"—যা পূজা করছ তা ব্রহ্ম নয়। রামমোহন তাই বৃহদারণ্যকের মহাবাক্য 'অয়মাত্মা ব্রহ্ম' অনুসরণ করে স্থির করেছিলেন—আত্মোপাসনাই শ্রেষ্ঠ উপাসনা।

এ সব কথা মুষ্টিমেয় জ্ঞানমার্গী সাধকের পক্ষে প্রযোজ্য হলেও বিপুল জনসাধারণের পক্ষে অনধিগম্য। রামমোহন অধিকারীভেদ স্বীকার করতেন না বলে মনে হয়। কিন্তু তা অতি বাস্তব সত্য। নির্গুণ নিরাকারের ধ্যান কি দুরূহ গীতায় তা বারবার বলা হয়েছে। রামকৃষ্ণ দেখালেন, মূর্তিপূজা কেবল দুর্বলাধিকারীর আশ্রয় নয়, জ্ঞানমার্গীর পক্ষেও চিত্তশুদ্ধির সোপান। "যতক্ষণ দেহাত্মবোধ, আমি, তুমি বোধ আছে, ঈশ্বরকে ব্যক্তি বলে বোধ আছে, ততক্ষণ সগুণ ব্রহ্মকে মানতে হবে।" নির্গুণ ও সগুণ নিত্য ও লীলার খেলা—"নিত্য ধরে লীলা, আবার লীলা ধরে নিত্য।" সাধনার বিভিন্ন স্তরে কখনো দ্বৈত, কখনো অদ্বৈতেব প্রয়োজন হয়। ব্রহ্ম অবাঙ্মনসগোচর বলেই তাঁর স্বরূপ নিয়ে কলহ। একবার প্রত্যক্ষ উপলব্ধি হলে সব সংশয় ছিন্ন হয়ে যায়। ভক্তিবাদীর চোখে এই তো রাধা ও কৃষ্ণের বিরহ-মিলনকথা। রবীন্দ্রনাথ মূর্তিপূজার বিরোধী হলেও সীমা ও অসীমের বহস্যের কথা বাববার বলেছেন। গোরার সেই অনবদ্য উক্তি মনে পড়ে, "আকারের রহস্য কে ভেদ করতে পেরেছে ?"

বিবেকানন্দ উপনিষদ থেকেই গুরুর সমন্বয় সিদ্ধান্ত আরও বিশদ কবেছিলেন। ছান্দোগ্য বলছেন, 'সর্বং খল্বিদং ব্রহ্ম'। ঈশা শুরুই করেছেন, 'ঈশাবাস্যমিদং সর্বম'। কঠ বলেছেন, ব্রহ্ম 'রূপম্ রূপম্ প্রতিরূপম্ বভূব'। বৃহদারণ্যক নেতি নেতি করেও স্বীকাব কবেছেন 'দ্বোবাব ব্রহ্মণো রূপ মূর্তঞ্চ বামূর্তঞ্চ।' ব্রহ্ম সৃষ্টিতে অনুস্যূত, ক্ষুর যেমন ক্ষুরাধারে। তিনি ও সৃষ্টি ওতপ্রোত—"এতস্মিন নু খল্বাক্ষরে গার্গি, আকাশ ওতশ্চপ্রোতশ্চ।" জীব ও জগৎ ব্রহ্মরূপ উর্ণনাভের ঊর্ণা, ব্রহ্মরূপ অগ্নিব স্ফুলিঙ্গ। তাই ঋকবেদ ব্রহ্মকে সহস্র শীর্ষ সহস্র চক্ষু, সহস্রপাৎরূপে দেখেছিলেন। শিব ও জীবেব স্বরূপত কোন পার্থক্য নেই।

বামমোহন থেকে বিবেকানন্দ পর্যন্ত উপনিষদ পাঠ থেকে কি শিখলেন ঊনবিংশ শতাব্দীব মনীষীরা ? শিখলেন, কোন কিছুই অবাস্তব নয়, সবই সেই পরমবস্তুর প্রকাশ বলে বাস্তব। মায়া শঙ্করকথিত অবিদ্যা নয়, ঈশ্বরের অনির্বচনীয় সৃষ্টিশক্তি। ঈশ্বর 'আনন্দরূপমমৃতম্', তাই জগতের আনন্দ যজ্ঞে আমাদেব সকলের নিমন্ত্রণ। তিনি অনন্ত জ্ঞান, তাই নানা পথে, এমনকি যুক্তি ও পরীক্ষাব পথে, তাঁকে খুঁজতে হবে। বিজ্ঞান ও যোগ প্রতিবাদী নয়, পরিপূরক। তিনি অরূপ হয়েও রূপে রূপে প্রতি রূপে বিভাসিত—তা হলে জাতি, বর্ণ, দেশ নিয়ে বিতর্কের বা বিবোধের অবকাশ কোথায় ? মানুষ বিত্ত দ্বারা তর্পণীয় নয, তাই ত্যাগ করেই ভোগ করতে হবে। এসব বিচার করে যাঁবা জীবন গঠন করবেন তাঁদের কাছে তপস্যাব অর্থ কৃচ্ছ্রসাধন নয়, লোকহিতে জীবনোৎসর্গ ; সংসার নয় মোহগর্ত, তা অহম্-এব উর্ধ্বে ওঠার সোপান ; কর্ম নয বন্ধনডোর, ফলত্যাগেব মাধ্যমে তা হয়ে ওঠে উপাসনার নৈবেদ্য ; ধর্ম আব অযৌক্তিক দেশাচাব থাকে না, হয় পূর্ণতার অনুধ্যান।

জাতীয়তাবাদ স্ফুরণের জন্য উপনিষদেব যুক্তি ও অধ্যাত্মচেতনা, কর্মোদ্যম ও ফলত্যাগ, আত্মবিশ্বাস ও ঐক্যবোধের প্রয়োজন ছিল। কিন্তু রামকৃষ্ণ-বিবেকানন্দের সমন্বয়বাদ বুদ্ধিজীবীদেব মর্মে প্রবেশ করার পূর্বে বড়ো হয়ে উঠেছিল জ্ঞানমার্গী নিবাকাব সাধনা এবং তা বৃহত্তর হিন্দুসমাজকে দূরে ঠেলে দিয়েছিল। দেবেন্দ্রনাথ ও কেশবচন্দ্র ব্রাহ্মধর্মে

ভক্তিসঞ্চার করলেও তার মধ্যে ঠিক প্রাণ ছিল না, তাতে জনগণচিত্ত স্পর্শকারী আবেগের ছোঁয়া লাগেনি। জনগণের অধিকাংশ ছিল অনধিকারী। সংস্কৃত জ্ঞানের অভাবে উপনিষদ ছিল তাদের কাছে অলভ্য, পাশ্চাত্য শিক্ষার অভাবে বিচারবোধ সুপ্ত। তারা গড্ডলিকাবৎ পুরোহিত বা তাদের পৃষ্ঠপোষক ধনবান সমাজপতিদের নির্দেশে চলত—অন্ধেন নীয়মানা যথান্ধাঃ। এদের প্রতিভূ ছিল রাধাকান্ত দেবের ধর্মসভা, পরের দিকে দয়ানন্দের গৌরক্ষিণী সভা।

এ সব পিছুটানের কথা স্মরণ করে রামমোহন ও বিদ্যাসাগর সমাজসংস্কারকে শ্রুতি-স্মৃতির বচনের ওপর প্রতিষ্ঠিত করতে চেয়েছিলেন। ইচ্ছে করলেই তাঁরা শুধু পশ্চিমী যুক্তিবাদ বা উপযোগিতাবাদের দোহাই পাড়তে পারতেন। বিদ্যাসাগর তো মানবতার দোহাই দিয়েওছিলেন। তবু দেখি তিনি পরাশর সংহিতার বচনের ওপর নির্ভর করেছেন বেশি। তাঁবা দেখাতে চেয়েছিলেন সনাতন (চিরন্তন অর্থে) হিন্দুধর্মের সঙ্গে প্রচলিত দেশাচার লোকাচারের কোন সম্পর্ক নেই। সেগুলো বরং হিন্দু রাজত্ব ও হিন্দুধর্মের অবনতির সূচক। আজ যুগপ্রয়োজনে তা বর্জন করলেও সত্যকার ধর্মের গায়ে কোন আঘাত লাগবে না। রানাডে একইভাবে চিন্তা করেছিলেন।[৩৩] ব্যাপারটা অত্যন্ত স্পর্শকাতর বুঝে বিবেকানন্দ সমাজসংস্কারের ওপরে ধর্মসংস্কারের, ঠিক তাও নয়, প্রকৃত ধর্মবোধ উদ্দীপনের ওপর জোর দিয়েছিলেন।

কিন্তু কয়েক হাজার বছরের পুরোনো হিন্দু ধর্মের কোনটা সত্য? কতটা সত্য? রামমোহন ও বিবেকানন্দ বেছে নিয়েছিলেন বেদান্তের ঐতিহ্য, দয়ানন্দ বেছে নিলেন বেদেব। তিনি আর্যেতর কোন যুগকে, কর্মকাণ্ডের বাইরের কোন জীবনাদর্শকে, স্বীকার কবতেন না। শুধু বৌদ্ধ ও জৈন ধর্ম না, তিনি অদ্বৈততত্ত্ব, গীতাব ভক্তিবাদ, পুরাণেব মূর্তিপূজা, সবই বর্জন কবেছিলেন। ইসলাম ও খ্রীস্টধর্ম তো তাঁর আক্রমণেব মূল লক্ষ্য ছিল। তাঁব ঈশ্বর ইহুদীদের জেহোভাব মত রুদ্র, ভযঙ্কর। তিনি পাপের বিচাবক ও শাস্তিদাতা। তিনি আর্য ছাড়া আর কাউকে ত্রাণ কবেন না, ভালবাসেন না।[৩৪]

যাঁরা কোনও পরিবর্তন চাননি, বাহ্যিক আচাবকেই ধর্ম বলে আঁকড়ে ধরেছিলেন, তাঁরা বেছে নিযেছিলেন পঞ্চদশ-ষোড়শ শতকেব বঘুনন্দন-সংকলিত স্মৃতির যুগকে। এখানে মনে রাখতে হবে বিদ্যাসাগর যে স্মৃতিব উপর সমাজসংস্কারেব ভিত্তি বচনা করেছিলেন তার সঙ্গে এব পার্থক্য আছে। সে স্মৃতি গুপ্তযুগে রচিত হযেছিল, বা তাব কিছু পরে, যখনও হিন্দুধর্মেব জীবনীশক্তি, বিস্তার শক্তি, বাইরের ভালো জিনিস গ্রহণ করার শক্তি এবং তা মূল প্রবাহের সঙ্গে মিলিয়ে নেবার শক্তি অবসিত হযনি। রঘুনন্দনের স্মৃতি রচিত হয়েছিল পাঠান যুগেব শেষে, মুঘল যুগের আদিতে। তখন হিন্দুর চিন্তাধারার গতিশীলতা স্তব্ধ হয়ে গেছে, সমন্বয প্রতিভা অবসিত, আত্মরক্ষার্থে তা কূর্মবৃত্তি অবলম্বন করেছে। চৈতন্যের ভক্তি আন্দোলন যে উদার, মানবিক ধর্মের ও মুক্ত, গতিশীল সমাজের স্বপ্ন বহন করে এনেছিল, তা বৃন্দাবন প্লাবিত করলেও নবদ্বীপকে স্পর্শ করতে পারেনি। বাঙালীর শক্তি সাধনা কৃষ্ণানন্দ আগমবাগীশ ও রঘুনন্দনের অচলাযতনে আশ্রয় নিল; বাঙালীব বৈষ্ণব ধর্ম গৌরনাগরবাদে ও সহজিয়া বৈষ্ণবাচাবে পবিণত হল।

নবদ্বীপের টোলে বেদান্তের ও নারদীয় ভক্তিসূত্রের ওপর উড়ল নব্যন্যায়ের বিজয় বৈজয়ন্তী। এই ধাবাই কলকাতাব দলপতিদের পৃষ্ঠপোষকতায় পুষ্ট হয়ে ধর্মসভার রক্ষণশীলতার রূপ নিল। আগে মুসলমানদের হাত থেকে আত্মবক্ষার তাগিদ কাজ করেছিল, এখন খ্রীস্টান, তথা পাশ্চাত্য, সংস্কৃতির হাত থেকে আত্মরক্ষার তাগিদ।

বঙ্কিমচন্দ্রের মধ্যে আমরা চতুর্থ এক ঐতিহ্যের সন্ধান পেলাম ১৮৭০ সালের পর থেকে। এটা বেদ, বেদান্ত বা অবাচীন স্মৃতির ঐতিহ্য নয়, এব উৎস হল মহাভারত, গীতা ও ভাগবতের শ্রীকৃষ্ণতত্ত্ব। এতে প্রযোজনীয় সমাজসংস্কারকে ওপর থেকে চাপিয়ে দেবার প্রয়াস নেই, আবার হাজার হাজার সই জোগাড় কবে তা বানচাল করার জেদও নেই। মিল ও কোঁৎ-এর তত্ত্ব প্রয়োগ করে বঙ্কিম হিন্দু ধর্ম বিশ্লেষণ কবে দেখালেন, এক নিরাকার নির্গুণ ব্রহ্ম উপাসনা হিন্দু ধর্মের শেষ কথা নয়। "এই ধর্ম অতি বিশুদ্ধ, কিন্তু অসম্পূর্ণ।" ভক্তিশাস্ত্রই তাব শেষ কথা। দ্বিতীয়ত, এ ধরনেব উপাসনা সকলের জন্য নয়, মানবেব সব বৃত্তিও তাতে তৃপ্ত হয় না। আবার "হিন্দুধর্মে ঈশ্বব ভিন্ন দেবতা নাই।" 'ধর্মতত্ত্ব' গ্রন্থে ও প্রচার পত্রিকায় 'দেবতত্ত্ব ও হিন্দুধর্ম' শীর্ষক প্রবন্ধে তিনি দেখালেন. বহু দেববাদ ও বিভূতি, দেশাচার ও লোকাচার ধর্ম নয়। ব্যক্তির সর্বাঙ্গীণ বিকাশে ও সেই বিকশিত ব্যক্তিত্ব মানবহিতে উৎসর্গে হিন্দুধর্মের সারতত্ত্ব নিহিত। তিনি এব নাম দিলেন 'অনুশীলন' ধর্ম। নিম্নাধিকাবীব জন্য তিনি সাকার পূজাব প্রয়োজন মেনে নিলেন, বিশেষত তাতে মানুষেব চিত্তবঞ্জিনী বৃত্তি তৃপ্ত হয বলে। অবতাববাদের নতুন ব্যাখ্যা দিলেন তিনি। তাঁব অবতার মনুষ্যদেহে অবতীর্ণ ঈশ্বর নন, তাঁব অবতার সেই অনুশীলিত পুরুষোত্তম যিনি সুকঠিন প্রয়াসে পূর্ণতা লাভ কবেছেন এবং মানবহিতে নিজেকে উৎসর্গ করেছেন। এর শ্রেষ্ঠ নিদর্শন হলেন মহাভাবতেব শ্রীকৃষ্ণ। বুদ্ধ বা যীশুর মত তিনি সংসাব ত্যাগ কবেননি, সংসাবের সকল দুঃখ বীবের মত বহন করেছেন. সকল কর্ম কবেছেন নিবাসক্ত চিত্তে, যে যুদ্ধেব তিনি সারথি তা ধর্মযুদ্ধ, তাব উদ্দেশ্য ধর্মবাজ্য স্থাপন। গীতাব আদর্শ পুরুষকে ভারতীয় জনচিত্তে নতুন আলোয উদ্ভাসিত কবে বঙ্কিম ক্লৈব্যগ্রস্ত অর্জুনদের ডাক দিলেন কর্মফল ত্যাগ করে মহাভাবতের স্বপ্ন সফল কবাব জন্য নতুন এক কুরুক্ষেত্রেব দিকে অগ্রসব হতে। তাঁব এই দুঃসাহসিক কল্পনা পববর্তী যুগকে প্রভাবিত করেছিল। তিলক, অববিন্দ, লাজপৎ-এব মত হিন্দু চবমপন্থীরাতোঁবটেই, ব্রাহ্ম বিপিন পাল ও ক্যাথলিক ব্রহ্মবান্ধবও তার ব্যতিক্রম নন।

হার্বার্ট স্পেন্সাব- অনুসারী বঙ্কিমের দেশপ্রীতি কিন্তু মানবপ্রীতি (তাঁব ভাষায 'জাগতিকী প্রীতি')র সোপান মাত্র এবং সে মানবপ্রীতি আবাব ঈশ্বর ভক্তিব ফল। দেশপ্রীতি তাঁব কাছে শেষ কথাও নয়, ধর্মের বিকল্পও নয়। উভয়কে এক কবলে কি বিপত্তি দেখা দেয সে বিষয়ে সত্যানন্দের গুরু আমাদের সাবধান বাণী শুনিয়েছেন। কিন্তু সব সতর্কবাণী উড়ে গেল 'বন্দেমাতরম্' সঙ্গীতের উন্মাদনায়। দেশকে দুর্গার সঙ্গে একাত্ম কবে দেখাব ফলে যে প্রবল আবেগ হিন্দু মানসে সঞ্চারিত হল তাই জাগাল মুসলিম মানসে তীব্র প্রতিক্রিয়া। বঙ্কিমকে মুসলিম-বিদ্বেষী মনে করা হল। কিন্তু 'সীতারামে' ফকির ও সীতারামেব কথোপকথন যাঁরা পডবেন তাঁরা দেখবেন বঙ্কিমের মানবপ্রীতিতে মুসলমানেব স্থানও আছে কাবণ মুসলমানও জগদীশ্বরের সৃষ্টি। যেখানে শুভবুদ্ধি ও সৎকর্মেব মাত্রা লঙ্ঘিত হয়েছে সেখানে হিন্দু মুসলমান কেউই তাঁর কশাঘাত থেকে রক্ষা পায়নি। 'বাজসিংহের' আলমগীর চরিত্র বা 'আনন্দমঠের' সন্তানদের কিছু মুসলিম-বিদ্বেষী শব্দ প্রযোগ দেখে আমবা ভুলে যাই পশুপতির উচ্চাকাঙ্ক্ষা, ভবানন্দের ব্রতচ্যুতি, সীতারামের যৌনমোহ ও গঙ্গারামেব বিশ্বাসঘাতকতা তিনি ক্ষমা করেননি। ইংবেজদের বিরুদ্ধে অস্ত্র ধাবণ করাব যে দুর্জয সাহস মীরকাশিম দেখিয়েছিলেন তা রাজসিংহের বীরত্বের চেয়ে কম প্রশংসা পাযনি ; কতলু খাঁ জঘন্য, কিন্তু তার কন্যা আয়েষা 'রমণীরত্ন'। জেব উন্নিসার উত্তরণ যত সহানুভূতির সঙ্গে তিনি দেখিয়েছেন, শৈবলিনীর প্রতি ততটা নয়।

তবে এতসব কথা তলিয়ে বোঝার ক্ষমতা বা ইচ্ছা অরবিন্দের ছিল না। 'আনন্দমঠে'ব

সত্যানন্দ মহেন্দ্রকে মায়ের তিনমূর্তি দেখিয়েছিলেন। তার মধ্যে "মা যাহা হইয়াছেন"—"হৃতসর্বস্বা তাই নগ্নিকা"—সেই কালীর মধ্যে অরবিন্দ দেখেছিলেন ব্রিটিশ শোষিত ভারতকে। পত্নী মৃণালিনী দেবীকে লেখা (৩০ আগস্ট ১৯০৫) চিঠিতে পড়ি, "মার বুকের উপর বসিয়া যদি একটা রাক্ষস রক্তপানে উদ্যত হয়, তাহা হইলে ছেলে কি করে? নিশ্চিন্তভাবে আহার করিতে বসে...না মাকে উদ্ধার করিতে দৌড়াইয়া যায়?" 'আনন্দমঠের' কাহিনীকে তিনি ইংরেজদের বিরুদ্ধে নতুন সন্তানদল গঠনের কাজে লাগাতে চেয়েছিলেন। বঙ্কিম সত্যানন্দের গুরুব মুখ দিয়ে যতই জড় বিজ্ঞানশিক্ষা প্রসারে ও জাতীয়তাবোধ জাগরণে ইংরেজদের প্রয়োজনীয়তাব কথা বলুন না কেন, অরবিন্দ তার গুরুত্ব দেননি। তিলক বা তিনি ইংরেজদের প্রতি সুবিচাব করতে বসেননি—নীতিবাদ প্রচারও তাঁদের লক্ষ্য ছিল না। বঙ্কিমের দু দশক পরে লেখা তিলকের গীতাভাষ্যে ধর্মরাজ্য স্থাপনার্থ ধর্মযুদ্ধে কোন পন্থাই অন্যায় বলে পবিত্যক্ত হয়নি। ১৮৯৭ সালেব শিবাজী উৎসবে আফজল খাঁব হত্যাকাণ্ড তিনি কৃষ্ণেব উক্তি দ্বারাই সমর্থন করেছিলেন।

বিবেকানন্দ সম্বন্ধেও চরমপন্থীরা একই ধরনের অপব্যাখ্যা করেছেন এবং একই উদ্দেশ্যে। 'যত মত তত পথে'র প্রবক্তা বামকৃষ্ণেব প্রিযতম শিষ্য বিবেকানন্দের প্রাচ্য ও পাশ্চাত্যের প্রকৃতি বুঝতে ও তাদেব সমন্বয় করতে কোনদিনই ভুল হযনি। পশ্চিমকে তিনি দিয়েছিলেন সত্য, ত্যাগ ও প্রেমের ঘনীভূত মূর্তি বামকৃষ্ণের অমব বাণী ও জীবনাদর্শ, অদ্বৈত ও যোগের তত্ত্ব; আবার প্রাচ্যে আনতে চেয়েছিলেন পশ্চিমেব বীর্য, কর্মোদ্যম, সুকঠিন শৃঙ্খলাবোধ, বিজ্ঞান ও প্রযুক্তিবিদ্যার সাহায্যে দুঃখমোচনের নিবলস প্রযাস। তিনি এমন এক ধর্ম প্রচার করতে চেয়েছিলেন যা সকল ভূতেব মনের উপযোগী—"সমভাবে দর্শনমূলক, তুল্যরূপে ভক্তিপ্রবণ, সমভাবে মবমী এবং কর্মপ্রেরণাময়," যার লক্ষ্য বহিঃপ্রকৃতি ও অন্তঃপ্রকৃতিব জয় এবং আত্মার ব্রহ্মস্বরূপ ব্যক্ত করা। পূর্ণ মানবগঠনের এই স্বপ্ন শুধু ভারতের জন্যই তিনি দেখেননি, বিশ্বের জন্য দেখেছিলেন। এখানে গোঁড়ামি, শ্রেয়োবোধ, সাম্প্রদায়িক বিদ্বেষের স্থান নেই। ইউরোপকে সত্ত্বেব ও ভাবতকে রজের সাধনায় প্রবুদ্ধ করতে পারস্পরিক বোঝাপড়া, লেনদেন প্রয়োজন একথা বুঝেছিলেন বীর সন্ন্যাসী। অথচ চরমপন্থীরা তার ভুল ব্যাখ্যা করলেন। পশ্চিমের যে সব দোষ বন্ধুর মত তিনি দেখিয়েছিলেন, সেগুলির উপর জোর দেওয়া হল, আর "কলম্বো থেকে আলমোড়া"র বক্তৃতাবলীতে প্রাচ্যের যে সব দোষত্রুটি তিনি তীব্র কশাঘাতে জর্জর করেছিলেন তা চেপে যাওয়া হল। সন্দেহ নেই তিনি আমাদেব জাতীয়তাকে দিয়েছেন প্রবল পৌরুষ, অদ্বৈতের অভীঃমন্ত্র, শিখিয়েছেন "আমরা মায়ের জন্য বলিপ্রদত্ত"। তার চেয়েও বড়োকথা, বঙ্কিমের যে দেশ ছিল কবির কল্পনা, তাকে তিনি দিয়েছিলেন রক্ত, মাংস, মজ্জা। যে দেশ তাঁব শৈশবের ক্রীড়াভূমি, যৌবনের উপবন, বার্ধক্যের বারাণসী তা মূর্খ অন্ত্যজ, দরিদ্রের দেশ—তাকে অন্নদান, আরোগ্য দান, জ্ঞান দান করতে হবে। তবেই আসবে আত্মজ্ঞান। তখন যে শক্তির সৃষ্টি হবে তার সামনে জাতপাত, শ্রেণী, সাম্রাজ্য কোন বিভেদ, বাধাই টিকবে না। অরবিন্দ ও পাল এর গুরুত্ব বুঝলেন না; বললেন, মানুষ তৈরি করা ধর্মের চেয়ে বড়ো কথা স্বরাজ। রাজনৈতিক সমস্যার সমাধান না হলে কোন সমস্যার সমাধানই হবে না; এবং সে সমাধান শুধু ইংরেজবহিষ্কারে নয়, পশ্চিমী সভ্যতার বহিষ্কারেই সম্পূর্ণ হবে। বিবেকানন্দ ধর্মের সঙ্গে রাজনীতি জড়াতে চাননি, নিবেদিতাকে এ বিষয়ে সাবধান করে দিয়েছিলেন; অথচ জনসমর্থন সংগ্রহ করতে অরবিন্দ ও তিলক হিন্দুধর্মকে কাজে লাগালেন এবং অন্য ধর্মের সমর্থন হারালেন। যে কুলি মজুর মেথরকে ঝোপড়ি থেকে

বেরিয়ে এসে নতুন সমাজ গড়তে আহ্বান করেছিলেন বিবেকানন্দ,তারা ভদ্রলোক ও উচ্চ জাতির (বিশেষত ব্রাহ্মণের) বহু পেছনে আসন নিল।[৩৫]

ইংরেজদের জাত্যাভিমানের পেছনে চরমপন্থীরা দেখেছিলেন টিউটনিক জাতিকুলের শ্রেয়োমন্যতা। আর্য শ্রেয়োমন্যতা জাহির করে উত্তর দিতে চেয়েছিলেন তাঁরা। এখানে তাঁদের গুরু দয়ানন্দ স্বামী। বঙ্কিম বেদকে হিন্দুধর্মের মূল বলে স্বীকার করলেও শীর্ষ বলে মনে করেননি। বিবেকানন্দ তো কর্মকাণ্ডকে 'অপরা বিদ্যা' মনে করতেন। অথচ দয়ানন্দের কাছে বেদ ঈশ্বরের বাণী, তার মধ্যে শুধু আধ্যাত্মিক জীবনের প্রথম ও শেষ কথা নেই, আছে জড়বিজ্ঞানের সকল তথ্য। বেদ ব্যাখ্যায় দয়ানন্দ ম্যাকসমূলারকে তো অবজ্ঞাই করতেন, এমনকি সায়নভাষ্যও সব জায়গায় মানেননি। তাঁর মতে ঋক্‌বেদ আদৌ প্রকৃতি দেবতার উদ্দেশ্যে ছন্দোবন্ধে নিবেদিত প্রার্থনা নয়, তা একেশ্বরবাদের প্রথম ও পূর্ণ রূপ, এবং তার পরে হিন্দুধর্মের যা কিছু বিবর্তন হয়েছে—বেদান্ত থেকে শুরু করে পৌরাণিক হিন্দু ধর্ম—সবই ভ্রান্ত এবং বর্জনীয়। অরবিন্দ এর মধ্যে আর্য পৌরুষের অনমনীয় দৃঢ়তা লক্ষ্য করেছেন, যা সকল চিন্তাঝটিকার মধ্যে অচল, অটল। কিন্তু 'সত্যার্থপ্রকাশ'-এ আপন মত প্রতিষ্ঠা করার জন্য ভুল ইতিহাস ও মনগড়া মিথের যে সংমিশ্রণ দয়ানন্দ করেছিলেন তাও কি বৈজ্ঞানিক বলে মানতে হবে? দেবদেবীর মূর্তিপূজা বর্জন করে গোমাতার পূজা ব্যবস্থা করা কতখানি যুক্তিযুক্ত? কতখানি সম্ভব ছিল আধুনিক ভারতে শত শত তপোবন বানিয়ে অহোরাত্র বৈদিক যজ্ঞের অনুষ্ঠান? বা ইংরাজী সাহিত্য বিজ্ঞান চর্চা বন্ধ করে গুরুকুল-সম্মিত সংস্কৃত শাস্ত্রপাঠ? হাজার বছর ধরে যে ইসলাম ভারতের মাটিতে বাসা বেঁধেছে, হিন্দুদের সঙ্গে সাংস্কৃতিক আদানপ্রদান করেছে, তাদের বাদ দেওয়া বা তাদের সবাইকে ধর্মান্তরিত করাই কি ধর্ম হত? ইহুদীসুলভ অসহিষ্ণুতার চিহ্ন চরমপন্থীদের চিন্তায় রয়ে গেছে।

দয়ানন্দের দেখাদেখি অন্যরাও এ খেলায় যোগ দিলেন। তিলক আর্য আগমনের ইতিহাস চার হাজার খ্রীঃ পূঃ-এ নিয়ে গেলেন, তাদের আদি বাস উত্তর মেরুতে ছিল তা প্রমাণ করলেন। পঞ্জাবে আর্যধর্ম ছড়িয়ে পড়ল, লাজপৎ তা বরণ করলেন। আর্যসমাজীরা শুদ্ধির মাধ্যমে অহিন্দুদের হিন্দুত্ব দিতে গিয়ে মুসলিমদের সন্দেহভাজন হল। মোগল, আফগান, ইংরেজদের হাতে বারংবার পরাভূত পাঞ্জাবী পৌরুষ এই ভাবে মনস্তাত্ত্বিক ক্ষতি পূরণ আদায় করতে চাইল।

চরমপন্থীরা এমন এক আদর্শভারত রচনা করতে চেয়েছিল যার ধমনীতে আর্যরক্ত প্রবাহিত, যার ধর্ম হিন্দু ঐতিহ্যাশ্রিত, শ্রীকৃষ্ণের মত অতিমানব ও শিবাজীর মত যোদ্ধা গড়েছেন যার গৌরবময় ইতিহাস। রাজনীতি, সমাজ, অর্থনীতি, সংস্কৃতি সব দিক দিয়ে তার অবদান প্রথম এবং শ্রেষ্ঠ। বিপিন পাল বললেন, "বর্ণকে সহনীয় করেছিল আশ্রম", অরবিন্দ বললেন, "আত্মার কল্পনা সকল বিভেদপ্রবণতা দূর করবে;" উভয়ে বললেন, প্রাচীন ভারতের রাষ্ট্র ব্যবস্থা, গ্রাম পঞ্চায়েৎ ব্যবস্থার মত মহৎ কিছু আজও পশ্চিমে গড়ে ওঠেনি। ১৯০৫ সালে শামা শাস্ত্রী আবিষ্কৃত কৌটিল্যের অর্থশাস্ত্র হিন্দু রাজনৈতিক প্রতিভার চরম প্রমাণ। তাঁদের বিশ্বদর্শনে পশ্চিমী সভ্যতা বস্তুবাদের বিষে জীর্ণ। তাকে পুনরুজ্জীবিত করতে ভারতীয় অধ্যাত্মবিদ্যার ভেষজ চাই। বিবেকানন্দের আমেরিকা অভিযান পথ প্রস্তুত করেছে; স্বরাজ লাভ সে পথ প্রশস্ত করবে। পশ্চিমের স্বার্থেই চাই ভারতের স্বাধীনতা। রবীন্দ্রনাথ কিছুদিন এ ধরনের বিশ্ববীক্ষার মোহে পড়েছিলেন, তার প্রমাণ—'ভারতবর্ষ', 'ব্যাধি ও প্রতিকার', 'ব্রাহ্মণ', প্রভৃতি প্রবন্ধ, 'নৈবেদ্যের' বহু কবিতা।

কিন্তু ১৯০৭ সালে প্রকাশিত 'গোরা' উপন্যাসে দেখি তাঁর মোহভঙ্গ হচ্ছে, অন্ধ, আত্মম্ভরী, প্রচারবাদী দেশপ্রেমের ঊর্ধ্বে এক উদার, সর্বজনীন, সমন্বয়বাদী, দেশপ্রেমের সন্ধান তিনি পাচ্ছেন।[৩৬]

॥ ৫ ॥

চিন্তার দিক থেকে চরমপন্থার যতই প্রস্তুতি থাকুক, কার্জনের নীতি তাকে দানা বাঁধতে সাহায্য করেছিল। ঊনিশ শতকের শেষে ব্রিটিশ সাম্রাজ্য এক সংকটের মুখে পড়ে। তার প্রধান কারণ ফরাসী ও রুশ সাম্রাজ্যের প্রতিদ্বন্দ্বিতা ছাড়াও তাকে জার্মান সাম্রাজ্যবাদের সম্মুখীন হতে হয় এবং পশ্চিমে আমেবিকা ও প্রাচ্যে জাপানের মত দুটি প্রবল শক্তির অভ্যুদয় হয়। কিপলিং-এব বহু কবিতায়, বিশেষত ভিক্টোরিযার হীরকজয়ন্তী অনুষ্ঠান উপলক্ষ্যে লিখিত Recessional-এ, এই উদ্বেগ ধরা পড়ে। যাঁরা এ দুর্যোগে ব্রিটিশ সাম্রাজ্যবাদের পালে নতুন কবে হাওয়া লাগাতে চাইলেন তাঁদের মধ্যে কার্জন অন্যতম। ভারতসচিবের সহকারীরূপে তাঁর হাত দিয়ে ১৮৯২ সালেব শাসন সংস্কাব আইন পাশ হয়েছিল। তখন থেকেই তিনি কংগ্রেসবিরোধী, হিন্দুবিরোধী, খানিকটা বাঙালীবিরোধী মনোভাবেব শরিক। ধর্মপ্রচারকের যে বিশ্বাস ও উদ্যম নিয়ে শাসনযন্ত্র পবিচালনা করতেন তিনি তার মধ্যে শাসিতেব প্রতি সহানুভূতির কোন স্থান ছিল না। ভারতীয়দের চবিত্র, সততা ও কর্মক্ষমতা সম্বন্ধে তাঁর ধারণা ছিল খুব খারাপ। কংগ্রেসকে তিনি মরণাঘাত দেবার জন্য উদ্‌গ্রীব ছিলেন।

স্বায়ত্তশাসনের প্রতীক কলকাতা পৌরসভার গঠনতন্ত্রের ওপব আঘাত হেনেই তাঁর অভিযান শুরু হ'ল। তার আগেই এ বিষয়ে এক বিল এসেছিল। তিনি তা সংশোধন করে যে নতুন বিল খাড়া করলেন তাতে সদস্য সংখ্যা দাঁড়ালো একশতের জায়গায় পঞ্চাশ। তার মধ্যে নির্বাচিত ভারতীয় ও মনোনীত ও নির্বাচিত সবরকমের ইংরাজদের সংখ্যা হবে সমান সমান—২৫ করে, কিন্তু সভাপতি হবেন একজন ইংরাজ। ইনিই আবার পৌরসভায় গৃহীত নীতি কার্যে পরিণত করবেন। কাউন্সিল ও সভাপতির মধ্যে থাকবে বারোজনের এক জেনারেল কমিটি, সেখানে নির্বাচিত ভারতীয়দের সংখ্যা মাত্র ৪। বলা বাহুল্য, এর মুখ্য উদ্দেশ্য, কলকাতার বহুব্যাপ্ত ব্রিটিশ বাণিজ্যিক স্বার্থ সংরক্ষণ—এবং তাও অনেকটা ভারতীয়দের দেওয়া করে। এর আরেকটা দিক ছিল। ১৮৯৩-৯৯ সালের মধ্যে যাঁরা বাংলাব আইন পরিষদে নির্বাচিত হয়েছিলেন, তাঁদের ঘাঁটি ছিল পৌরসভা ও মফঃস্বলের মিউনিসিপ্যালিটি। সুরেন্দ্রনাথ বিপদ বুঝতে পেরে সদলে পদত্যাগ করলেন।

দ্বিতীয় আঘাত পড়ে শিক্ষার ওপর। যে ব্যবস্থা চালু ছিল কেউ তাকে আদর্শ বলবে না। 'শিক্ষার হেরফের' ও 'তোতা কাহিনী'তে রবীন্দ্রনাথ তাকে ব্যঙ্গ করেছেন। প্রাথমিক শিক্ষার অবনতি, মাতৃভাষার মাধ্যম পরিহার, শিল্প শিক্ষার অভাব, যৌথ জীবনহীন (অনেক ক্ষেত্রে আবাসহীন) বিশ্ববিদ্যালয়, আইনজীবী-পরিকীর্ণ সেনেট, ব্যক্তিগত লাভের জন্য পরিচালিত দ্বিতীয় শ্রেণীর কলেজ ও আইন কলেজ—এ-সব কথা রূঢ় হলেও সত্য। বিশ্ববিদ্যালয়ে স্নাতকোত্তর পঠন-পাঠনের কোন ব্যবস্থাও ছিল না। কিন্তু প্রতিকারার্থ কার্জন যা নীতি নিলেন তা আরও মারাত্মক। সিমলায় তিনি যে শিক্ষা সম্মেলন ডাকলেন তাতে কোন ভারতীয় প্রতিনিধি ছিল না। যে শিক্ষাকমিশন গঠিত হ'ল তাতে প্রথমে কোন হিন্দু প্রতিনিধিও ছিল না। সবাই ভাবল পৌরসভার মত উচ্চশিক্ষাও হবে সরকারী

প্রতিষ্ঠান—বিশ্ববিদ্যার মুক্তঅঙ্গন নয়, আমলাতান্ত্রিক নৈপুণ্য প্রদর্শনের ক্ষেত্র। র‍্যালে (Raleigh) কমিশনের প্রস্তাবিত সংস্কার অনেকের উদ্বেগ সঞ্চার করল। সব দ্বিতীয় শ্রেণীর কলেজ তুলে দিলে মফঃস্বলের ছেলেরা কোথায় পড়বে ? আইন কলেজ তুলে দিলে উচ্চাশী ভারতীয়দের স্বাধীন ব্যবসায়ের ক্ষেত্র কি সংকুচিত হবে না ? ন্যূনতম বেতনহারের ফলে গরীব ছাত্ররা বঞ্চিত হবে না ? গুরুদাস বন্দ্যোপাধ্যায় এদেব কথা তুললে কার্জন সরকারী ফাইলে মন্তব্য করলেন, "আমরা তো এদেরই রাজনৈতিকভাবে দমন কবতে চাই।"

শিক্ষিত বাঙালীর প্রতিবাদে শেষ পর্যন্ত দ্বিতীয় শ্রেণীর কলেজ ও সুরেন্দ্রনাথের আইন কলেজ টিঁকে গেল, কিন্তু বিশ্ববিদ্যালয়ের যা শাসনতন্ত্র ঠিক হল তাতে ইউরোপীয় সংখ্যাগরিষ্ঠতা ও আমলাতান্ত্রিক নিয়ন্ত্রণ কায়েম হল। সেনেটেব ১০০ জন সভ্যের মধ্যে ৮০ জনের মনোনয়নের ভার পডল বডলাটের ওপর। ইউরোপীয সভ্যেব সংখ্যা হল ৫৪। সিণ্ডিকেটকে দেওয়া হল কলেজের স্বীকৃতি দান ও হরণের ক্ষমতা। সর্বোপরি রইলেন সাহেব শিক্ষাঅধিকর্তা। বিলের বিরোধিতা করে গোখ্‌লে বললেন, "এতে বিশ্ববিদ্যালয সরকাবী বিভাগে পরিণত হবে।" ১৯১৭ সালে স্যাডলাব কমিশন এ ভবিষ্যদ্বাণী সমর্থন কবেছিলেন।

নবমপন্থীদেব সহযোগিতা নীতি আবার লাঞ্ছিত হ'ল, Official Secrets Amendment Act-এ। এই আইনেব বলে অসামবিক গুপ্ত তথ্য প্রকাশনাব জন্য সংবাদপত্রকে দণ্ডনীয় করা হয়। কার্জন চেয়েছিলেন কোন অবস্থায় কেউ যেন আমলাতন্ত্রেব সমালোচনা না করে। এ নীতি প্রেস স্বাধীনতাব পবিপন্থী বলে তুমুল আপত্তি উঠল। চরমপন্থীরা বিনামূল্যে এক বিবাট প্রচাবমাধ্যম হাতে পেযে গেলেন।

নানা কারণে যে সব অসন্তোষ ঘনীভূত হচ্ছিল তা ফেটে পড়ল বঙ্গভঙ্গ উপলক্ষ কবে। নবমপন্থীদেব অবরোধ বিপুল আবেগেব বন্যায ভেসে গেল। অবশ্য কার্জনই বঙ্গভঙ্গেব প্রথম প্রস্তাব দেননি। যখন বাংলা প্রেসিডেন্সী ১৮৫৪ সালে এক স্বতন্ত্র প্রদেশে পবিণত হয তখনই তাব আয়তন ছিল ২,৫৩,০০০ বর্গমাইল, জনসংখ্যা ৪ কোটি ৬০ লক্ষ। ওড়িশাব দুর্ভিক্ষের সময় প্রশ্ন ওঠে এতবড প্রদেশের সুশাসনের জন্য কি কবা উচিত। জন লবেন্স তখন বডলাট। বাংলাকে বোম্বাই বা মাদ্রাজের মত করার বিরুদ্ধে মত দিয়ে তিনি বলেন, বাংলাব কিছু অংশ, যেমন আসাম ও তাব সন্নিহিত জেলাগুলিকে, আলাদা কবে দেওযা যেতে পাবে। ১৮৭৪ সালে বাংলাভাষী সিলেট, কাছাড ও গোযালপাডা জেলাসহ আসাম এক স্বতন্ত্র চীফ কমিশনারের অধীন প্রদেশ বলে ঘোষিত হ'ল। কিন্তু এই ক্ষুদ্র প্রদেশে কোন সিভিলিয়ান যেতে রাজি হ'ল না। তখন চীফ কমিশনাব উইলিয়ম ওযার্ড ১৮৯৬ সালে প্রস্তাব দিলেন চট্টগ্রাম বিভাগ এবং ঢাকা ও মৈমনসিংহ জেলাকে আসামের সঙ্গে যুক্ত কবা হোক। প্রবল প্রতিবাদের ফলে তা কার্যকব করা গেল না।

১৯০০ সালে কার্জন আসাম পবিভ্রমণে যান এবং চা-বাগানের মালিকবা চট্টগ্রামে চা বফতানীব সুবিধার্থ বন্দর গঠনের দাবি তোলেন। এরপর ১৯০২ সালে নিজামের কাছ থেকে বেবার পান তিনি। তখন তাঁর মনে চিন্তার উদয় হয় বেরার কি বোম্বাই-এব সঙ্গে, চট্টগ্রাম কি আসামেব সঙ্গে জুড়ে দেওযা উচিত ? তখনো বৈজ্ঞানিক সীমানাবিন্যাসেব প্রশ্নটা বড়ো ছিল, রাজনৈতিক দুবভিসন্ধি যুক্ত হযনি। ১৯০২ সালে সি পিব চীফ কমিশনার অ্যান্ড্রু ফ্রেজাবেব প্রস্তাব এল ওড়িশা ও সম্বলপুবকে মধ্যপ্রদেশের সঙ্গে জুড়ে দেওযা হোক। অন্যান্য আমলারা আলাদা প্রস্তাব দিলে ফ্রেজার (এখন তিনি বাংলার ছোটলাট)-কে ভালো করে খসড়া তৈরি কবতে বলা হ'ল। ১৯০৩ সালের শেষে নানা আলোচনার পব রিজলে

পত্ররূপে এই দ্বিতীয় প্রস্তাব প্রকাশিত হ'ল। ঠিক হল চট্টগ্রাম বিভাগ, পার্বত্য ত্রিপুবা, ঢাকা ও মৈমনসিং জেলা আসামে যাবে, ছোটনাগপুর যাবে মধ্যপ্রদেশে, বাংলা পাবে সম্বলপুর ও গঞ্জাম। এতে বাংলার লোক সংখ্যা কমবে এক কোটি নয় লক্ষ, আসাম প্রশাসনের সুবিধা বাড়বে, ওড়িশাবাসীরা এক শাসনাধীনে আসবে। নতুন দুটো কারণ দেখান হল—(১) কলকাতার বিপজ্জনক প্রভাব থেকে পূর্ববঙ্গ মুক্ত হবে, (২) মুসলিম অধিবাসীদের প্রতি ন্যায়সঙ্গত ব্যবহাব কবা সম্ভব হবে। এখানেই আমরা সাম্প্রদায়িকতার সুর শুনতে পেলাম।

জন ম্যাক্‌লেনের মত অনেকেই রিজলে-পত্রের বিরোধিতার পেছনে পূর্ববঙ্গেব জমিদার, বণিক, উকিল ও সংবাদপত্রের স্বার্থেব খেলা দেখেছেন। হয়তো কিছুটা সত্য। কিন্তু জনসংখ্যা বৃদ্ধিই যদি বঙ্গভঙ্গের আসল কারণ হয়, তবে বাংলাভাষী অঞ্চল বাদ না দিয়ে হিন্দী ও ওড়িয়াভাষী অঞ্চল বাদ দেওয়া হ'ল না কেন? ক্যাম্বেল ও কটনতো'সেই পরামর্শ দিয়েছিলেন। আর অবিভক্ত বাংলাকে বোম্বাই ও মাদ্রাজের মর্যাদা দিলে বাংলার ছোটলাট কাউন্সিলেব সাহায্যে কি আবো ভাল শাসন চালাতেন না? এতে কেন আপত্তি কবলেন বিজলে ও অন্যান্য সিভিলিয়ান? বাঙালীরা কাউন্সিলে ঢুকতে চাইবে রিজলেব এই ভয় কতটা সমূলক?

কার্জন বাঙালীর আপত্তিব পেছনে বাগাডম্বব ছাডা কিছুই দেখেননি। অস্থাযী ভাবত সচিবকে তিনি লিখলেন, "বাঙালীরা নিজেদেব এক মহাজাতি মনে কবে এবং এক বাঙালীবাবুকে লাটসাহেবেব গদীতে বসাতে চায়···বঙ্গভঙ্গেব প্রস্তাব তাদেব এই স্বপ্নেব সফল রূপায়ণে বাধা দেবে। আমবা যদি তাদেব আপত্তিব কাছে নতি স্বীকাব কবি তবে ভবিষ্যতে কোনদিনই বাংলা ভাগ কবতে পারব না এবং আপনাবা ভাবতেব পূর্ব পার্শ্বে এমন এক শক্তিকে জোবদাব কববেন যা এখনি প্রবল এবং ভবিষ্যতে বর্ধমান বিপদেব উৎস হযে দাঁড়াবে।"[৩৭]

ঠিক এই সময় তিনি পূর্ববঙ্গ সফব কবছিলেন। মুসলমানপ্রধান পূর্ববঙ্গ সমর্থন না কবলে বঙ্গভঙ্গ কার্যে পরিণত কবা সম্ভব ছিল না। তাই দেখি পবিকল্পনা আবো ব্যাপক রূপ নিচ্ছে। বিজলে, ফ্রেজাব ও ইবেটসনেব পবামর্শে তিনি বিজলে-পত্রে বর্ণিত জেলাগুলিব সঙ্গে জুড়ে দিলেন সমগ্র বাজশাহী বিভাগ (দার্জিলিং বাদে, কিন্তু মালদা-সহ) ও ঢাকাব বাকী জেলাগুলি। চট্টগ্রাম বিভাগ তো আগে থেকেই ছিল। বিজলেব মন্তব্য এ বিষযে আলোকপাত কবে: "সংযুক্ত বাংলা শক্তিশালী। বিভক্ত বাংলা বিভিন্ন দিকে আকৃষ্ট হবে। কংগ্রেস নেতাবা এ ভয় কবছেন। তাঁদের আশঙ্কা নির্ভুল এবং সেটাই এই প্রস্তাবেব সবচেয়ে বড়ো গুণ। আমাদেব অন্যতম প্রধান উদ্দেশ্য ব্রিটিশ বাজত্বের বিরোধী এক সুসংহত দলকে টুকবো কবে দুর্বল কবে দেওয়া।"[৩৮] কার্জন ঢাকার বক্তৃতায় ঘোষণা করলেন—মুসলিমদেব হৃতগৌবব পুনরুদ্ধাবেব জন্য আলাদা প্রদেশ বচনাই তাঁর লক্ষ্য। ঢাকাব নবাব সলিমুল্লাকে নামমাত্র সুদে এক লাখ পাউণ্ড ধার দেওয়া হল। বঙ্গভঙ্গেব প্রস্তাবে সাম্প্রদায়িক মাত্রা সুস্পষ্টভাবে যুক্ত হ'ল। রিজলের মন্তব্যে তির্যকভাবে ও ফ্রেজারের মন্তব্যে প্রকাশ্যে ফরিদপুর, বাখরগঞ্জ প্রভৃতি জেলাব চরমপন্থী কার্যকলাপেব প্রতি ইঙ্গিতও কবা হয়েছে। নতুন প্রদেশে তাদের দমন কবা সহজ হবে এমন আশা ছিল।

কার্জন কংগ্রেসের প্রতিবাদ অগ্রাহ্য কবলেন। বঙ্গভঙ্গের শেষ প্রস্তাবে বাংলা হাবাল ১৫টি জেলা। ৯০ লক্ষ মুসলমান নিয়ে তার জনসংখ্যা দাঁড়াল ৫ কোটি ৪০ লক্ষে। নবগঠিত পূর্ববঙ্গ ও আসাম প্রদেশেব জনসংখ্যা হ'ল ৩ কোটি ১০ লক্ষ, তাব মধ্যে ১ কোটি ৮০ লক্ষই মুসলিম। কিছুটা টালবাহানা কবে ভাবত সচিব সম্মতি দিলেন। পূর্ণ প্রস্তাব

১৯-এ জুলাই ঘোষিত হল এবং ১৬ অক্টোবর কার্যে পরিণত হ'ল।

অদূরদর্শী কার্জন বোঝেননি যে কি মারাত্মক অস্ত্র তিনি চরমপন্থীদের হাতে তুলে দিলেন। সরকারী প্রস্তাব প্রকাশিত হবার আগেই 'সঞ্জীবনী' বিদেশী বর্জনের ডাক দিল। যেদিন বাংলার বুক চিরে কার্জনের আঁকা দাগ পাকা হয়ে গেল (১৬ অক্টোবর), সেদিন 'বন্দেমাতরম্' ও রবীন্দ্রনাথের স্বদেশী সঙ্গীত কণ্ঠে নিয়ে দলে দলে বালকবৃদ্ধযুবা অরন্ধন ও রাখীবন্ধনের মাধ্যমে স্বদেশী আন্দোলনের সূত্রপাত কবল।

কিন্তু কিভাবে "বাংলার মাটি বাংলার জল" এক হবে? স্বদেশী আন্দোলন ত্রিধারায় প্রবাহিত হয়েছিল। প্রথম ধারাকে বলা যেতে পারে গঠনমূলক স্বদেশী। 'স্বদেশীসমাজ' প্রবন্ধে রবীন্দ্রনাথ এ ধবনের গঠনমূলক কাজেব কথা বিশদ করেছিলেন। তাঁব প্রধান উদ্দেশ্য ছিল আত্মশক্তির উদ্বোধন। বয়কটকে তিনি মনে করতেন নঞর্থক—"বয়কট দুর্বলেব প্রয়াস নহে, ইহা দুর্বলের কলহ।"[৩৯] যদি গ্রামে গ্রামে সমবায় প্রথায় কৃষি, ব্যাঙ্ক ও বিক্রয ভাণ্ডার গড়ে ওঠে, যৌথ খামার তৈরি হয়, গ্রামীণ শিল্প শেখাবার বিদ্যালয স্থাপিত হয, সর্বোপরি জমিদার-মহাজন-আদালতেব পেয়াদা ও পুলিশ প্রতিরোধের নৈতিক শক্তি জেগে ওঠে তবে বাইবে ইংরেজ বাজের ঠাট বজায থাকলেই বা কি এসে যায়? বিলাতী কাপডেব চেয়ে সস্তায়, অন্তত সমান দামে, দেশী কাপড জোগাতে না পারলে বয়কট হবে দরিদ্রের ওপর অত্যাচার এবং শেষ পর্যন্ত তা সাম্প্রদায়িক কলহ ডেকে আনবে। "ভাবতেব সমাজ উচ্চনীচ নানা স্তরে বিভক্ত।" "আমাদেব বৈচিত্র্য আছে কিন্তু কোন ঐক্যের তত্ত্ব কাজ কবছে না।" এ অবস্থায় "শুদ্ধমাত্র ভাঙন, নির্বিচাব বিপ্লব কোনমতেই কল্যাণকব হইতে পাবে না।"[৪০]

স্বদেশী বলতে প্রফুল্লচন্দ্র বায় ও নীলবতন সবকাব কিন্তু বৃহদাকার ও আধুনিক শিল্পেব কথাই ভেবেছিলেন। এ সময় বঙ্গলক্ষ্মী কটন মিলের মত স্বদেশী কাপডেব কল, উন্নত তাঁত, চীনামাটি, চামডা, দেশলাই ও সাবানেব কাবখানা, এমনকি জাহাজ নির্মাণেব উদ্যোগ গডে ওঠে। অধিকাংশ ক্ষেত্রে মূলধন ও অভিজ্ঞতার অভাবে তা বিনষ্ট হলেও সফল ব্যতিক্রম—জামসেদজি টাটার লৌহ ও ইস্পাত কারখানা—আজও আমাদের গর্বেব বিষয়। স্বেচ্ছাসেবীব দল মাযের দেওয়া মোটা কাপড বাড়ি বাড়ি ফিবি কবত। আদর্শবাদেব কমতি না থাকলেও বিলাতী ব্যবসাযেব গাযে তা প্রবল বা দীর্ঘস্থাযী আঘাত হানতে পারেনি।

দ্বিতীয় ধারা বযকটকে প্রাধান্য দিয়েছিল। সুরেন্দ্রনাথ ও গোখ্‌লেব মত নবমপন্থীরা বযকটকে একটা সামযিক এবং বাজনৈতিক হাতিযাব রূপে দেখতেন। তাঁবা মনে করেছিলেন ল্যাঙ্কাশিযরের স্বার্থ ব্যাহত হলে, তা পার্লামেন্ট ও ভাবত সরকারেব ওপব চাপ দেবে এবং বঙ্গভঙ্গ প্রত্যাহৃত হবে। তিলক ও অববিন্দ কিন্তু বযকটকে এত সামযিক ও সীমাবদ্ধ প্রয়োজনে ব্যবহাব কবতে চাননি। তাঁবা একে মনে কবতেন স্ববাজলাভেব জন্য প্রয়োজনীয় আত্মিক প্রস্তুতি। তিলক এব নাম দিয়েছিলেন—"বহিষ্কাবেব যোগ।" তাছাড়া তাঁরা বয়কট বলতে শুধু কাপড, চিনি, নুন বর্জন বোঝেননি, তাঁরা চেয়েছিলেন শাসনেব সব ক্ষেত্রে—শিক্ষা, বিচার, পৌবসভা, আইন পবিষদ—তাকে প্রযোগ করতে। অরবিন্দ এব নাম দিযেছিলেন "নিষ্ক্রিয় প্রতিরোধ।" বয়কট অনেক কারণেই প্রত্যাশিত সাফল্য লাভ করেনি। কলকাতা বন্দবে আমদানীর সংখ্যাতাত্ত্বিক বিশ্লেষণে দেখা যায আমদানী বিলাতী কাপডেব মূল্য ১৯০৫-৬-এ ছিল ২১ ৪৪ কোটি টাকা, ১৯০৬-৭-এ ১৮·৬২ কোটি টাকা, ১৯০৭-৮-এ ২৩ ৭৩ কোটি টাকা এবং ১৯০৮-৯-এ ১৬ ২০ কোটি টাকা। সরকারী মতে ১৯০৮ সালের কমতির জন্য বিশ্বমান্দ্য দায়ী। পরের বছবই আমদানী বেড়ে হয় ২০ ২০

পবিত্র মাতৃভূমির রক্তপিপাসু এবং বলিলোল্প প্রতীক।" অন্যদিকে 'অগ্নিযুগ' নিয়ে উচ্ছ্বাস ও হা-হুতাশের অন্ত নেই আমাদের দেশে। রবীন্দ্রনাথ ও গান্ধী ছাড়া কোনও প্রথম সারির ভারতীয় এর মূলনীতির প্রতিবাদ করেননি, চিত্তরঞ্জন দাশ প্রকাশ্যে করলেও গোপনে প্রশ্রয় দিয়েছিলেন এবং সুভাষচন্দ্র অনেকাংশে এদের সাহায্যের ওপর নির্ভর করতেন। রবীন্দ্রনাথ এবং গান্ধী অবশ্য কোন সমাজতাত্ত্বিক বিশ্লেষণে নামেননি। রবীন্দ্রনাথ এর মধ্যে দেখেছিলেন মানবিক মূল্যবোধের অবক্ষয়। গান্ধী নীতি ও রাজনীতি, লক্ষ্য ও উপায়কে অবিচ্ছেদ্য মনে করতেন। তাঁর সত্যাগ্রহ দর্শনে হিংসার স্থান থাকতেই পারে না। ১৯০৭ সালের পর লেনিন সন্ত্রাসবাদের তীব্র বিরোধিতা শুরু করেন। তিনি এর মধ্যে পেটি বুর্জোয়া রোমান্টিকতার নিদর্শন দেখে গণ-বিপ্লবের মাধ্যমে ধনতান্ত্রিক ব্যবস্থার উচ্ছেদ চেয়েছিলেন। মার্কসবাদীরা এ ব্যাপারে তাঁর অনুগামী। তবে ভাবতীয় মার্কসবাদী দল বহু নেতৃস্থানীয় সন্ত্রাসবাদী দ্বারা পুষ্ট হয়েছিল বলে তাঁদের নিন্দা কিঞ্চিৎ দ্বিধাগ্রস্ত। পৃথিবীব্যাপী সন্ত্রাসবাদের পরিপ্রেক্ষিতে নতুন করে এর সমাজতত্ত্ব, মনস্তত্ত্ব, কর্মপদ্ধতির মূল্যায়ন প্রয়োজন। পঞ্জাবের শিখ উগ্রপন্থী, শ্রীলঙ্কায় তামিল ইলম্, দার্জিলিং-এর স্বাতন্ত্র্যবাদী গোর্খা ও ঝাড়খণ্ডের স্বাতন্ত্র্যবাদী আদিবাসী আমাদের ভাবাতে বাধ্য করছে। আপাতত বলা যায় অরবিন্দেব নেতৃত্বাধীন প্রথম পর্বেব সন্ত্রাসবাদ থেকে মহাযুদ্ধকালীন সন্ত্রাসবাদেব কিছু পার্থক্য ছিল। মানবেন্দ্রনাথ বাযেব Memoirs-এ, যাদুগোপাল মুখোপাধ্যাযেব 'বিপ্লবী জীবনের স্মৃতি'তে, ভূপেন্দ্রকুমাব দত্ত, অরুণচন্দ্র গুহ, ত্রৈলোক্য মহাবাজ প্রভৃতি বচনায ও সবকারী নথিপত্রে ভাবত ও ভারতেব বাইবেব সন্ত্রাসবাদীদের কার্যকলাপেব বিবরণ বিশ্লেষণ কবলে বোঝা যায় ইতস্তত বিক্ষিপ্ত সন্ত্রাস ও আত্মদানেব মাধ্যমে বিপ্লবী চেতনাসৃষ্টির চেষ্টা থেকে সন্ত্রাসবাদ উত্তীর্ণ হয়েছিল দলবদ্ধ সশস্ত্র প্রতিবোধেব পর্যাযে। আর তার মধ্যে জনসাধাবণের সার্বিক (বিশেষ করে অর্থনৈতিক) উন্নতির সম্বন্ধে একটা আগ্রহ দানা বাঁধছিল। হাওডা ষডযন্ত্র মামলা থেকে স্পষ্ট হয় যে, এব মধ্যে তিনটি নতুন মাত্রা যুক্ত হযেছিল—(১) দেশ (যেমন,রডা কোম্পানী) ও বিদেশ (যথা, জার্মেনী) থেকে অস্ত্র সংগ্রহ, (২) দেশে গেবিলাবাহিনী গঠন ও (৩) ভারতীয় সৈনাবাহিনীর মধ্যে (যেমন ১০ম জাঠ বেজিমেণ্ট) গুপ্ত প্রচার চালিযে বিভিন্ন স্থানে একযোগে সশস্ত্র অভ্যুত্থান। ক্যালিফোর্নিয়া থেকে সুদূব সাংহাই পর্যন্ত বিস্তৃত ছিল ষডযন্ত্রেব জাল। 'গদব' দলের নেতা হবদযাল, বার্লিনের স্বাধীনতা কমিটি, কাবুলের মহেন্দ্রপ্রতাপ, উত্তব ভাবতের রাসবিহারী বসু ও শচীন সান্যাল, ঢাকার হেমচন্দ্র ঘোষ এবং বাংলাব অন্যত্র যুগান্তব দলেব প্রায় সব সম্প্রদায়ের নেতা যতীন্দ্রনাথ মুখোপাধ্যায এক অসম্ভব স্বপ্ন দেখেছিলেন। যতীন্দ্রনাথের দলে যোগ দিয়েছিলেন যতীন বায়েব উত্তরবঙ্গ দল, স্বামী প্রজ্ঞানানন্দের অধীনস্থ ববিশাল দল, হেমেন্দ্রকিশোব আচার্যের অধীনে মৈমনসিংহ দল ও পূর্ণ দাসের অধীনস্থ মাদারীপুব দল। বিপিন গাঙ্গুলীব আত্মোন্নতি, হরিকুমার চক্রবর্তীব চব্বিশ পরগনা দল, নরেন ভট্টাচার্য প্রভৃতি আগেই যোগ দেন।

বার্লিনের সঙ্গে ষড়যন্ত্রের নানা রকম বিবরণ আমরা পাই। আমি এক নতুন উপাদান উল্লেখ করছি—ইণ্ডিয়া অফিস লাইব্রেরিতে রক্ষিত, চার্লস টেগার্টের পত্নী সংকলিত, টেগার্ট জীবনীর খসড়া (Mss Eur. C 235/1). টেগার্টের মতে এই ষড়যন্ত্রের নেতা ছিলেন পাঁচজন—যতীন মুখার্জী, নরেন ভট্টাচার্য, যাদুগোপাল মুখার্জী, ভোলানাথ চ্যাটার্জী ও অতুল ঘোষ। ১৯১৫ সালে বিভিন্ন সূত্র গ্রথিত করে ষড়যন্ত্রের আঁচ পান টেগার্ট। পরে জানা যায় যে জিতেন্দ্রনাথ লাহিড়ী জার্মেনী থেকে ফিরে এসে ব্যাটাভিয়ার জার্মান কনসালের সঙ্গে

যোগ স্থাপন করতে বলেন ও নরেন ভট্টাচার্য সে উদ্দেশে রওনা হয়ে যান। জার্মান কনসাল থিওডোর হেলফেরিচ (Helfferich) নামক জনৈক জার্মানের সঙ্গে নরেনের পরিচয় করিয়ে দেন। তিনি বিপ্লবীদেব কলকাতার ঘাঁটি হ্যারি অ্যাণ্ড সন্সের দোকানে টাকা পাঠাতে থাকেন। তাঁর পরিকল্পনা ছিল ক্যালিফোর্নিযা থেকে অস্ত্র বোঝাই জাহাজ 'ম্যাভেরিক' জাভা হয়ে করাচী যাবে। নরেন তা বাতিল করে বাংলায় জাহাজটি পাঠাতে বলেন। যতীনের দল ঠিক করেন অস্ত্র এলে পূর্ববঙ্গ, বালেশ্বর ও কলকাতায় পাঠান হবে। ফোর্ট উইলিয়াম দখল করবেন নরেনের দল। ১৬ নং রাজপুত রাইফেল বাহিনীর সঙ্গে আগেই যোগাযোগ স্থাপিত হয়। পূর্ববঙ্গের বিপ্লবীদের শিক্ষা দেবেন 'ম্যাভেরিকে'র কর্মচারীরা। তারপরে তাঁরা যোগ দেবেন কলকাতার দলেব সঙ্গে। যতীন মাদ্রাজগামী রেলপথ উড়িয়ে দেবেন। যাদুগোপাল 'ম্যাভেরিকে'র অস্ত্র নামাবেন। স্থির হয অস্ত্র নামানো হবে রাযমঙ্গলে। কিন্তু জুলাই পর্যন্ত অপেক্ষা করেও জাহাজের দেখা মেলেনি।

৭ আগস্ট টেগার্ট হ্যারি অ্যাণ্ড সন্সের দোকানে অভিযান চালান ও 'ম্যাভেরিকে'র আগমনের জন্য ব্যবস্থা নেন। যতীন তা আন্দাজ কবতে পেরে জাভায তার পাঠান—"market low postpone transactions until information. C. Martin." এই মার্টিন (ওরফে নরেন্দ্রনাথ) ডব্ল্যু পেইন (ওরফে ফণীন্দ্রনাথ চক্রবর্তী)-এর সঙ্গে ব্যাটাভিয়া রওনা হয়ে যান। সাংহাইতে জার্মান কনসালের সঙ্গে দেখা করতে গিয়ে পেইন ধরা পড়ে স্বীকারোক্তি করলে পুলিশ সব জানতে পারে। কলকাতা ও যতীনের সঙ্গে যোগাযোগ বক্ষাকাবী বালেশ্বরের য়ুনিভার্সাল এম্পোরিয়ামেব খোঁজও পায তারা। বুড়িবালামেব খণ্ডযুদ্ধেব (৯ই সেপ্টেম্বর) বিশদ বিববণ পাই টেগার্ট জীবনীতে। গোপীনাথ সাহা নাকি বলেছিলেন টেগার্টেব গুলিতে যতীন্দ্রনাথেব মৃত্যু ঘটে। টেগার্টের মন্তব্য—"In the character of Jatin, Martin and most of the other enthusiasts the visionary was stronger than the realist, they pictured epic struggles and heroic battles taking place without such pedestrian accompaniments as the organization of transport, supplies, pay and medical aid. At the same time their driving power was immense." তবে তিনিও স্বীকার করেছেন, বর্মা-থাইল্যাণ্ড সীমান্তে যদি ১০,০০০ সৈন্য পরিকল্পনামত শিক্ষা নিতে পারত কিংবা অস্ত্র বোঝাই জাহাজ ভারতে আসতে পারত তবে প্রথম মহাযুদ্ধে ব্রিটিশরা হেরেও যেতে পারত। (Tegart Mss. p.128)। কিন্তু গদরপন্থী শিখরা ছিল সংখ্যালঘু, বর্মার সামরিক পুলিশকে বশে আনা যাযনি, সানফ্রানসিস্কো ও ব্যাংককের জার্মান এজেন্টরা গোলমাল করে ফেলে, ব্যাটাভিয়া থেকে সাংহাই যাওয়ার পথে জার্মান শিক্ষক সিঙ্গাপুরে ধরা পড়ে, চট্টগ্রামে অস্ত্র নামানো সম্ভব হয়নি। 'ম্যাভেরিকে'র দুর্ভাগ্যের কাহিনী তো সর্বজনবিদিত। এ বিষয়ে কিছু তথ্য পৃথ্বীন্দ্রনাথ মুখোপাধ্যায় লিখিত এক প্রবন্ধে (সাপ্তাহিক বসুমতী, ৯ সেপ্টেম্বর ১৯৬৫—২৪ ফেব্রুয়ারি ১৯৬৬) পাওয়া যাবে। মুজফ্‌ফর আহমেদেব মতে, যুদ্ধ আরম্ভ হতেই নরেন যতীন্দ্রনাথকে এই পরিকল্পনা নিতে প্রণোদিত করেন। ('আমার জীবন ও ভারতের কম্যুনিষ্ট পার্টি')। মনে হয়, একথা সত্য নয়।

যাই হোক, ভূপেন্দ্রকুমার দত্তের মতে, যতীন্দ্রনাথ ইডিওলজির দিক থেকে উপনিষৎ, গীতা, বিবেকানন্দ ও অরবিন্দ দ্বারা প্রভাবিত ছিলেন। তাঁর কাছে স্বাধীনতা সংগ্রাম ছিল পশু স্তর থেকে সমাজকে দেব স্তরে ওঠাবার সাধনা। মানবেন্দ্রনাথ রায় (যতীনের সহকর্মী

নরেন্দ্রনাথ) আভাসে ইঙ্গিতে একথা স্বীকার করেছেন New Orientations গ্রন্থে। নেতার মৃত্যুর পর তিনি বেছে নিয়েছিলেন ভিন্ন পথ—সশস্ত্র প্রতিরোধ থেকে সাম্যবাদী গণবিপ্লবের স্তরে তাঁর উত্তরণ ঘটেছিল।

সশস্ত্র প্রতিরোধের অন্য ষড়যন্ত্রও হয়েছিল। রডা কোম্পানির ৫০টি মসার (mauser) পিস্তল ও প্রচুর গুলি চুরির ঘটনা নিয়ে ১৯১৪-১৫ সালে ডাকাতির সংখ্যা ছিল ১২, ১৯১৫-১৬ সালে ২৩, হত্যার সংখ্যা ছিল যথাক্রমে ৭ ও ৯।

পঞ্জাবের গদরপন্থীদের সাহায্যে রাসবিহারী বসু ও শচীন সান্যাল উত্তর-ভারতে এক অভ্যুত্থানের আয়োজন করেন। ভ্যানকুভার বন্দরে প্রবেশের অনুমতি না পেয়ে শিখ ও মুসলিম যাত্রীসহ 'কোমাগাতামারু' জাহাজ বজবজে নোঙর ফেললে ভারতীয় পুলিশের সঙ্গে তাদের সংঘর্ষ হয় এবং বাইশ জন যাত্রী নিহত হয়। যুদ্ধ বাধার পর বহু প্রবাসী শিখ দেশে ফেরে এবং পুলিশ সন্দেহবশত তাদের অনেককেই গ্রেফতার করে। এসবের ফলে উত্তর-ভারতে যে গণ-অসন্তোষ দেখা দেয় রাসবিহারী ও শচীন তার সুযোগ নিতে চান। ঠিক হয় ১৯১৫ সালের ২১ ফেব্রুয়ারি ফিরোজপুর, লাহোর ও রাওলপিণ্ডির সৈন্যবাহিনী বিদ্রোহ করবে, পরে বেনারস ও দানাপুরের ছাউনিতে তা ছড়িয়ে পড়বে। শেষ মুহূর্তে বিশ্বাসঘাতকতার ফলে এই পরিকল্পনা ভেস্তে যায়। রাসবিহারী জাপান পালান, শচীনের যাবজ্জীবন দ্বীপান্তর হয়, পিংলের ফাঁসি। পঞ্জাব বাহিনীর আরও কিছু বিদ্রোহী নেতার একই দণ্ড হয়েছিল।

ভারতের বাইরে বিপ্লব প্রচেষ্টার প্রধান ঘাঁটি ছিল যুক্তরাষ্ট্র এবং জার্মেনী। সোহন সিং যোশ-এর মতে আমেরিকায় গদর দলের পত্তন করেন সোহন সিং ভাখ্না। কারুর মতে তারকনাথ দাস। মনে রাখতে হবে উর্দু ভাষায় 'গদর' (বিপ্লব) পত্রিকার প্রথম সংখ্যা বেরোয় ১৯১৩ সালের ১ নভেম্বর। তার থেকেই দলের নাম। বার্কলে থেকে প্রকাশিত জুবগেনস্‌মেয়ার্‌ ও ব্যারিয়ার সম্পাদিত Sikh Studies গ্রন্থে পত্রিকার উদ্ধৃতি মিলবে। বার্লিনের ইণ্ডিয়ান ইণ্ডেপেণ্ডেন্স কমিটির নেতা ছিলেন বীরেন্দ্রনাথ চট্টোপাধ্যায়, ভূপেন্দ্রনাথ দত্ত ও লালা হরদয়াল (যিনি পরে যুক্তরাষ্ট্রে যান ও গদর দলের নেতৃত্ব নেন)। কাবুলে মহেন্দ্রপ্রতাপ, বরকতুল্লা ও ওবাইদুল্লা সিন্ধি এক অস্থায়ী সরকার স্থাপন করেন ১৯১৫ সালের ডিসেম্বরে। সিঙ্গাপুরে পঞ্জাবী ও শিখ বাহিনীতে বিদ্রোহ মাথাচাড়া দেয়।

ইংরেজরা এসব কার্যকলাপ কঠিন হস্তে দমন করেছিল। তাদের হাতে অন্যান্য আইন ছাড়া ছিল ভারত প্রতিরক্ষা আইন (D. O. R. A-র অনুরূপ)। যুদ্ধ শেষ হলে ভারত প্রতিরক্ষা আইনের মেয়াদ ফুরিয়ে যাবে বলে সরকার বিকল্প আইন চায় এবং প্রস্তুতি হিসাবে স্কচ বিচারপতি এস. এ. টি. রাওলাটকে সন্ত্রাসবাদী কার্যকলাপের পর্যালোচনা করে প্রয়োজনীয় ব্যবস্থা বাতলাবার অনুরোধ করে। রাওলাট কমিটির প্রতিবেদন অনুসারে যে আইন প্রণীত হয় তা পরে আলোচনা করা হবে। কিন্তু তার ফল সন্ত্রাসবাদী কার্যকলাপের পক্ষে মারাত্মক হয়েছিল। জনজীবন থেকে বিচ্ছিন্ন, সদা সতর্ক, বিপজ্জনক কার্যক্রম চালিয়ে যাবার পক্ষে দমননীতিই একমাত্র প্রতিবন্ধক ছিল না। সন্ত্রাসবাদীদের মধ্যে দলাদলি, যতীন্দ্রনাথের মত নেতার অভাব, রাসবিহারী ও নরেন্দ্রনাথের মত নেতার দেশত্যাগ, বিদেশ থেকে অস্ত্র ও অর্থ আগমনের সম্ভাবনা লোপ, ১৯১৭ থেকে যুক্তরাষ্ট্রের বিরোধিতা (যা সানফ্রানসিস্কোর গদর ও অন্যান্য বিপ্লবীদের বিচারে প্রকট হয়), যুদ্ধজয়ী ব্রিটেনের বিশ্বব্যাপী গোয়েন্দাজাল এবং সর্বোপরি, অস্বাভাবিক, কিছু ক্ষেত্রে অমানবিক, জীবনের প্রতিক্রিয়ার ফলে একটা সংকট দেখা দেয়।[২৪]

॥ ২ ॥

গান্ধীজীর পথ ছিল সকলের থেকে আলাদা। নরমপন্থী সহযোগিতার নীতি বর্জন করে তিনি চরমপন্থী অসহযোগিতার নীতি নিলেন, আবার লক্ষ্যের ব্যাপারে বহুদিন তিনি নরমপন্থীদের অনুসরণ করলেন। প্রথমত, কলকাতা কংগ্রেস (১৯২০)-এর পূর্বে 'স্বরাজ' শব্দটি তিনি ব্যবহার করতে চাননি। দ্বিতীয়ত, স্বরাজের অর্থ শুধু ইংরেজ বহিষ্কার এমন কথা ১৯৪২-এর আগে স্পষ্ট করে বলেনওনি। রাষ্ট্রের ওপর কর্তৃত্ব প্রতিষ্ঠা নয়, রিপুর ওপর কর্তৃত্ব প্রতিষ্ঠাই তাঁর মতে সত্যকার স্বরাজ। অন্যদিকে নরমপন্থীদের পার্লামেণ্টারী গণতন্ত্রের আদর্শকে তিনি কোনদিন গুরুত্ব দেননি। কাউন্সিল ছিল তাঁর কাছে মায়া মাত্র (অরবিন্দের প্রতিধ্বনি)। নির্বাচনে অংশগ্রহণ নিয়ে কলকাতা কংগ্রেসে মতবিরোধ, স্বরাজ পার্টির মতিলাল ও চিত্তরঞ্জনের সঙ্গে বাদানুবাদ, ১৯৩৫-এর সংস্কার গ্রহণ সম্পর্কে অনীহা এবং সরকাব গঠনে আপত্তি, তীক্ষ্ণধী আইনজ্ঞ ও সংস্কারের আইনগত ত্রুটি আবিষ্কারে পটু গান্ধীর রাজনৈতিক আদানপ্রদান আপোসে বিরক্তি সবই এই মনোভাবের নির্দেশক। সন্ত্রাসবাদীদের অভয়মন্ত্র ও অমরবীর্য তাঁকে আকৃষ্ট করেছিল কিন্তু হিংসা ও অসত্যের পথে স্বরাজ সাধনায় ও ক্ষুদ্র ক্ষুদ্র গুপ্ত দলের মধ্যে সে-সাধনা আবদ্ধ রাখায় তাঁর ঘোর আপত্তি ছিল। কি নিজের কি দেশের জীবনে তিনি সর্বব্যাপী গণ-সংগ্রামের পথ বেছে নিয়েছিলেন। এখানে মার্কসবাদীদের সঙ্গে তাঁর একটা মিল ছিল। কিন্তু মার্কসবাদীদের মত তিনি সহিংস শ্রেণীসংগ্রামের নীতিতে বিশ্বাসী ছিলেন না। তাঁর যুদ্ধে ধনী-দরিদ্র, ব্রাহ্মণ-শূদ্র, জমিদার-কৃষক, ধনিক-শ্রমিক সমান ভাবে শরিক ; কারণ জাতি-ধর্ম-বৃত্তি-সম্পদ নির্বিশেষে সকলের এক শত্রু—সাম্রাজ্যবাদ, তার পিছনে ধনতন্ত্র এবং তারও পিছনে বস্তুবাদী শিল্পসভ্যতা। তাঁর অর্থনীতিতে বৃহৎযন্ত্রের স্থান নেই, কারণ তা মানুষকে দাসে পরিণত করে ; বড় রাষ্ট্রের স্থান নেই কারণ তা স্বতঃস্ফূর্ত সামাজিক সমবায়ের আদর্শকে খর্ব করে , শহরের আধিপত্য নেই কারণ তা গ্রামকে শোষণ করে. প্রাকৃতিক ও মানবিক ভারসাম্য নষ্ট করে ; সর্বোপরি মিথ্যা, হিংসা ও লোভের স্থান নেই, কারণ মানুষের আত্মিক স্বাধীনতা ক্ষুণ্ণ করে তা পূর্ণ সত্যরূপী ঈশ্বরের অন্বেষাকে ব্যাহত করে। তিনিই বোধহয় পৃথিবীর শেষ আধ্যাত্মিক নৈরাজ্যবাদী (তাঁব ভাষায় 'রামরাজ্য' বাদী) যিনি খ্রীস্টের মত মাটির পৃথিবীতে ন্যায় ও প্রেমের রাজ্য ফিরিয়ে আনতে চেয়েছিলেন এবং খ্রীস্টের মতই ক্রুশবিদ্ধ হয়েছিলেন।

ব্যক্তি হিসেবে এরকম জটিল চরিত্র ইতিহাসে দুর্লভ। তাঁর মধ্যে বিচিত্র, অনেক সময় আপাতবিরোধী, চৈতন্যের স্তর লক্ষ কবি। কখনও তিনি ভিক্টোরীয় যুগের সুভদ্র উদারতন্ত্রী কখনো বা আপোসহীন নৈরাজ্যবাদী ; কখনও গীতার স্থিতপ্রজ্ঞ সন্ত কখনো বা কৌটিল্যসদৃশ ঝানু রাজনীতিজ্ঞ ; এই মুহূর্তে ঐতিহ্যাশ্রয়ী রক্ষণশীল হিন্দু, ধনিকের মুখপাত্র, পরমুহূর্তে বেপরোয়া সমাজসংস্কারক, সংগ্রামী কৃষকের সহযোদ্ধা ; একই সঙ্গে জাতীয়তাবাদী ও আন্তর্জাতিক ধ্যানধারণার মূর্ত প্রতীক। তাঁর বাস্তববুদ্ধির কাছে-ইংরেজরা বারবার হেরেছে, আবার তাঁর সরল বিশ্বাসের সুযোগও নিয়েছে বারবার। সংহতিকামী মুসলমানদের এমন বন্ধু কোনওদিন জোটেনি আবার বিভেদকামী হিন্দু, মুসলমানদের এমন বিরোধিতাও কেউ করেনি। বীর্যের সঙ্গে প্রশান্তির, ইচ্ছাশক্তির সঙ্গে নিরাসক্তির অদ্ভুত মিশ্রণ এই চরিত্র নানা শ্রেণীর নানা স্বার্থের মানুষকে প্রবল ভাবে আকর্ষণ করেছে শুধু সর্বব্যাপী সততা ও ভালবাসার জোরে ; সৃষ্টি হয়েছে তাঁর **charisma,** তাঁর যাদু, যার রহস্য আজও বোঝা গেল না।

তাঁর জীবনদর্শনের পিছনে জন্মস্থান গুজরাটের জৈনধর্ম, পারিবারিক বৈষ্ণব প্রভাব, সাধু রাইচাঁদের সংস্পর্শ হয়তো কাজ করেছিল কিন্তু তার সঙ্গে যুক্ত হয়েছিল পশ্চিম থেকে পাওয়া বাইবেল, রাসকিন, থোরো ও টলস্টয়ের প্রেরণা। বিলেতে ছাত্রাবস্থায় তিনি এডুইন আরনল্ডকৃত গীতার ইংরাজী ভাবানুবাদ পড়েছিলেন। শেষে গীতাই তাঁর প্রধান আধ্যাত্মিক অবলম্বন হয়ে দাঁড়ায়। লক্ষণীয় যে তাঁর গুজরাটী গীতাভাষ্য তিলকের মারাঠী ও অরবিন্দের ইংরেজী গীতাভাষ্য থেকে সম্পূর্ণ আলাদা। শঙ্কর, রামানুজ থেকে শুরু কবে সর্বাধুনিক গীতাভাষ্যের সঙ্গে তার বিশেষ মিল নেই। গান্ধীর গীতার কুরুক্ষেত্র মানুষেব আপন অন্তর। সেখানে সু ও কু প্রবৃত্তি পাণ্ডব-কৌরবের ভূমিকায় অবতীর্ণ। সেখানে লক্ষ্য ও উপায় সমমূল্য, উভয়ই বিবেকবুদ্ধি দ্বারা নিয়ন্ত্রিত। আফ্রিকায় প্রবাসকালে ১৮৯৩ সালে তিনি পড়েন টলস্টযেব Kingdom of God is within You. ১৯১০ সাল পর্যন্ত স্বয়ং টলস্টয়ের সঙ্গে তাঁর পত্রালাপ রুশ নৈরাজ্যবাদীর প্রভাবকে দৃঢ়তর করে। ১৯০৪ সালে তিনি পড়েন, রাসকিনের Unto this Last যা তাঁকে কায়িক শ্রমের মর্যাদা ও আধ্যাত্মিক মূল্য সম্বন্ধে সচেতন করে। ১৯০৭ সালে তিনি থোরোর Civil Disobedience পড়েন, যা সত্যাগ্রহ ও আইন অমান্যের রূপরেখা তাঁর মনে এঁকে দেয়। ১৯০৯ সালে তিনি লেখেন Hind Swaraj. তাতে যে বিশ্ব-বীক্ষা ও জীবন-দর্শনের সূত্র মেলে শেষদিন পর্যন্ত তার মৌল পরিবর্তন ঘটেনি।

কি ছিল 'হিন্দ স্বরাজ'-এ ? ছিল আধুনিক বস্তুবাদী সভ্যতা সম্বন্ধে কিছু গুরুত্বপূর্ণ প্রশ্ন (যা আগেই উঠেছে) এবং নিবসনে গান্ধীর নিজস্ব সমাধান। বস্তুত রোমাণ্টিক আন্দোলন এ বিষয়ে তাঁর পূর্বসূরী। শিল্পবিপ্লবের অসুন্দর ও অমানবিক দিকগুলি রোমাণ্টিক কবিদের এতই বিরূপ করে যে, কেউ কীটসের মত মধ্যযুগে, কেউ ওয়ার্ডসওয়ার্থেব মত প্রকৃতির ক্রোড়ে পলাযন করতে চান, কেউ বা শেলীর মত বা বায়বনের মত বিদ্রোহ ঘোষণা করেন। নৈরাজ্যবাদীরাও ব্যক্তিগত সম্পত্তির বিরুদ্ধে নানাভাবে প্রতিক্রিয়া ব্যক্ত করেন। ম্যাথু আরনল্ড পবিণত শিল্পবিপ্লবেব রূপ দেখে প্রশ্ন করেন, কেন এই 'sick hurry and divided aims'? ফরাসী প্রতীকী আন্দোলন, ১৮৯০-এর পরবর্তী এস্থেটিক বিদ্রোহ, আইরিশ কেল্টিক আন্দোলনের পুরোধা ইয়েটস এবং সর্বশেষে টি এস এলিযট নানাভাবে প্রকাশ করেছেন বিরাগ। কি দিয়েছে জড়বিজ্ঞানের বিস্ময়কব জয়যাত্রা ও কৃৎকৌশলের পবাকাষ্ঠা ? এলিযটেব ভাষায়—

> The endless cycle of idea and action,
> Endless invention, endless experiment,
> Brings knowledge of motion, but not of stillness;
>
> * * *
>
> Where is the Life we have lost in living?
> Where is the Wisdom we have lost in knowledge?
> Where is the Knowledge we have lost in information?
>
> The cycles of Heaven in twenty centuries
> Bring us farther from God and nearer to the Dust.

ঈশ্বরকে আমরা হারিয়েছি বস্তুর বিপুল স্তূপে। তাঁর স্থলে প্রথমে বসিয়েছি যুক্তিকে, পরে

ক্রমান্বয়ে অর্থ, শক্তি, জাতি ও দ্বান্দ্বিক বস্তুবাদকে। তাতে কি সুখ শান্তি এল ? এই আত্মাহীন প্রগতির রথ একদিন পৌঁছবে 'পোড়োজমি' (Waste land)-তে। সম্ভয়োন্মাদ সমাজ জন্ম দেবে 'ফাঁপা মানুষ' ('hollow men') কে। সভ্যতা ফণিমনসায় আকীর্ণ মরুভূমি ('dry land, cactus land')-র চেহারা নেবে। কোথাও তৃষ্ণার জল মিলবে না।

কি এর সমাধান ? গান্ধী বললেন, বস্তুবাদ থেকে জন্ম শিল্পবিপ্লবের আবার তার থেকে সাম্রাজ্যবাদেব। এই পরধনলোভমত্ত সাম্রাজ্যবাদকে নিবস্ত কবতে হবে। কিন্তু মার্কস ও এঙ্গেলসের পথে তা হবে না। অহিংস শ্রেণীসংগ্রামের শেষে যে 'সর্বহারার রাষ্ট্রে'র অভ্যুদয় হবে তাও একদিন জড়িয়ে পড়বে বস্তুবাদেব নাগপাশে, বিরোধী শক্তি দমন করতে গিয়ে ধরবে সর্বগ্রাসীরূপ। এই সাম্রাজ্যবাদেব সঙ্গে লড়াই করতে হলে চাই সত্যের ও প্রেমের শক্তি। তাব অন্য নাম অহিংসা—কায়, মন, বাক্যে অহিংসা। এ লড়াই চিরন্তন মূল্যবোধ নিয়ে বিরাট এক পরীক্ষা। শুধু ব্যক্তির জীবনে নয়, রাজনৈতিক কর্মেও তাকে প্রতিষ্ঠা করতে হবে। রাজনীতি তখন বৃত্তি থাকবে না, শক্তিসাধনা থাকবে না, হবে আত্মিক মুক্তিব অন্যতম উপায। বাজনীতিকে ধর্ম থেকে বিচ্ছিন্ন করা ভুল, তবে এ ধর্ম কোন আনুষ্ঠানিক বা সাম্প্রদাযিক ধর্ম নয়। এ ধর্মকে বেদে বলা হয়েছে ঋত—অর্থাৎ নৈতিক বিশ্ববিধান। ইংবেজ ভাবতবর্ষে বিশ্ববিধানকে লঙ্ঘন কবছে, তাকে রুখতে হবে সত্যাগ্রহ দিয়ে। প্রেম হবে আমাদেব অস্ত্র, ত্যাগ ও দুঃখবরণ হবে বর্ম, লক্ষ্য হবে বিপক্ষেব মনোজয অথবা সত্যাগ্রহীব মৃত্যু। শবৎচন্দ্রেব 'মহাত্মাজী' প্রবন্ধ এ প্রসঙ্গে অবশ্য পাঠ্য।

জোযান বঁদুর Conquest of Violence: The Gandhian Philosophy of Conflict গ্রন্থে দেখিযেছেন, সত্যাগ্রহ গান্ধীব কাছে কোন অপরিবর্তনীয অন্ধ অনুশাসন ছিল না, ছিল নৈতিক সংগ্রামেব ভূমিকা বচনাব স্বাধীন পবীক্ষা-নিবীক্ষা। এব উদ্দেশ্য আপন মতামত জোর্ কবে চাপানো নয, বোঝাপড়ার সম্ভাবনা বচনা। সত্যেব একটা দিক দেখছি আমরা, বিপক্ষ দেখছে আব এক দিক। এক্ষেত্রে হিংসা ও অসত্যেব প্রযোগ চলতে পাবে না। সত্যাগ্রহী সর্বক্ষণ আপন মনোভাব পবীক্ষা কববেন, বিপক্ষকেও তাই কবতে বাধ্য কববেন। শেষে আসবে একটা নতুন ধরনের, উচ্চতর নৈতিক স্তরেব সম্পর্ক। উভযেব আংশিক দৃষ্টি মিলে গিযে সত্যকে প্রতিভাত করবে পূর্ণতব রূপে। এ-যুদ্ধে কেউ জযী নয, কেউ বিজিতও নয। সংগ্রামেব শেষে থাকবে না কোনো তিক্ততা বা অবসাদ।

> The inner freedom, from the practical desire;
> The release from action and suffering, release from the
> inner
> And the outer compulsion, yet surrounded,
> By a grace of sense, a white light still and moving
> .......both a new world
> And the old made explicit, understood
> In the completion of its partial ecstasy
> The resolution of its partial horror.
> (T. S. Eliot, Burnt Norton)

প্রথম থেকেই গান্ধী ছিলেন 'এলিটের', ছিলেন জনগণের। তাঁর ব্যক্তিত্ব দুই বিপরীত মেরুকেই শুধু স্পর্শ করত না, তাদেব এক কর্মসূত্রে গ্রথিত করতেও পারত। দক্ষিণ

আফ্রিকায় তাঁর মক্কেলের মধ্যে ছিল ধনী বানিয়া থেকে দরিদ্র, চুক্তিবদ্ধ শ্রমিক, হিন্দু ও মুসলমান। তাদের মানবিক অধিকার নিয়ে শ্বেতাঙ্গ সরকারের সঙ্গে দীর্ঘদিন তিনি লড়েছিলেন এবং লড়াই-এর মধ্যেই শিখেছিলেন সংগঠন, প্রচার ও সংগ্রামের কলাকৌশল। মার্কসবাদের মতই গান্ধীবাদেও 'থিয়োরী ও প্র্যাকটিসের' অঙ্গাঙ্গী যোগ স্বীকৃত। কি করে স্থানীয় কর্তৃপক্ষের সঙ্গে বোঝাপড়ার চেষ্টা করতে হয়, বিফল হলে লণ্ডনের ওপর চাপ সৃষ্টি করতে হয়, তাও ব্যর্থ হলে আইন অমান্যের আশ্রয় নিতে হয়, কখন তা বন্ধ করতে হয়—আফ্রিকায় তার মহড়া হয়ে গিয়েছিল। তিনি বুঝেছিলেন নৈতিক সংগ্রামের প্রস্তুতি সুকঠিন। প্রথমে তৈরি করতে হবে নিজেকে, পরে মাঝারি নেতাদের, শেষে জনগণকে। আশ্রম ছিল তাঁর ও জনগণের মধ্যে সেতু। সেখানে দীক্ষিত হতেন মাঝারি সেনাপতিগণ সত্য ও অহিংসার মন্ত্রে। তাঁরা সংঘবদ্ধ সরল জীবন যাপন করতেন শুধু অর্থাভাব বা সংযমাভ্যাসের জন্য নয়, জনগণের কাছাকাছি থাকার তাগিদে ; সামান্য প্রয়োজনে উৎপাদন করতেন নিজেদেরই কায়িক শ্রমে। বলা বাহুল্য, এর পিছনে রবার্ট ওয়েন, রাসকিন ও টলস্টয়ের প্রেরণা ছিল। আফ্রিকায় গান্ধীর আশ্রমের নামই ছিল টলস্টয় ফার্ম। ভারতবর্ষেও তাঁর প্রধান কর্মকেন্দ্র ছিল সবরমতী ও ওয়ার্ধার আশ্রম। তাতে শিক্ষা লাভ করে শিষ্যরা ছড়িয়ে পড়তেন দেশের বিভিন্ন প্রান্তে। খাদি আশ্রম, সুতাকাটুনী সঙ্ঘ, হরিজন সঙ্ঘ ইত্যাদি গঠন করে কোথাও তাঁরা বেকারদের সুতাকাটার কাজ দিতেন, কোথাও চরকার সুতা যোগাতেন তাঁতীদের, কোথাও তৈরি করতেন ঘানির তেল, ঘি ও মধু। জনসাধারণ শুধু পারিশ্রমিক বা শস্তায় ভোজ্য পণ্য পেত না, পেত বাঁচার নতুন সাহস। বন্যা বা দুর্ভিক্ষের দিনে, কখনো বা জমিদার, মহাজনদের সঙ্গে বিবাদের সালিশিতে, তারা আশ্রমবাসীদেব পেত আপন পাশে। সঙ্গে সঙ্গে চলত স্বরাজের বাণী প্রচাব। যেদিন গান্ধীজি আন্দোলনের ডাক দিতেন সেদিন বেরিয়ে পড়তেন আশ্রমের পরিচালক থেকে নবীনতম সভ্য—অঞ্চলের লোকদের কংগ্রেসের পতাকাতলে সমবেত করতে। এঁরাই "গান্ধীমহাবাজেব শিষ্য—কেউ বা ধনী কেউ বা নিঃস্ব।" কংগ্রেসের জেলা ও প্রাদেশিক কমিটিতে এঁদের অনেকেই সভ্য হতেন। দুর্ভাগ্য আমাদেব, গান্ধীর সংগঠন থেকে কংগ্রেস বহুদূর সরে এসেছে ; আর তাই জড়িয়ে পড়েছে স্বার্থপর এলিট বাজনীতির দুষ্টচক্রে।

আপন হাতে কাটা সুতোয় বোনা খাটো ধুতি, সরল হিন্দী ভাষণ, তুলসীদাস, মীরা, কবীরেব লাগসই উদ্ধৃতি, লৌকিক উপমা রূপকের ব্যবহার, কৃষক-শ্রমিকের দুঃখ দুর্দশার গভীবে প্রবেশ কবাব সহজাত শক্তি ও সমস্যা সমাধানে বাস্তবানুগ সুস্পষ্ট উপদেশ তাঁর যে ভাবমূর্তি রচনা করেছিল তা বিদগ্ধজনের দৃষ্টি এড়ায়নি। নেহরুর Discovery of India তে প্রমাণ মিলবে—"টাটকা হাওয়াব একটা প্রবল প্রবাহের মত ছিলেন তিনি, আমাদেব জাগিয়ে দিলেন, গভীর নিঃশ্বাস নিলাম আমরা। তিনি ছিলেন আলোর ঝলকের মত যা অন্ধকার ভেদ করে আমাদের চোখের সামনের পর্দাগুলো খুলে দিল। ঝড়ের মত এলেন তিনি, তাতে কত কি যে উড়ে গেল—সব থেকে উড়ে গেল মানুষের চিন্তা ভাবনার পুরাতন পদ্ধতি। তিনি ওপর থেকে নেমে আসেননি, তিনি যেন ভারতের কোটি কোটি মানুষের ভেতব থেকে বেবিয়ে এলেন, তাদেরই ভাষায় কথা বললেন তাদেরই ভয়াবহ অবস্থাব প্রতি দৃষ্টি আকর্ষণ কবে। তাঁর শিক্ষার সার কথা—অভয় ও সত্য এবং কর্ম যা গণকল্যাণমুখী।" বিদেশী সি এফ অ্যানড্রুজ ববীন্দ্রনাথকে লিখলেন (২৮ অক্টোবর ১৯২০), " The entire force of depressed humanity in India—not Khilafat, not Punjab—but the whole misery of a continent,

oppressed and crushed by an outrageous system of imperial aggression."—গান্ধীর মধ্যে প্রকাশিত।

যখন আগের আমলের নেতারা পর পর তিনটি কংগ্রেস—কলকাতা (১৯১৭), বোম্বাই (বিশেষ অধিবেশন, ১৯১৮) ও দিল্লী (১৯১৮)-তে মণ্টেগুর শাসন সংস্কার প্রস্তাব নিয়ে বিতর্কে লিপ্ত এবং নরমপন্থীরা আবার আলাদা হতে চলেছে, তখন গান্ধী গিয়ে দাঁড়ালেন ইংরেজ নীলকর প্রপীড়িত চম্পারনের চাষী, বর্ধিতহারে রাজস্ব দিতে অসমর্থ খেড়ার কৃষক এবং প্রাপ্য মজুরি/ভাতায় বঞ্চিত আহমদাবাদের শ্রমিকের পাশে। রবীন্দ্রনাথের অনবদ্য ভাষায়, "এতদিনে সত্য এসে দাঁড়াল, বই থেকে একটা উদ্ধৃতিমাত্র নয়। মহাত্মা নাম, যা তাঁকে দেওয়া হয়েছিল, সেই তাঁর সত্য নাম। আর কে ভারতের এত লোককে তাঁর আপন রক্ত মাংস বলে মনে করেছিল?"

॥ ৩ ॥

ভারতসচিব মণ্টেগু ১৯১৭ সালের ২০ আগস্ট কমন্স সভায় সংস্কার বিষয়ে যে ঘোষণা করেছিলেন তাব একটা ছোট ইতিহাস আছে।[২৫] মেহরোত্রা ও রবের প্রবন্ধে দেখি খিলাফৎ আন্দোলন এবং লখনউ চুক্তির পর হোমরুল আন্দোলন শুরু হওয়ায কর্তৃপক্ষ চিন্তিত হন এবং মেস্টন ও ম্যারিসের পরামর্শে ১৯১৬ সালের ২৪ নভেম্বর শাসন সংস্কার বিষয়ক এক প্রস্তাব ইংল্যাণ্ডে পাঠানো হয়। প্রথম বিশ্বযুদ্ধে ভারত যে পরিমাণ সাহায্য করেছিল তাকে অগ্রাহ্য করা চলেনি। প্রায় দশ লক্ষ ভারতীয় মিত্রসৈন্য দলে যোগ দেয়, ভারত সরকাব দুই থেকে তিন কোটি পাউণ্ড প্রতি বছর যুদ্ধেব জন্য ব্যয় করে, যুদ্ধজনিত ঋণের পরিমাণ ছিল ৭$\frac{১}{২}$ কোটি পাউণ্ড এবং ১৯১৭-ব মার্চে ব্রিটিশ যুদ্ধঋণের ১০ কোটি পাউণ্ডের দায় ভারত সরকারেব ওপব চাপানো হয়েছিল। এই পবিপ্রেক্ষিতে ও রাজনৈতিক চাপে ভারতীয়দেব দাবি উপেক্ষা করা সম্ভব ছিল না। তবে উক্ত প্রস্তাবে ডোমিনিয়ানের উল্লেখ ছিল না। লক্ষ্য হিসাবে "ভাবতের পক্ষে উপযোগী স্বশাসন" এই কথাগুলি ব্যবহৃত হয়েছিল। প্রাদেশিক আইন পরিষদে নির্বাচিতের সংখ্যাবৃদ্ধি, এমন কি নির্বাচিতের সংখ্যাগরিষ্ঠতার সুপারিশ করা হয়, কিন্তু তাদের ক্ষমতা বাড়াবার প্রস্তাব ছিল না। ইম্পিরিয়াল ওযাব ক্যাবিনেটে তিনজন ভারতীয় প্রতিনিধি পাঠানো হয়েছিল, তবে তাদের কোন মূল্য ছিল না। প্রস্তাবেব উত্তরে ভারতসচিব অস্টেন চেম্বাবলেন বড়লাট চেমসফোর্ডকে (২ মে ১৯১৭) লেখেন, কিছু নির্দিষ্ট ক্ষমতা, সত্যকার দাযিত্ব দিতেই হবে এবং বিস্তাবিত ভাবে না বললেও লক্ষ্য কি পবিষ্কার জানিয়ে দিতে হবে। এই মনোভাবের পিছনে ছিল ম্যারিস, কেব (প্রধানমন্ত্রী লয়েড জর্জের সচিব) ও লায়োনেল কার্টিসের 'দ্য রাউণ্ড টেবল' সংস্থা। রাশিযার ফেব্রুয়ারি বিপ্লবের উল্লেখ কবে বড়লাট ১৮ মে'র তারে জানান, নরমপন্থীদের হাতে রাখতে গেলে এখুনি লক্ষ্য ঘোষণা প্রয়োজন। মেসোপটেমিয়ার যুদ্ধক্ষেত্রে ব্যর্থতার দায়ে চেম্বারলেন পদত্যাগ করলে মণ্টেগু ভারতসচিব হন এবং ২০ আগস্ট শাসন সংস্কারের মূলনীতি ঘোষণা কবেন। অনেকের ব্যাখ্যায এর দ্বাবা ব্রিটিশ সবকার ইংল্যাণ্ড বা ডোমিনিয়ানদের আদর্শে ভারতে শাসনব্যবস্থা প্রবর্তনে প্রতিশ্রুতিবদ্ধ হয়েছিলেন। অন্তত কার্টিস সেই সময় ও লয়েড জর্জ পরে এ ব্যাখ্যা দেন। কিন্তু ব্যালফুর ও কার্জনের ওয়াব ক্যাবিনেট মেমোরেণ্ডাম[২৬] পড়লে বোঝা যায় বক্ষণশীল নেতাবা তা মনে করতেন না। ব্যালফুর 'স্বশাসন' শব্দটি পছন্দ করেননি বলে কার্জন 'দায়িত্ববান সরকার' শব্দ ব্যবহার করেন কিন্তু প্রচলিত অর্থে নয়।

কার্জন চেয়েছিলেন বিভিন্ন ক্ষেত্রে দায়িত্ববান সহযোগিতা, তাব বেশি কিছু নয়। আবও দেখতে হবে প্রতিশ্রুতি হলেও তা ছিল শর্তসাপেক্ষ, এবং শর্ত পূর্ণ হচ্ছে কি না তা নির্ধাবণ করবে ব্রিটিশ পার্লামেন্ট। অর্থাৎ, ব্রিটিশ স্বার্থ রক্ষা আবো ভালো ভাবে কায়েম কববাব জন্য কিছু কাঠামোগত বদল। মণ্টেগু ববং ভারত ভ্রমণের শেষে ওয়েস্টমিনস্টাব আদর্শেব দিকে বেশি এগোন। তাঁর রিপোর্টে পার্লামেন্টেব কর্তৃত্ব ও ভারতসচিবের খববদারী শিথিলতর করার কথা ছিল।

কলকাতা কংগ্রেসে (১৯১৭) প্রেসিডেন্ট অ্যানি বেশান্ত মন্তব্য কবলেন, এ ধরনেব প্রস্তাব ইংল্যাণ্ডেব পক্ষে দেওযা বা ভাবতেব পক্ষে গ্রহণ করা মর্যাদাহানিকব। বিপিনচন্দ্র পাল বলেন, এখুনি প্রাদেশিক সরকাবকে শাসনেব পূর্ণ দাযিত্ব দেওযা হোক। তিলক লখনউ চুক্তি মত অধিকাব পেলেই সন্তুষ্ট হতেন। শ্রীনিবাস শাস্ত্রীকে গান্ধী লেখেন (১৮ জুলাই ১৯১৮), দ্বৈত শাসন ব্যবস্থা (ডায়ার্কি) প্রত্যাখ্যান কবা উচিত, প্রশাসনে ইংবেজদেব সংখ্যা ও সামরিক ব্যয কমিযে কবভার হ্রাস কবা উচিত এবং ভাবতীয শিল্পোদ্যোগ পবিপোষণ করতে হবে। তখনও তাঁব বিশ্বাস ছিল ফ্রান্সের বণক্ষেত্রে ভাবত তাব স্বাধীনতা অর্জন করবে। তাই মিত্রপক্ষেব জন্য সেনাসংগ্রহ চালিয়ে যাচ্ছিলেন তিনি।

মণ্টেগু এবার ভারত ভ্রমণে এলেন। তখন পঞ্জাবেব সংখ্যালঘু হিন্দু, অন্য অঞ্চলেব সংখ্যালঘু মুসলমান, মাদ্রাজেব অব্রাহ্মণ, বোম্বাই-এব অনুন্নত জাত তাঁব কাছে নানা দাবি দাওযা পেশ করল। সবাই চায আলাদা ভোট। মণ্টেগু তাঁব প্রতিবেদনে ভাবতকে কতকগুলি রাষ্ট্রেব সমাহাব বলে বর্ণনা করলেন। সকলেব ওপবে থাকবে এক কেন্দ্রীয় সবকাব যা ক্রমে প্রতিনিধিত্বমূলক ও দাযিত্ববান হবে। সাম্প্রদাযিক ও বিশেষ স্বার্থকে স্বীকাব না করে উপায় নেই। এব প্রমাণ পেলাম বাংলায় ১৩৯টি আসনেব মধ্যে ২৬টি সবকাবী ও মনোনীত আসন, ৪৬টি সাধাবণ আসন ও ৪৬টি সাম্প্রদায়িক আসন ববাদ্দে।

বোম্বাইতে বসল কংগ্রেসেব বিশেষ অধিবেশন (২৯ আগস্ট—১ সেপ্টেম্বর ১৯১৮) মণ্টফোর্ড প্রতিবেদন আলোচনা করতে। হাসান ইমাম এই অধিবেশনে সভাপতিত্ব কবেন। সুবেন্দ্রনাথ, সাপ্রু, চিন্তামণি এবং ওযাচা এই অধিবেশনে যোগ দেননি। তাঁদেব ভয় ছিল বেশি নিন্দে কবলে সংস্কাব ভেস্তে যাবে। জুডিথ ব্রাউন দেখাচ্ছেন, সব জায়গায লডাই হচ্ছিল জন-সমর্থন বিস্তার ও আঞ্চলিক নেতৃত্ব নিযে। যেহেতু সুবেন্দ্রনাথ মণ্টফোর্ড প্রস্তাব সমর্থন কবেন, সেইহেতু তাঁব প্রতিদ্বন্দ্বী চিত্তবঞ্জন দাশ তার বিবোধিতা কবেন। দাশ বললেন, মণ্টেগু "সত্যকার স্বরাজেব সিকিও দেননি।" মাদ্রাজে শিবস্বামী আয়ার ও নটেশনেব সঙ্গে বেশান্তের বিবাদ বাধল। শেষ পর্যন্ত বোম্বাই কংগ্রেস প্রস্তাব নিল, "সংস্কাব হতাশাব্যঞ্জক ও অমনোমত।" যদি পনের বছবেব মধ্যে কেন্দ্রে এবং ছ বছবের মধ্যে প্রদেশে পূর্ণ দায়িত্ববান সবকাব দেওযা হয় তবেই কংগ্রেস দ্বৈতশাসনের (dyarchy) নীতি গ্রহণ করতে পাবে। গান্ধী কংগ্রেস বা তার বিরোধী কোন দলেই যোগ দেননি, তবে তিলককে (২৫ আগস্ট ১৯১৮) জানান, সংস্কাব প্রস্তাবের মূলনীতি গ্রহণ কবা হোক, কোথায় তা আরো ভালো করা যেতে পারে দেখিয়ে দেওয়া হোক এবং তার জন্য লড়াই করা হোক। আসলে কোন দলের সঙ্গে তিনি নিজেকে জডিযে ফেলতে চাননি। সত্যাগ্রহ ছিল তাঁর মূলমন্ত্র অথচ বেশান্ত তা প্রত্যাখ্যান করেছেন আর তিলক মনে কবতেন তা দুর্বলের অস্ত্র।

১৯১৮ সালের ডিসেম্বরে দিল্লীতে বসল কংগ্রেসের বার্ষিক অধিবেশন। এবাব সভাপতি মদনমোহন মালব্য। দিল্লী কংগ্রেস দাবি করে এখুনি প্রদেশে দায়িত্ববান সরকার চালু করতে

হবে এবং কবে কেন্দ্রে দায়িত্ববান সরকার প্রতিষ্ঠিত হবে সে তারিখ সংস্কার আইনেই উল্লেখ করতে হবে। আগস্ট থেকে ১৯১৯-এর জানুয়ারি গান্ধী গুরুতর অসুস্থ ছিলেন। তিনি দিল্লী আসতে পারেননি।

মাদ্রাজে রাজাগোপালাচারিব গৃহে আরোগ্যলাভ করার সময় সহসা তাঁর দৃষ্টি যেদিকে পড়ল তা সরকার প্রস্তাবিত সন্ত্রাসবাদ দমনকামী রাওলাট বিল। বোধিবলে গান্ধী বুঝতে পাবেন বাওলাট বিলেব বিরুদ্ধে সমগ্র ভারতব্যাপী সত্যাগ্রহ আন্দোলন শুরু করা সম্ভব। অনেকদিন ধবে সীমিত ক্ষেত্রে সত্যাগ্রহেব পরীক্ষা তিনি চালাচ্ছিলেন। এখন তা সর্বভাবতীয় ক্ষেত্রে পবীক্ষা কববার সময় এল।

গান্ধী বুঝেছিলেন বর্তমান কংগ্রেস সত্যাগ্রহের দর্শন মেনে নেবে না এবং সম্মুখ সমবে তাঁব পক্ষে পুবোনো আমলের নেতাদের হাবানো অসম্ভব। তাই তিনি ভারতেব বিভিন্ন প্রাণ্তে সাধাবণ মানুষদের প্রতি যেসব অন্যায় চলছে তাব বিরুদ্ধে সত্যাগ্রহনীতি পবীক্ষা কবতে ও সাফল্য দেখিয়ে জনমত পক্ষে আনতে চাইছিলেন। প্রসঙ্গক্রমে তাঁব charisma কিভাবে গড়ে উঠছিল তা আলোচনা করা যেতে পারে।

চম্পাবনেব নীল সত্যাগ্রহেব কথা ধবা যাক। বেতিযার মহকুমাশাসক লিউইস চম্পাবনেব জেলাশাসক হেককককে লিখছেন, "আমবা নিজ নিজ মতানুসাবে গান্ধীকে আদর্শবাদী, ভাবোন্মাদ বা বিপ্লবী ভাবতে পারি। কিন্তু বায়তদেব কাছে তিনি মুক্তিদাতা এবং তাবা মনে করে তাঁব আশ্চর্য সব ক্ষমতা রযেছে। তিনি গ্রাম থেকে গ্রামে ঘুবে বেড়াচ্ছেন, তাদের অভাব অভিযোগেব কথা শুনছেন এবং ভবিষ্যতেব স্বর্গবাজ্য নেমে আসবে এই স্বপ্নে মূর্খ জনগণেব কল্পনা উদ্দীপ্ত কবছেন।"[২৭] সরকাবী কাগজপত্রে দেখি প্রতাপগড অঞ্চলে কেউ তাঁকে ভাবছে মহাত্মা, কেউ পণ্ডিত বা ব্রাহ্মণ (যিনি এলাহাবাদে থাকেন), এমন কি 'দেওতা'। কেউ বলত তিনি তিন আনা গজে কাপড় বেচে ফেরেন আব তিনি সব বেদখলি বন্ধ কবে দিযেছেন।[২৮] শহীদ আমিন পূর্ব ইউ.পি-ব গোবক্ষপুর অঞ্চলে ১৯২১-২২ সালে গান্ধী সম্বন্ধে জনসাধাবণ কি ধবনেব কথা বলত তার বিশদ আলোচনা কবেছেন। তাতেও দেখি গান্ধীর আশ্চর্য ক্ষমতা নিযে জল্পনা কল্পনা।[২৯] সতীনাথ ভাদুডীর 'ঢোঁড়াই চরিত মানস' (প্রথম চবণ)-এ দেখি যখন তাৎমাটুলিতে 'গান্হী' বাবাব বার্তা প্রথম এল, বাবুলাল ব্যাখ্যা কবে বলছে, "বড়া গুণী আদমি। ভৌকা বাওযা আব রেবণ গুণীর চাইতেও 'নামী'।... গানহী বাওয়া মাস-মছলী, নেশাভাঙ থেকে 'পরহেজ'। শাদি বিয়া কবেনি। নাঙ্গা থাকে বিলকুল।" বিলিতী কুমড়োব ওপর গানহী বাওয়াব 'মূবত'ও আবিষ্কৃত হল। আর ধুমধাম করে সে কুমড়োর পুজো হল। মিলিটারী ঠাকুরবাড়ির মোহান্তজী যখন রামসীতার মূর্তিব পাশে গান্হী বাবাব 'মূবত' বাখতে দিলেন না, সেদিন দরিদ্র তাৎমাদের কি দুঃখ। তারা তো ওঁর জন্য ঠাকুরবাড়ি বানাতে পারে না। তক্ষুনি তাদেব মনে পড়ল তুলসীদাসের বাণী—'নহি দরিদ্র সম দুখ জগমাঁহী।'—সতীনাথের মত এত সুন্দবভাবে গান্ধীর charisma-ব সঙ্গে অসহায় দারিদ্র্য সম্বন্ধে জনগণের অস্পষ্ট সচেতনতা ও ক্ষুদ্র ক্ষুদ্র আশাকে কেউ যুক্ত করতে পারেনি। তবে তিনি এটাও ভোলেননি যে কিছু ধান্দাবাজ লোক (মাহ্‌তো ও ছড়িদার) 'ভক্ত' হয়ে যায়। শুধু কাল্পনিক ঢোঁড়াই নয়, বোম্বাই-এর শ্রমিক (পরে মীরাট ষড়যন্ত্র মামলায় সোপর্দ) আল্‌বের জবানবন্দী এই প্রসঙ্গে পঠিতব্য। তিনি ভেবেছিলেন মহাজনদের অত্যাচার বন্ধ হবে, মজুরি বাড়বে, মালিকের শোষণ কমবে। তাঁর মত অনেকেই। জি ম্যাকডোনাল্ড যে বলছেন বিহাবে গান্ধীর পিছনে ছিলেন শহুরে উকিল, ছোট ব্যবসায়ী, ছোট জমিদার ও ধনী কৃষক—তার পুরোটাই ঠিক নয়।[৩০]

বৃজকিশোর ও বাজেন্দ্রপ্রসাদ, অনুগ্রহ নারায়ণ সিংহ ও শ্রীকৃষ্ণ সিংহ একই সঙ্গে উকিল ও ছোট জমিদার ছিলেন, এবং পরে বড় নেতা হয়েছিলেন সন্দেহ নেই, কিন্তু তাঁরা নেতৃত্ব দিয়েছেন তাৎমাদের, 'রংরেজ' সরকারের জন্য যাদেব রোজগার নেই, বহুদিন আগে যাদের বুড়ো আঙুল কেটে দেওযায় তাবা আব কাপড় বুনতে পাবে না। গান্ধীব charisma গড়ে তুলেছিল নিম্নবিত্ত, নিম্নবর্ণ, নিম্নবর্গেব স্বপ্ন ও কল্পনা।

গান্ধী তার কতটুকু পূর্ণ করতে পেবেছিলেন তা ক্রমে আলোচিত হবে। চম্পারন দিয়েই আবার শুরু কবি। জুডিথ ব্রাউন দেখাচ্ছেন ওপব ও নীচের চাপে কিভাবে প্রাদেশিক সবকাব চম্পাবন নিয়ে অনুসন্ধান কমিশন বসিয়েছিলেন এবং গান্ধী তার সভ্য হয়েছিলেন।[৩১] কমিশনের প্রতিবেদন[৩২] অনুযাযী যে আইন পাস হয় তাতে তিনকাঠিয়া প্রথা (প্রতি বিঘাব তিন কাঠা নীল চাষ কবতে হবে) বাতিল হয়ে যায় এবং খাজনাব হার ২০% থেকে ২৬% কমিযে দেওযা হয়। গান্ধী নীলকবদেব সঙ্গে বোঝাপড়া কবছিলেন কারণ, তাঁব মতে, নীলকব ও চাষীদেব এক সঙ্গে থাকতে হবে বলে চিরদিন তাবা ঝগড়া কবতে পাবে না। তবে নীলকবরা যাতে ভবিষ্যতে অত্যাচার না কবতে পাবে তার জন্য স্থায়ী ব্যবস্থা কবা দবকার। প্রথমটা হল চাষীদেব মধ্যে শিক্ষা বিস্তার, দ্বিতীযটা—চাষী ও নীলকবদেব মধ্যে মধ্যস্থতা কবাব জন্য স্থায়ী প্রতিষ্ঠান।

গুজবাটেব খেডা কৃষক আন্দোলন একবকম নয। এখানে বড জমিদাবী ছিল না। অধিকাংশ জোতদারী ছোট, আব কুন্‌বি জাতেব পটিদাব কৃষকরা ব্রাহ্মণ ও ক্ষত্রিযেব চেয়ে বেশি শক্তিমান। ১৯১৭ সালে অতিবর্ষণের ফলে খবিফ শস্য নষ্ট হয়ে যায়। যুদ্ধজনিত মূল্যবৃদ্ধি চাষীদেব দুর্দশা বাড়ায়।[৩৩] তাব ওপর দেখা দেয প্লেগ বোগেব আতঙ্ক। খেডার চাষীরা খাজনা কমাতে চাইল। সবকাব বললেন এসব হোমরুলারদের কীর্তি। হার্ডিম্যানের মতে ছোট পটিদাবদের স্থানীয় কর্তৃত্ব ও পটিদাব সম্প্রদায়ে বিশিষ্ট স্থান হারানোব আশঙ্কা ইন্ধন যুগিয়েছিল।[৩৪] গুজরাট সভার সভাপতিরূপে গান্ধী বোম্বাই সবকাবেব হস্তক্ষেপ চাইলেন (যেমন চম্পারনে)। কমিশনার খাজনা মকুবেব আবেদন এবং বোম্বাই-এর লাট অনুসন্ধানেব অনুবোধ অগ্রাহ্য করলে[৩৫] সত্যাগ্রহ শুরু হল ১৯১৮ সালের ২২ মার্চ—চলল ৬ জুন পর্যন্ত। দু হাজারেব মত সদস্য শপথ নিল তাবা সে বছব খাজনা দেবে না—এমন কি জমি বাজেযাপ্ত করলেও নয়।[৩৬] স্থানীয় জেলাশাসক লিখছেন, গান্ধী ঘুরে ঘুবে উৎসাহ না দিলে অনেকেই খাজনা দিত। গান্ধীর ভূমিকা ছাড়াও পটিদার সম্প্রদায়ের আভ্যন্তবীণ সংহতি কাজ করছিল। যারা খাজনা দিত তাদেব সামাজিকভাবে বর্জন করা হত। অনেকক্ষেত্রে সবকাবী কর্মচাবীদেব জল পর্যন্ত বন্ধ করে দেওয়া হত। এই মিলিত প্রতিরোধের সম্মুখীন হয়ে সরকাব অস্থাবব সম্পত্তি ক্রোক বন্ধ করলেন, গবীব চাষীদের ওপর চাপ দেওয়া বন্ধ হল, এমন কি বাকী খাজনা দিলে বাজেয়াপ্ত জমি ফেরত দেওয়াও হতে লাগল। কিন্তু বোম্বাই সরকার নিরপেক্ষ অনুসন্ধানের নির্দেশ তো দিলেনই না, কর নেওয়া সম্পূর্ণ স্থগিতও করলেন না। ভারত সরকার হস্তক্ষেপ করতে বাজি হলেন না। যা পেয়েছেন তাতেই সন্তুষ্ট না হয়েও ৬ জুন গান্ধী সত্যাগ্রহ তুলে নেন। এর অন্যতম কারণ বারাইয়া দল বানিয়া ও পটিদারদের সম্পত্তি লুঠ শুরু করেছিল। খেড়া আন্দোলনের অধিকাংশ খরচ যুগিয়েছিল বোম্বাই-এর মূলজী জেঠা বস্ত্র বিপণির ব্যবসায়ীরা। সাহায্য করেছিলেন মোহনলাল পাণ্ডের মত স্থানীয় ধনী চাষী আর আহমদাবাদের উকিল—বল্লভভাই প্যাটেল, উচ্চশ্রেণীর পটিদার হয়েও ছেলেব বিয়েতে যিনি পণ নেননি, সুরাটের মহাদেব দেশাই (পরে গান্ধীর পুত্রসম সচিব), সংবাদপত্রের মালিক ইন্দুলাল যাজ্ঞিক

ও ধনপতি শঙ্করলাল ব্যাঙ্কার। শহুরে উচ্চশিক্ষিত সমর্থক ও নিগৃহীত গ্রামবাসীব মধ্যে সেতু ছিলেন কবমসাদের পটিদার বল্লভভাই প্যাটেল, যেমন চম্পারনে রাজেন্দ্র প্রসাদ। এখন থেকে গান্ধীর চিবশত্রু হলেন বোম্বাই-এব ছোটলাট লর্ড উইলিংডন, যাঁর মতে গান্ধী ছিলেন "সৎ কিন্তু বলশেভিক"। আরুইনের পর বড়লাট হয়ে এসে নির্মম হস্তে তিনি আইন অমান্য আন্দোলন দমন কববেন। পুবো সফল না হলেও খেড়া আন্দোলন গুজরাটের স্তিমিত জনজীবনে যে জোয়াব আনল তা বারদোলি সত্যাগ্রহের ভূমিকা রচনা করে।

আর এক ধরনের আন্দোলন চলছিল গুজরাটেরই আহ্মদাবাদে। এবাব শ্রমিকদের। যুদ্ধকালীন চাহিদা ও মূল্যবৃদ্ধির ফলে মিলমালিকদেব প্রভূত মুনাফা জুটলেও[৩৭] শ্রমিকদের দুঃখ ঘোচেনি। শ্রমিকদের উৎসাহিত করতে ও পবে প্লেগের ভয়ে তাদের পলায়ন বন্ধ করতে কিছু বোনাস দেবার ব্যবস্থা হযেছিল। কিন্তু ১৯১৮-ব ফেব্রুয়াবি মাসেব মাঝামাঝি হঠাৎ বোনাস দেওয়া বন্ধ কবা হল। মালিকরা শ্রমিক ধর্মঘটেব ঝুঁকি নিয়েছিলেন, কারণ, ওয়াগনেব অভাবে কযলা আসছিল না, এমনি মিল বন্ধ করতে হত। গান্ধী পূর্ব পবিচিত মিলমালিক অম্বালাল সারাভাই-এর কাছে প্রতিকাব চাইলেন।[৩৮] শ্রমিকদের দাবি ছিল ৫০% মজুবি বৃদ্ধি। মালিকপক্ষ ২০%-এর বেশি বাড়াবেন না। সালিশিতে কাজ না হওযায় ধর্মঘট ও লক আউট ঘোষিত হল। অম্বালালেব অভিযোগের উত্তরে গান্ধী বললেন, তিনি কোন শ্রমিককে জোর করে আটকে রাখেননি, শুধু যারা সত্যাগ্রহের শপথ ভেঙে কাজ করতে চায় তাদের বুঝিয়ে সত্যরক্ষা কবাচ্ছেন। শেষে তিনি অনশন আরম্ভ কবলেন। পুলিশের মতে ধর্মঘট ভেঙে যাচ্ছে দেখে এই নাটকীয় ঘোষণা। বস্তুত শ্রমিকদের অবিশ্বস্ত ব্যবহারই তাঁকে অনশনে প্ররোচিত করে। যাই হোক, মিলমালিকরা সালিসিসাপেক্ষ মাইনে বাড়াতে বাজি হল। সালিসে ৩৫% মজুবি বৃদ্ধির সুপারিশ কবা হয় (কোথাও বা ৫০%)। মহাদেব দেশাই-এব A Righteous Struggle গ্রন্থে এই সত্যাগ্রহেব বিশদ বিবরণ পাওয়া যাবে।'মনে রাখতে হবে বাজনীতিব উদ্দেশ্যে শ্রমিকদেব ব্যবহার করেননি গান্ধী বা মালিকদেব ক্ষতি করে শ্রমিকদের অন্যায আবদারও সমর্থন কবেননি। বাজনৈতিক, এমন কি দায়িত্বহীন অর্থনৈতিক, ট্রেড ইউনিয়ানিজম্ তিনি সমর্থন করতেন না। মালিক ও শ্রমিক পরস্পর-নির্ভর, 'প্রেমের রেশমী সুতোয তাদের বেঁধে রাখতে হবে'। ধর্মঘটের বিবোধী তিনি ছিলেন না ; তবে আলাপ-আলোচনা সালিসি, সবকিছু শান্তিপূর্ণ ব্যবস্থা বিফল হলেই সেটা হবে অন্তিম পদক্ষেপ। মার্কসবাদীরা এটা বুর্জোয়া ভাঁওতা ছাড়া কিছু মনে কবতে পাবেননি। কিন্তু অম্বালালকে লেখা গান্ধীর ১ মার্চ ১৯১৮ চিঠি প্রণিধান যোগ্য। "If you succeed, the poor, already suppressed, will be suppressed still more,.....and the impression will have been confirmed that money can subdue every one....Do you not see that your success will have serious consequences for the whole society?"[৩৯]

চম্পারন, খেড়া ও আহ্মদাবাদ সত্যাগ্রহ তার পদ্ধতির আংশিক সাফল্য প্রমাণ কবল ; তার চেয়েও বেশি প্রচার করল তাঁর ব্যক্তিগত charisma-র কথা। গান্ধী চাইলেন সর্বভারতীয় কোন দাবিতে সত্যাগ্রহ নীতির প্রয়োগ। সে সুযোগ করে দিলেন সবকাব রাওলাট আইন পাস কবে। কিংস বেঞ্চের জজ স্যার সিডনি রাওলাটের সভাপতিত্বে যুদ্ধোত্তরকালে সন্ত্রাসবাদ মোকাবিলা করার জন্য যে কমিটি গঠিত হয়েছিল তাঁদের প্রতিবেদনে (১৯ জুলাই ১৯১৮) কিছু নতুন দমনমূলক আইনের প্রস্তাব ছিল। তাব অন্যতম হল জুরি-ব্যতিরেকে রুদ্ধদ্বার আদালতে বিচার, সন্দেহভাজন ব্যক্তিদের কাছ থেকে

মোটা অঙ্কের জামানত আদায়, অন্তরীণ্ ব্যবস্থা, বিনা বিচারে আটক, ইত্যাদি। পঞ্জাবে এই প্রস্তাবের নাম দেওয়া হল—"না উকিল, না আপীল, না দলিল।" ভারতসচিব আপত্তি জানিয়ে বড়লাটকে লেখেন (১ অক্টোবর ১৯১৮), "পৃথিবীর পেন্টল্যাণ্ডদের (মাদ্রাজের ছোটলাট পেন্টল্যাণ্ড অ্যানি বেশান্তকে আটক করার নির্দেশ দেন) বা ও' ডায়ারদের (পঞ্জাবের কুখ্যাত ছোটলাট) কোন লোককে বিনাবিচারে বন্দী করার সুবিধা করে দিতে আমি ঘৃণা বোধ করি।" তবু সরকারী প্রতিনিধিদের ভোটে ক্রিমিন্যাল ল এমার্জেন্সি পাওয়ারস বিল পাস হল (২১ মার্চ ১৯১৯)। শঙ্করণ নায়ার ছাড়া কোন ভারতীয় প্রতিনিধি এতে সম্মতি দেননি। পরে নায়ারও বড়লাটের শাসন পরিষদ থেকে পদত্যাগ করেন। ভি জে প্যাটেল, মালব্য, সাপ্রু প্রভৃতি নেতারা প্রতিবাদ জানালেনই, সদ্যোরোগমুক্ত গান্ধীও বিরাগ প্রকাশ না করে পারলেন না। মালব্যের কাছে লেখা (৮ ফেব্রুয়ারি ১৯১৯) ও শ্রীনিবাস শাস্ত্রীর কাছে লেখা (৯ ফেব্রুয়ারি ১৯১৯) চিঠিতে তিনি গভীর মর্মবেদনা উদ্‌ঘাটিত করলেন। যে রাজকে যুদ্ধে জেতাতে এই সেদিন পর্যন্ত তিনি সৈন্য সংগ্রহ করেছেন, সেই রাজ যুদ্ধশেষে, এমন তাড়াহুড়ো করে, এতো ভয়াবহ দমনমূলক আইন পাস করল—এ লজ্জা ও ক্ষোভ তিনি রাখবেন কোথায়? "নিজের কথা বলতে পারি, আমি সে শক্তিব বিধান শান্তিপূর্ণ উপায়ে মেনে নিতে পারব না যে শক্তি এ দুটি বিলের মত 'শয়তানী' আইন প্রস্তাব করতে পারে এবং আমার মত যাঁরা ভাবেন তাঁদের সংগ্রামে যোগ দিতে বলতেও দ্বিধা করব না।"[৪০]

প্রতিবাদে সমগ্র ভারতব্যাপী সত্যাগ্রহ শুরু করা স্থির হল। সত্যাগ্রহ সভা স্থাপিত হল এবং সত্যাগ্রহ শপথবাক্যও নির্দিষ্ট হল। প্রথমে ৩০ মার্চ ও পরে তা বদলে ৬ই এপ্রিল হরতাল ডাকা হবে স্থির হল। তা হবে আইন অমান্য আন্দোলনের ভূমিকা। বেশান্ত, খাপার্ডে, ওয়াচা. শাস্ত্রী ও সুরেন্দ্রনাথ আপত্তি জানালেন।[৪১] ভুল বোঝাবুঝির জন্য দিল্লিতে নির্দিষ্ট দিনের আগেই আন্দোলন শুরু হয়ে গেল এবং পুলিশ গুলি চালাল। দিল্লী আসার পথে ৯ এপ্রিল গান্ধীকে ট্রেনে গ্রেফতার করা হল। পঞ্জাবে কিচলু ও সত্যপাল গ্রেফতার হওয়ায় তুমুল বিক্ষোভ আরম্ভ হল, যার পরিণতি ১৩ই এপ্রিল জালিয়ানওয়ালাবাগের নৃশংস হত্যাকাণ্ড। ভাবতসচিব স্বীকার করেছিলেন এটা 'preventive murder', ফারনো (Furneaux) তাঁর Massacre at Amritsar গ্রন্থে দেখিয়েছেন অন্তত এক হাজার নিরীহ ও নিরস্ত্র লোক সেদিন নিহত হয়েছিলেন জেনাবেল ডায়ারের অমানবিক আদেশে।[৪২] পঞ্জাবে সামরিক আইন জারি হল এবং জনসাধারণকে নানা অপমানজনক শাস্তি দেওয়া চলল। অ্যালফ্রেড ড্রেপারের Amritsar: The Massacre that Ended the Raj বইতে তার বহু নিদর্শন উল্লিখিত হয়েছে।

পঞ্জাবে মার্শাল ল ঘোষিত হবাব দুদিন পর রবীন্দ্রনাথ গান্ধীকে লেখা এক খোলা চিঠিতে সত্যাগ্রহ নীতির তীব্র সমালোচনা করেছিলেন:

"I know your teaching is to fight against evil by the help of the good. But such a fight is for the heroes and not for men led by impulses of the moment." এক অশুভ থেকে আর এক অশুভের জন্ম হয়। অপমানের পরিণাম প্রতিশোধ স্পৃহা। যাঁরা আত্মিক শক্তিতে বিশ্বাস করেন তাঁরা জানেন অমিত পার্থিব শক্তির অন্যায়ের বিরুদ্ধে দাঁড়ানোও একরকমের জয়। কিন্তু 'ভানুসিংহের পত্রাবলী'তে পড়ি, "আকাশের এই প্রতাপ আমি একরকম করে সইতে পারি কিন্তু মর্ত্যের প্রতাপ আর সহ্য হয় না।.... পাঞ্জাবের....দুঃখের তাপ আমার বুকের পাঁজর পুড়িয়ে দিলে"

(২৯ মে ১৯১৯)। বুকের পাঁজর পোড়ানো সেই জ্বালা নাইট উপাধি ত্যাগ করে বড়লাটকে লেখা চিঠির ছত্রে ছত্রে প্রকাশিত।[৪৩] গান্ধী বললেন, এতো সত্যাগ্রহ নয়—'দুরগ্রহ', এ তাঁর 'হিমালয়প্রমাণ ভুল'। ১৮ই এপ্রিল সত্যাগ্রহ প্রত্যাহার করে নিলেন তিনি। হয়তো এতে রবীন্দ্রনাথের বিরূপ মন্তব্যই স্বীকার করে নেওয়া হয়েছে। কিন্তু এর আর একটা দিক ছিল। পঞ্জাবের' ওপর অত্যাচারের, বিশেষ করে জালিয়ানওলাবাগের হত্যাকাণ্ডের, পর ইংরেজ ও ভারতবাসী যে সংঘর্ষের পথ নিল তা থেকে কোনদিন ফেরা সম্ভব হল না। অ্যানড্রুজ রবীন্দ্রনাথকে (১ অক্টোবর ১৯১৯) যে চিঠি লিখেছিলেন, তাতে ভারতের প্রতিক্রিয়া চমৎকার ফুটে উঠেছে : "সে সময় থেকে সন্ত্রাসের রাজত্ব ভেঙে গেল, গভীরচারী ভয় যা তাদের (ভারতীয়দের) উপর মহামারীর মত ঝুলেছিল তা উড়ে গেল।" ব্রিটিশ ন্যায়পরায়ণতা ও সত্যবাদিতাব ওপর বিলীয়মান বিশ্বাস সম্পূর্ণ বিলীন হলে সাম্রাজ্যের সবচেয়ে বড়ো ভিত ভেঙে গেল।

রবীন্দ্রকুমার সম্পাদিত Essays on Gandhian Politics: The Rowlatt Satyagraha of 1919 গ্রন্থে আন্দোলনের আঞ্চলিক দিক নিয়ে বিশদ আলোচনা করা হয়েছে।[৪৪] গুজরাট, পঞ্জাব, উত্তর প্রদেশ ও মহারাষ্ট্রের কতিপয় অঞ্চল ছাড়া আন্দোলনেব ব্যর্থতা অনস্বীকার্য। প্রথমত, গান্ধী একে সম্পূর্ণ অহিংস রাখতে ব্যর্থ হয়েছিলেন। দ্বিতীয়ত, এর ফলে সরকার রাওলাট আইন প্রত্যাহারও করেননি। অধিকাংশ ক্ষেত্রে আন্দোলনের পিছনে অর্থনৈতিক কারণ কাজ করছিল, রাজনৈতিক চেতনা নয়। খাদ্য, বস্ত্র ও কেরোসিনের উচ্চমূল্য মধ্যবিত্ত ও নিম্নবিত্ত সকলকেই স্পর্শ কবেছিল। বোম্বাই-এব সুতাকল শ্রমিকদের ক্ষেত্রে রবীন্দ্রকুমার জাতপাতের সংহতির ওপর জোর দিয়েছেন।[৪৫] উত্তর প্রদেশের মুসলমানরা খিলাফতের ভবিষ্যৎ নিয়ে বেশি উদ্বিগ্ন হয়েছিল। পঞ্জাবের আন্দোলনের পটভূমিকায় ছিল যুদ্ধকালীন কর ও ঋণের চাপ এবং ব্যাঙ্কসংকট। দ্রব্যমূল্য বৃদ্ধি তো ছিলই। গদব আন্দোলনের প্রভাব ও কোমাগাতামারু জাহাজে প্রত্যাগত শিখদের ওপর সৈন্য ও পুলিশের গুলি চালানোর কথা আগেই বলা হয়েছে। লাহোবের সত্যাগ্রহ সম্বন্ধে রবীন্দ্রকুমাব দেখাচ্ছেন ছোট ছোট ব্যবসায়ীরা দুর্দশা চরমে পৌঁছেছিল এবং মুসলমান কাবিগররা উর্ধ্বমূল্যের চাপে পিষ্ট হচ্ছিল। ১৮৯৭/৯৮ সালে বোম্বাই ও পুণায় প্লেগের আতঙ্ক যেমন চবমপন্থাকে সাহায্য করে, তেমনি ১৯১৮ সালের ব্যাপক ইনফ্লুয়েঞ্জা ভয়াবহ মৃত্যু ঘটিয়ে সত্যাগ্রহে ইন্ধন যোগায়। গোপালচাঁদ নারাঙ্গ, রামভুজ দত্তচৌধুবী প্রভৃতির নেতৃত্ব তার সুযোগ নেয়। আহ্মদাবাদে বণিক, বৃত্তিজীবী, শ্রমিকশ্রেণী ও সম্প্রদায় নির্বিশেষে সত্যাগ্রহে যোগ দেয়।

আবার বাংলা, মাদ্রাজ ও সি.পি-তে আন্দোলন দানা বাঁধেনি। বাংলার ছোটলাট রোনাল্ডসে'র My Bengal Diary-তে পড়ি চিত্তরঞ্জন দাশ রাওলাট সত্যাগ্রহ নিয়ে আদৌ মাথা ঘামাচ্ছেন না।[৪৬] মাদ্রাজে বেশান্তের (বা মাইলাপুর দলের) প্রতিক্রিয়া অনুরূপ। এঁরা ভেবেছিলেন হিংসা ও দমন একবার ছড়িয়ে পড়লে আসন্ন নির্বাচনে অসুবিধা হবে। তখনও এঁরা নির্বাচন বর্জনের সম্ভাবনা কল্পনাতেও আনতে পারেননি।

১৯১৯-এর মাঝামাঝি গান্ধী বুঝতে পারলেন, সর্বভারতীয় ক্ষেত্রে সত্যাগ্রহ সফল করতে গেলে কংগ্রেসের বর্তমান নেতাদেব রাজি কবাতে হবে। সরাসরি প্রতিদ্বন্দ্বিতা অসম্ভব বলে কংগ্রেস নেতৃত্বকে তিনি পার্শ্বদেশ থেকে আক্রমণ করার কৌশল নিলেন। তাঁর অস্ত্র হল খিলাফত আন্দোলন, আর সৈনাবাহিনী—ভারতের দ্বিতীয় বৃহত্তম সম্প্রদায়, অর্থাৎ মুসলিম জনগণ।

ইতিমধ্যে অমৃতসর কংগ্রেস (১৯১৯)-এর সভাপতি মতিলাল নেহরু রাওলাট আইন, জালিয়ানওয়ালাবাগের হত্যাকাণ্ড ও সামরিক আইনজারির তীব্র প্রতিবাদ করলেন। পরের বছর কংগ্রেস সাব কমিটি (গান্ধী যার অন্যতম সভ্য ছিলেন)-এর রিপোর্ট প্রকাশিত হল ১৯২০ সালের ২৫ মার্চ।[৪৭] পঞ্জাবের অত্যাচারের নানা নিদর্শন প্রত্যক্ষ করেও গান্ধী অমৃতসর কংগ্রেসে মন্টেগু সংস্কার গ্রহণের পক্ষে রায় দিলেন। তিলক ও চিত্তরঞ্জন কাউন্সিলে ঢুকে আইরিশ পদ্ধতিতে বাধা সৃষ্টি করতে চান। উক্ত কৌশলের বিরোধিতা করে গান্ধী বলেন, "আমি এর প্রতিবাদ করব এবং ভারতের প্রান্ত থেকে প্রান্ত ঘুরে বলব আমরা আপন সংস্কৃতির ঐতিহ্য থেকে বিচ্যুত হব, মর্যাদার আসন হারাব, যদি ব্রিটিশদের বাড়ানো হাত না গ্রহণ করি।"[৪৮] অদৃষ্টের পরিহাসে কয়েক মাসের মধ্যেই তিনি কাউন্সিল বর্জনের সবচেয়ে বড়ো প্রবক্তা হয়ে দাঁড়ালেন।

॥ ৪ ॥

রাওলাট সত্যাগ্রহের ব্যর্থতা গান্ধীকে খিলাফৎ আন্দোলনের দিকে আকৃষ্ট করল। কি ছিল এই আন্দোলনের চরিত্র? কেনেথ ম্যাকফারসন্ একে উর্দুভাষী মুসলমানদের সত্তাসংকটপ্রসূত বলে ব্যাখ্যা করেছেন।[৪৯] গেইল মিনোল্টের মতে, বিভিন্ন মুসলিম নেতার ব্যক্তিগত উদ্দেশ্য বিভিন্ন হলেও এর একটা সুস্পষ্ট জাতীয়তাবাদী দিক ছিল।[৫০] এ সি নিমিজার এর নিখিল ঐস্লামিক (Pan-Islamic) দিকটার ওপর জোর দিয়েছেন।[৫১] ঐস্লামিক প্রতীকের বহুল ব্যবহার চরমপন্থী পর্বের সাহিত্য ও কর্মে হিন্দু প্রতীকের ব্যবহারের সঙ্গে তুলনীয়। মিনোল্ট তা সত্ত্বেও এই আন্দোলনকে "a quest for Pan-Indian Islam" বলতে চান। ভারতীয় মুসলিমদেব ঐক্যসাধনই ছিল তার মূল লক্ষ্য। আঞ্চলিক, শ্রেণীগত, ভাষাগত নানা পার্থক্যের জন্য সে ঐক্য ব্যাহত হচ্ছিল। কিন্তু মুসলমান নির্বিশেষে কিছু ঐতিহ্যের উত্তরাধিকারী—যেমন কোরান, শরিয়া, উম্মা, মক্কা-মদিনার পবিত্র তীর্থ, মসজিদ, হজ ও খলিফা—যাদের কেন্দ্র করে মুসলিম সংহতি গড়ে তোলা যেতে পারে। স্থানীয় স্তরে কসবা ও মসজিদের মঞ্চ, উর্দু পত্রপত্রিকা, কবিতা, গান, মিছিল এতে সাহায্য করবে। মুসলিম বুদ্ধিজীবীরা প্রভাবিত হয়েছিলেন হালির 'মুসাদ্দাস', শিবলি নোমানির Trouble in the Balkans, ইকবালের আরব অধিকৃত সিসিলির রোমান্টিক গৌরবগাথা ও বাল্কান যুদ্ধের সময় লেখা "সামা আওর সেয়ার" পড়ে। যে ইকবাল কয়েক বছর আগে 'তরানা-ই-হিন্দ'[৫২] ও 'নয়া শিবালা'[৫৩] লেখেন, তিনিই লিখলেন 'তবানা-ই-মিল্লি'। জাতীয়তাবাদ মানবতাবাদের পথে সবচেয়ে দুর্লঙ্ঘ্য বাধা আর একমাত্র ইসলামই পারে তাকে অতিক্রম করতে। তিনি এমনও বললেন, "modern western thought is a direct descendant of the glorious medieval intellectual culture of Islam, disseminated through Spain and Sicily."[৫৪] ১৯১৮ সালে প্রকাশিত 'রসুজ-ই-বেখুদি' (The Mysteries of Selflessness) কবিতায় আওরঙ্গজেবকে প্রশংসা করে লিখলেন,'The last arrow in our quiver left/In the affray of faith with unbelief.../An Abraham in India's idol house'.[৫৫] বিনা কারণে একদা সুফী ইকবাল বেদান্ত ও সুফী অদ্বৈতবাদকে আক্রমণ করেননি। ফজলুব রহমান ইকবালকে "আধুনিক যুগের গভীরতম দার্শনিক চিন্তাবীর" বলে স্বীকার করেও

লিখেছেন, তাঁর চিন্তাধারা "*threw its overwhelming weight on the* revivalist side."[৫৬] ইংরেজ ঔপন্যাসিক ই এম ফরস্টার তাঁর রচনার ওপর নীটসে্র 'সুপারম্যান' ধারণার প্রভাব লক্ষ্য করেছেন। তাঁর 'খুদি' মতবাদের সঙ্গে দয়ানন্দর তুলনা করলে অন্যায় হবে না। আর আমীর আলি Islam in Spain গ্রন্থে উম্মাইয়াদ স্বর্ণযুগের যে উদ্দীপক চিত্র এঁকেছেন তা চরমপন্থী পর্বে রচিত আর্যগরিমা ও রাজপুত-মারাঠা-শিখ শৌর্যভিত্তিক সাহিত্যের কথা স্মরণ করিয়ে দেয়।

নিকি কেডি[৫৭] ও এলি কেদুবি[৫৮] দেখিয়েছেন জামাল-আল-দিন আফগানির প্রচার ইসলাম ও খলিফা সম্পর্কে বিপুল উৎসাহ সঞ্চার করেছিল। বাংলা বৈপ্লবিক আন্দোলনের সঙ্গে প্রথম দিকে জড়িত হলেও মৌলানা আজাদ ইরাক, মিশর, সিরিয়া ও তুরস্ক ভ্রমণকালে (১৯০৮) এই প্রভাবে পড়েছিলেন। আফগানি যেমন মহম্মদ ও ইহুদীদের মৈত্রীর ওপর জোর দিয়েছিলেন, তেমনি জোর দিলেন আজাদ হিন্দু-মুসলিম মৈত্রীর ওপর। এ পথে তাঁকে অনুসরণ করেন আনসাবি 'আল-আহ্‌কমল কুরানিয়ামবলৎ- অল কুরতানিয়া' গ্রন্থে। আফগানির চোখে বড হয়ে উঠেছিল খলিফার সমস্যা, খিলাফতীদের চোখে ভারতীয়দের—এবং উভয়ের সমাধান হতে পারে ব্রিটিশ সাম্রাজ্যবাদের পরাজয়ে। মহম্মদ আলি মনে করতেন ভারত স্বাধীন হলে সে তুরস্কের স্বাধীনতা আনতে সাহায্য করবে। ইসলামের প্রতি ও ভারতের প্রতি ভালবাসার মধ্যে কোন দ্বন্দ্ব তিনি দেখেননি, মন্দ দেখেছিলেন "selflove and petty personal ambition"-এব মধ্যে।[৫৯] ভারতবর্ষের ইতিহাসের উদ্দেশ্য হল "solving a unique problem and working out a new synthesis, a Federation of Faiths."[৬০] ১৯১১ সালে যখন (সাপ্তাহিক) দ্য কমরেড্ কলকাতায় প্রকাশিত হল তার প্রথম সংখ্যায় মহম্মদ আলি লিখলেন .. "if the Muslims or the Hindus attempt to achieve success in opposition to or even without the co-operation of one another, they will not only fail but fail ignominiously." তাঁর ধারণা ছিল সাম্প্রদায়িক সম্পর্কের উন্নতি হলে পৃথক নির্বাচনী প্রথার প্রয়োজন থাকবে না। ১৯১২ পর্যন্ত খিলাফতের প্রতি আনুগত্য ও ভারতের সংহতির প্রতি আনুগত্যের মধ্যে কোন দ্বন্দ্ব দেখা দেয়নি।

মুশিরুল হাসান দেওবন্দী শিক্ষা পদ্ধতিতে মুসলিম ধর্মীয় সত্তাব ওপর এই ক্রমবর্ধমান জোরের কথা উল্লেখ করেছেন।[৬১] দেওবন্দ প্রথমাবধি আলিগড়ী ব্রিটিশানুগত্যের বিরোধী ছিল এবং সা ওয়ালিউল্লার অনুসরণে ভারতকে দার-উল-হারব ভাবত।[৬২] যুদ্ধের সময় মৌলভী ওবেদুল্লা দেওবন্দী মৌলভীদের মারফত ব্রিটিশবিরোধী প্রচার চালান। এই ষড়যন্ত্রের নাম দেওয়া হয় 'রেশমী ষড়যন্ত্র'।[৬৩] ব্রিটিশ অধিকারের ফলে অর্থনৈতিক সমস্যা-প্রসূত ওয়াহাবি ও ফেরাজি আন্দোলন যেমন একদিন প্রথমে সাম্রাজ্যবিরোধী ও পরে সাম্প্রদায়িক রূপ নেয়, তেমনি খিলাফৎ সমস্যাপ্রসূত আন্দোলনও নিয়েছিল।[৬৪] বিদেশী খলিফার রাজনৈতিক ও ধর্মীয় কর্তৃত্বের প্রতি আনুগত্যের সঙ্গে ভারতীয় জাতীয়তাবাদের প্রতি আনুগত্য খাপ খায়নি।

অনিবার্য কারণে বিপন্ন ইসলামের প্রতীক হয়ে দাঁড়ান খলিফা। এর সুযোগ নেয় পাশ্চাত্য শিক্ষা ও বৃত্তির অগ্রগতির মুখে পিছু হটে যাওয়া উলেমার দল। তাদের নেতা ছিলেন লখনউ-এর ফিরিঙ্গিমহলের আবদুল বারি। বারির শিষ্য ছিলেন মহম্মদ আলিরা এবং প্রধানত এঁদেরই চেষ্টায় উত্তব প্রদেশের পাশ্চাত্য শিক্ষাপ্রাপ্ত নবীন মুসলমান ও উলেমাদলেব

যোগ স্থাপিত হয়। এই প্রসঙ্গে মহম্মদ আলির My Life A Fragment দ্রষ্টব্য। আঞ্জুমান-ই-খুদ্দম-ই-কাবা প্রতিষ্ঠা (১৯১২)-র সঙ্গে সঙ্গে আমরা তুর্কীমুখী মুসলিম সংগঠনের প্রমাণ পাই।

প্রথম মহাযুদ্ধ বাধার আগে মহম্মদ আলি ও আনসারি তুরস্কের মন্ত্রীর কাছে ও বারি সুলতানের কাছে আবেদন পাঠান জার্মেনীর পক্ষে যোগ না দিতে। কিন্তু তা না হওয়ায় ভারতীয় মুসলমানের ব্রিটিশ আনুগত্যে চিড় ধরল। এই প্রসঙ্গে আলিগড়ের তরুণ ছাত্র খলিকুজ্জমানের প্রতিক্রিয়া মুসলিম মানসের দ্বন্দ্ব ও বেদনা ফুটিয়ে তুলেছে।[৬৫] যদিও প্রধানমন্ত্রী অ্যাসকুইথ বলেন যে তিনি মুসলিমদের বিরুদ্ধে কোন ধর্মযুদ্ধে নামবেন না, তবু বড়লাট হার্ডিঞ্জ মুসলিমদের বিরূপ প্রতিক্রিয়া সম্বন্ধে শঙ্কা প্রকাশ করেছিলেন।[৬৬] এ শঙ্কা নেহাত অমূলক ছিল না। আলি ভ্রাতৃদ্বয় তাঁদের কাগজ 'The Comrade' ও 'হামদরদ্' মারফত তুরস্কের প্রতি সহানুভূতি জানাতে থাকেন বলে ১৯১৫-র মে মাসে তাঁদের অন্তরীণ করা হয়। পরে একই অপরাধে হজরৎ মোহনি ও আবুল কালাম আজাদকে। ১৯১৭ ও ১৯১৮-র মুসলিম লীগ সম্মেলনের সুর নিশ্চিতভাবে সাম্রাজ্যবিরোধী হয়েছিল।[৬৭]

১৯১৬-তে চম্পারন সত্যাগ্রহের সময় সহকর্মী মজহরুল হকের অনুরোধে গান্ধী আলিভাইদের মুক্তির ব্যাপারে সচেষ্ট হন এবং বিভিন্ন রাজনৈতিক মঞ্চে (যথা ১৯১৭-র লীগ সভায়) তাঁদের হয়ে সওয়াল করেন। ১৯১৮-র শেষে মহম্মদ আলিকে তিনি লেখেন, "আপনার মুক্তিতে আমার আগ্রহ স্বার্থঘটিত। আমাদের উদ্দেশ্য এক এবং তা অর্জন করতে আপনার সাহায্য পূর্ণমাত্রায় ব্যবহার করতে চাই। মুসলিম প্রশ্নের যথাযথ সমাধানেই স্বরাজলাভ সম্ভব।"[৬৮] উদীয়মান রাজনৈতিক নেতারূপে অবশ্যই গান্ধীর স্বার্থ ছিল। তিনি দেখেছিলেন লখনউ চুক্তির মত সম্ভ্রান্ত,উচ্চশিক্ষিত,হিন্দু ও মুসলিমদের মধ্যে ক্ষমতার ভাগ বাঁটোয়ারা ব্রিটিশ শক্তিকে নড়াতে পারবে না। সাধারণ মুসলিমদের সাহায্য ছাড়া মনোমত সংস্কার পাওয়াও সম্ভব নয়। দ্বিতীয়ত, তাঁরই ভাষায়, খিলাফৎ আন্দোলনের মত "(হিন্দু মুসলিম ঐক্যের) এমন সুযোগ শত বৎসরের মধ্যেও মিলবে না।" বৃহত্তর মুসলিম সম্প্রদায়ের কাছে পৌঁছতে হলে বা তাদের কোন রাজনৈতিক আন্দোলনে জমায়েত করতে গেলে চাই উলেমাদের সমর্থন। খিলাফত দাবি না মেনে নিলে তা পাওয়া যাবে না। নিজে ধার্মিক বলে গান্ধী অন্য সম্প্রদায়ের ধর্মীয় অনুভূতির প্রতি সদা সজাগ ছিলেন। তাই বিবেকের বাধাও ছিল না। "I feel that this question is greatest of all...for it affects the religious susceptibilities of millions of Mahommedans..."[৬৯]

কিন্তু তুরস্ক সাম্রাজ্য বা খলিফার শাসন সম্পর্কে তাঁর বিন্দুমাত্র জ্ঞান ছিল না। তিনি জানতেনও না এই খলিফার বিরুদ্ধে তরুণ তুর্কীরা ও আববরা বিদ্রোহ করেছিল, যদিও অ্যান্ড্রুজ তাঁকে সতর্ক করেছিলেন।[৬৯ক] অবশ্য টি ই লরেন্সের Seven Pillars of Wisdom যাঁরা পড়েছেন তাঁরা জানেন এই বিদ্রোহের অনেকখানি ব্রিটিশদের কীর্তি। তবু তার একটা স্বৈরতন্ত্রবিরোধী প্রগতিশীল দিকও ছিল। তা ছাড়া খিলাফতীরা প্রথমে হিন্দু-বিরোধী ছিলেন না বলেছি। গান্ধী ভাবতেও পারেননি যে এ ধরনের মৈত্রী তাৎক্ষণিক সাফল্য অর্জন করলেও উলেমাদের প্রাধান্য ভবিষ্যতে ধর্ম নিরপেক্ষতা বা সেক্যুলারিজমকে ঘা দেবে।

১৯১৮ সালের শেষে খলিফা তাঁর মধ্যপ্রাচ্যের বিস্তৃত সাম্রাজ্য হারিয়েছিলেন, এমন কি

ছিল। ম্যুনিসিপ্যালিটি স্থাপিত হলে করভার বাডবে বলে গুন্টুরের চিরলা-পারালা গ্রামের সকল অধিবাসী গ্রাম ছেড়ে নতুন এক বাসভূমির পত্তন করে। ১৯২১ ডিসেম্বর ও ১৯২২ ফেব্রুয়ারির মধ্যে উপকূল এলাকায় খাজনাবন্ধ আন্দোলন জোরদার হয়। দলে দলে গ্রামীণ কর্মচারীও পদত্যাগ করে। এম· বেঙ্কটরঙ্গিয়ার **Freedom Struggle in Andhra Pradesh** গ্রন্থে দেখি গুন্টুরের জনৈক গ্রামবাসী বলছে, "গান্ধীস্বরাজ আসবে শোনা যাচ্ছে এবং আমাদের আর কোন কর দিতে হবে না।" ঝাডগ্রামের সাঁওতালদেব মত অন্ধ্রের পাহাডী উপজাতির লোকরা গরীব চাষীদের সঙ্গে মিলে বনবিধি লঙ্ঘন করতে থাকে। গান্ধীবাদী বেঙ্কটাপ্পায়া সামাজিক বয়কটের বেশি যেতে রাজি ছিলেন না। গুণ্ডেনরাম্পা পাহাডী জাতির নেতৃত্ব দেন সীতারাম রাজু। ডেভিড আরনল্ডের মতে পাহাড়ীদের সঙ্গে নিম্নভূমির লোকদের চিরন্তন বিবাদ, তাদের পরিস্থিতিগত সঙ্কীর্ণতা ও বাইরের লোক সম্বন্ধে আশঙ্কা বিদ্রোহকে স্তিমিত করে দেয়।[১৩০]

গান্ধীমহারাজেব ডাকে সারা ভারতে যে আবেগের বন্যা বয়ে গিয়েছিল তার পেছনে ছিল এক ন্যায়ের রাজ্য আবির্ভাবের আশা। মালাবারের মোপলা (বা মাপিলা) -অধ্যুষিত অঞ্চলেও তার ঢেউ লেগেছিল। কিন্তু ওখানকার সাম্প্রদায়িক পরিস্থিতি একটু জটিল ছিল। হিন্দু জেন্‌মি ও মহাজনদের অত্যাচারে মুসলিম প্রজারা (অধিকাংশই খাতক) অতিষ্ঠ হযে উঠেছিল। উনিশ শতকের আগেও তাদের মধ্যে একটা সংগ্রামী মনোভাব লক্ষিত হয়, যা বাংলার ওয়াহাবি-ফেরাজী আন্দোলনের সঙ্গে তুলনীয়। খিলাফৎ আন্দোলন এতে ইন্ধন যোগায়।[১৩১] খিলাফতী ইয়াকুব হাসান গ্রেপ্তাব হলে সুপ্ত আক্রোশ গিয়ে পড়ে রাষ্ট্রীয শক্তির প্রতীক পুলিশদের ওপর। বহু অঞ্চলে খিলাফতী সাধারণতন্ত্র স্থাপিত হয়। রিডিং ভারতসচিবকে লিখেছিলেন, "গেরিলা যুদ্ধের প্রণালীতে প্রায় দশ হাজার লোক লড়াই কবছে।"[১৩২] প্রথমে সদয় হিন্দু জেন্‌মি বা দরিদ্র হিন্দুদের ওপর আক্রমণ করা হয়নি। মাপিলা নেতা—কুনহাম্মেদ হাজি এদিকে বিশেষ লক্ষ্য দিতেন। পরে হিন্দু জমিদার-মহাজন আক্রান্ত হওয়ায লডাইটা সাম্প্রদায়িক চেহারা নিল। কিন্তু কংগ্রেসের অনেক অনুরোধ সত্ত্বেও সরকার তার কোনও প্রতিনিধিকে ঐ এলাকায় যেতে দেননি।[১৩৩] প্রায় ছয়শত হিন্দু নিহত হয ও আড়াই হাজার হিন্দুকে বলপূর্বক ধর্মত্যাগে বাধ্য করা হয়। শেযে কঠোর হস্তে সরকাব মোপলা বিদ্রোহ দমন করেন।

হিংসার এই উলঙ্গ, ব্যাপক প্রকাশে বাজাজী অসহযোগ বন্ধ করে দেবার কথা ভেবেছিলেন।[১৩৪] গান্ধীও শঙ্কিত হন।[১৩৫] গুন্টুবে তাঁর অনিচ্ছা সত্ত্বেও আইন অমান্য শুরু হয়।[১৩৬] এর পূর্বে দু দুবার[১৩৭] বারদোলির আইন অমান্য আন্দোলন পিছিয়ে দিয়েছিলেন তিনি। যখন আবার তিনি বারদোলিতে আইন অমান্যের জন্য প্রস্তুত হচ্ছিলেন তখনই (৬ ফেব্রুয়ারি ১৯২২) শোনা গেল গোরক্ষপুবেব চৌরিচৌরায় জনতা বাইশজন পুলিশকে পুড়িয়ে মেরেছে। এলাহাবাদ হাইকোর্টের রায়ে গান্ধীস্বরাজেব স্বরূপ সম্বন্ধে জনসাধাবণের ধারণা পরিষ্কার ফুটে উঠেছে।[১৩৮] যদিও চৌরিচৌরায় তাদের নেতা ভগবান আহিরকে বেত্রাঘাতে জর্জরিত করে ও থানার সম্মুখে সমবেত জনতার ওপর গুলি চালিয়ে পুলিশ যথেষ্ট প্ররোচনা দিয়েছিল, তবু কংগ্রেসী স্বেচ্ছাসেবীদেব হিংসাত্মক কাজ বরদাস্ত করতে গান্ধী রাজি ছিলেন না। তখনই তিনি বারদোলি আন্দোলন প্রত্যাহার কবলেন। ১৯২২-এর ১২ ফেব্রুয়ারি ওয়ার্কিং কমিটি গণ সত্যাগ্রহ স্থগিত রেখে গঠনমূলক কর্মধারা, এক কোটি সদস্য সংগ্রহ, জাতীয় বিদ্যালয় এবং পঞ্চায়েত প্রতিষ্ঠা ও মাদক বর্জন প্রভৃতি গঠনমূলক প্রস্তাব গ্রহণ করল। অর্থাৎ গান্ধীর নেতৃত্বে পরিচালিত প্রথম আন্দোলনের ওপর যবনিকা

নেমে এল। বিমূঢ় জওহরলালকে গান্ধী লিখলেন, "The cause will prosper by this retreat. The movement had unconsciously drifted from the right path. We have come back to our moorings."[১৩৯]

॥ ৭ ॥

দাশের মত প্রবীণ ও জওহরলালের মত নবীন অনেক নেতাই বারদোলিতে গৃহীত প্রস্তাব মেনে নিতে পারেননি। এমনকি গান্ধীর পুত্রাধিক শিষ্য ও সচিব মহাদেব দেশাই লিখছেন, তিনি সম্পূর্ণ বিমূঢ়।[১৪০] গোয়েন্দা দফতরেব প্রতিবেদনে দেখি মহারাষ্ট্রের নেতা কেলকার বারদোলি অধিবেশনে তীব্র আপত্তি জানিয়েছিলেন।[১৪১] জেল থেকে লাজপৎ রায় লিখেছিলেন, "...We are simply routed"; মহম্মদ আলি— "Synonymous with surrender." দিল্লীর এ আই সি সি সভায় মুঞ্জে মন্তব্য করেছিলেন, "দেশের সম্মান ও গৌরব নিয়ে নেতারা ছিনিমিনি খেলছেন এবং বারদোলি প্রস্তাব তাঁদের অধঃপতনের গভীরতম সীমায় নামিয়েছে।"[১৪২] দাশ স্পষ্ট ভাষায় বলেছিলেন, এটা 'bungling'-এর নিদর্শন।

দাশের বিরক্তির কারণ ছিল। ১৯২১-এর ডিসেম্বর যুবরাজের কলকাতা আগমনের পরিপ্রেক্ষিতে রিডিং যে গোলটেবিল বৈঠকের প্রস্তাব দেন, দাশ তার থেকে অনেক কিছু আশা করেছিলেন। গান্ধী টালবাহানা করায় এবং কয়েকটি অগ্রহণীয় পূর্বশর্ত আরোপ করায় বড়লাট প্রস্তাব তুলে নেন। দাশের মন্তব্য সুভাষচন্দ্র উদ্ধৃত করেছেন Indian Struggle গ্রন্থে। দাশ নাকি বলেছিলেন, "The chance of a life time had been lost..." লন্ডনের গান্ধীবক্তৃতায় (১৯৭৪)[১৪৩] আমি দেখিয়েছি দাশের আশার ভিত্তি খুব দুর্বল ছিল। যুবরাজের কলকাতা আগমন কালে কোনো অপ্রীতিকর ঘটনা যাতে না ঘটে রিডিং সে জন্য চেয়েছিলেন আন্দোলন স্থগিত হোক। মালব্য গোলটেবিল বৈঠকেব প্রস্তাব দিলে ডোমিনিয়ান স্ট্যাটাস সম্বন্ধে মালব্যকে এক উড়ো আশা দিয়েছিলেন তিনি। অন্তত মালব্য তাই ভেবেছিলেন। স্তম্ভিত ভারতসচিবকে আশ্বস্ত করতে তিনি ১৮ ডিসেম্বর যে তারবার্তা পাঠান তাতে ডোমিনিয়ান সুদূর পরাহত লক্ষ্য বলে বর্ণিত হয়েছে। আপসের জন্য সদাব্যাকুল নরমপন্থী মালব্য সে বার্তা আলিপুর জেলে দেশবন্ধুর কাছে পৌঁছে দেন। তখন তাঁর সঙ্গে ছিলেন আজাদ ও সুভাষ। তাঁরা গান্ধীকে ১৯ ডিসেম্বর (১৯২১) ও মালব্য গান্ধীকে ২০ ডিসেম্বব (ঐ) এ বিষয়ে অবহিত করলে গান্ধী বৈঠক চলাকালে আন্দোলন স্থগিত রাখতে অস্বীকার করেন, তা ছাড়া পূর্বশর্ত আরোপ করেন যে শুধু সত্যাগ্রহী বন্দী নয়, খিলাফতী ও ফতোয়াবন্দীদেরও মুক্তি দিতে হবে।[১৪৪] আমেদাবাদ কংগ্রেস (ডিসেম্বর ১৯২১) বড়লাটের প্রস্তাব প্রত্যাখ্যান করে ও বোম্বাই-এর সর্বদলীয় সম্মেলন (১৪ জানুয়ারি ১৯২২)-এ গান্ধীর দল বিরোধী মনোভাব গ্রহণ করে। বড়লাটেব উড়ো প্রতিশ্রুতিতে গান্ধী বিভ্রান্ত হতে রাজি ছিলেন না, তা ছাড়া খিলাফতী বন্দীদের ত্যাগ করতেও তিনি রাজি ছিলেন না। বড়লাটের চিঠিপত্র থেকে আমি প্রমাণ করেছি মালব্যাদি নরমপন্থীরা গান্ধীকে রাজি করাতে পারবেন কি না সে বিষয়ে তাঁর সন্দেহ ছিল। গান্ধী অরাজি হলে নরমপন্থীরা বিরক্ত হয়ে সরকারের পক্ষ নেবে, এমন কূট কৌশলও থাকতে পারে।[১৪৫] পরে ভারতসচিবকে তিনি স্পষ্ট আশ্বাস দেন, "আমি সংস্কার (১৯১৯) ব্যাপকতর করতে চাই না,

কারণ তার সময় আসেনি—এ ধরনের ঘোষণা করার আগে আমি বৈঠক শুরু করতাম না।"[১৪৬]

শুধু মডারেটদের নয়, মুসলিমদেরও তিনি পক্ষে নিয়ে এসেছিলেন। প্রথম থেকেই তাঁর ও গান্ধীর লড়াই চলছিল কে মডারেটদের স্বপক্ষে আনতে পারবেন। দ্বিতীয় লড়াই চলছিল ব্যাপকতর মুসলিম সমর্থন নিয়ে। পঞ্জাব, উত্তরপ্রদেশ, বোম্বাই ও বাংলায় মুসলিমরা দলে দলে অসহযোগ আন্দোলনের শামিল হয়েছিল। আলি ও আজাদের ডাকে আলিগড় বিশ্ববিদ্যালয়ের সাতশত ছাত্র বেরিয়ে গিয়ে জামিয়া মিলিয়া স্থাপন করেছিল। কুটিল ব্যবহারজীবী রিডিং বুঝেছিলেন এসব সত্ত্বেও হিন্দু-মুসলিম মৈত্রীর ভিত্তি দুর্বল।[১৪৭] মে মাসে গান্ধীর সঙ্গে তাঁর ছ-বার সাক্ষাৎকার হয়। সে সময় মহম্মদ আলির মাদ্রাজে প্রদত্ত হিংসা-উদ্দীপক বক্তৃতাবলী গান্ধীর সামনে তুলে ধরেন তিনি। আলি নাকি ভারত আক্রমণকারী আফগানদের সাহায্য করতে চান। ভালমনে গান্ধী আলিকে দুঃখপ্রকাশ করতে বা উক্তি অস্বীকার করতে বলেন। আসলে গান্ধীকে দিয়ে আলিকে ক্ষমা চাইয়ে নিযে উভয়ের মধ্যে (তথা হিন্দু ও মুসলমানের মধ্যে) ভুল বোঝাবুঝি সৃষ্টি করেন তিনি। রিডিং-এর পুত্র পিতার লেখা এক সমসাময়িক পত্র প্রকাশ করেছেন তাতে রিডিং-এর উদ্দেশ্য দিনের মত পরিষ্কার। তিনি লিখেছেন, "যদি মহম্মদ আলি গান্ধীর কথা শোনেন, তা হলে জনচক্ষে তিনি হেয় হবেন, নেতারূপে দুর্বল হবেন এবং তার ফলে বর্তমান শান্তি বিঘ্নকারী (খিলাফতী) আন্দোলন প্রশমিত হবে।"[১৪৮] হলও তাই। ক্রুদ্ধ আলি বললেন, তিনি কোন ক্ষমা চাননি, গান্ধীর পরামর্শ নেন, "**not to avoid prosecution but to allay Hindu suspicion and in particular to prove to Gandhi that we have no personal pique and enough humility and respect for our colleague and leader's advice.**" মণ্টেগুকে রিডিং জানাচ্ছেন, এ জন্য মুসলমানরা গান্ধীর ওপর বিরক্ত এবং হিন্দুরাও গান্ধীকে দোষ দিচ্ছে।"[১৪৯] তিক্ততা এড়াবার জন্য করাচীতে অনুষ্ঠিত খিলাফৎ সম্মেলনে যোগ দিলেন না গান্ধী।

আর এক চাল চাললেন রিডিং। করাচীতে শরিয়তের নামে মুসলিমদের সৈন্যদলে যোগদানে বিরত থাকতে আহ্বান জানান আলিরা এবং পরে স্বয়ং গান্ধী সকল সম্প্রদায়ের লোকদেব শুধু সৈন্যদল নয়, সরকারী চাকরি ছাড়তে বলেন। অথচ এই অপরাধে ১৪ সেপ্টেম্বর আলিদের আটক করা হয় এবং গান্ধীকে অব্যাহতি দেওয়া হয়। গান্ধীর ত্রিচি বক্তৃতা (১৯ সেপ্টেম্বর) পড়ে রিডিং এব মনে হয় খিলাফতীদের সন্দেহ নিরসনের জন্য তিনি কারাবরণ করতে চাইছেন।[১৫০] শুধু যে যুবরাজেব আগমনের পরিপ্রেক্ষিতে রিডিং সে ঝুঁকি নিলেন না তা নয়, পারস্পরিক সন্দেহ বাড়ানোও তাঁর উদ্দেশ্য ছিল।

মুসলিমদের আন্দোলন থেকে সরিয়ে নেবার জন্য রিডিং তুরস্কের প্রতি সহানুভূতি জানাতে ভারতসচিবকে বারংবার অনুরোধ জানিয়েছিলেন। মহম্মদ সাফির মত নেতারা তাঁকে ধবেছিলেন তুরস্কের সঙ্গে একটা সম্মানজনক সন্ধি করা হোক। সাফি তাঁর ২ নভেম্বরের প্রতিবেদনে বলেন যে ইস্তাম্বুল ত্যাগ করলে, স্মার্না ও থ্রেস তুরস্ককে ফিরিয়ে দিলে ও পবিত্র তীর্থগুলি খলিফার হাতে তুলে দিলে তাঁরা অসহযোগ আন্দোলন থেকে মুসলমানদের নিবৃত্ত করতে পারবেন, অন্তত স্বরাজপন্থী ও খিলাফৎপন্থী মুসলিমদের মধ্যে বিভেদ সৃষ্টি করতে পারবেন। রিডিং সাফিকে পুরো সমর্থন করেন।[১৫১] ১৯২২-এর ২৮ ফেব্রুয়ারি এই মর্মে বিশেষ তারবার্তাও পাঠায় ভারত সরকার। মুসলিম সমাজের প্রতি তাঁর সহানুভূতির নিদর্শন স্বরূপ এই তারবার্তা প্রকাশের অনুমতি আদায় করেন রিডিং।

বড়লাটেব চাল না বুঝে অনুমতি দেবার জন্য পার্লামেন্টে হৈ চৈ বাধে ও ভাবতসচিব মণ্টেগুকে পদত্যাগ করতে হয়। তাতে রিডিং-এর আরও সুবিধা হয়। মুসলমানদের তিনি বোঝাতে চান তাদেব স্বার্থবক্ষায় ভারত সরকার কত সজাগ, এমনকি ভারতসচিবও আত্মত্যাগে পরাঙ্মুখ নন। পরবর্তী ভারতসচিব পীলকে লেখা চিঠিতে রিডিং-এর মনস্তত্ত্ব প্রকট।[১৫২] ফলও হয় আশামত। দক্ষিণপন্থী সাফি ও বামপন্থী বারি এবং মোহনি তাঁর ফাঁদে পড়েন। বারি তখুনি খিলাফৎ আন্দোলন বন্ধ করার নির্দেশ দেন। রাজনৈতিক বন্দীদেব তিন চতুর্থাংশ ছিল মুসলিম · তাদের বাগে আনতে পারলে অসহযোগ আপনি স্তিমিত হয়ে আসবে—এ ধারণা সত্য প্রমাণিত হল। আর একটা লক্ষণীয় ব্যাপার—গান্ধীকে এতদিন গ্রেফতার করা হয়নি, কিন্তু তারবার্তা প্রকাশের ঠিক দু দিন পরে তাই কবা হল। তখন তাঁব নূতন কবে আন্দোলন গড়ার শক্তি ছিল না। রিডিং-এর ভাষায়, গান্ধীকে তিনি "কাঁটার মুকুট"ও পরতে দিলেন না।

তবে বড়লাটের কূটনীতিই আন্দোলনের ব্যর্থতার একমাত্র কারণ নয়। নেহরু বারদোলি সিদ্ধান্তেব প্রতিবাদ করলে গান্ধী উত্তর দেন, "আমি তোমাকে নিশ্চিত ভাবে বলছি যে আন্দোলন সাময়িকভাবে প্রত্যাহার না কবলে আমরা অহিংসার পবিবর্তে হিংসাত্মক সংগ্রামই চালাতাম।"[১৫৩] জওহরলালেব প্রশ্ন তবু থেকে যায়— যদি চৌবিচৌরার মত অসংলগ্ন কোন ঘটনার জন্য আন্দোলন বন্ধ করতে হয়, তবে ভারত সবকাব এমনি ধবনের হিংসাত্মক ঘটনা ঘটিয়ে ভবিষ্যতের যে কোন আন্দোলনের মহড়া নেবে। সংশয় থাকা সত্ত্বেও তিনি গান্ধীর সিদ্ধান্ত মেনে নেন—কিন্তু সন্ত্রাসবাদীরা পুবাতন পন্থায় ফিরে যায়। দাশ ও মতিলাল হতাশ হয়ে অসহযোগ আন্দোলনকে বিধানসভার অভ্যন্তরে নিয়ে যেতে চান। আলিদেব মত উগ্র খিলাফতীরা গান্ধীর প্রতি আস্থা হারান এবং মুসলিম সাম্প্রদায়িকতাব শিকাব হন। মালব্য, লাজপৎ ও শ্রদ্ধানন্দ প্রমুখ কিছুটা মৌলবাদী হিন্দু নেতা সংগঠন, শুদ্ধি প্রভৃতিব মাধ্যমে হিন্দু শক্তি জাগ্রত করতে গিয়ে হিন্দু সাম্প্রদাযিকতাকে প্রশ্রয় দেন। পশ্চাদপসরণের হতাশা কোহাট ও কলকাতায় বীভৎস দাঙ্গাব রূপ নেয়।

প্রশ্ন উঠেছে, অসহযোগের সঙ্গে খিলাফৎ আন্দোলন যুক্ত করে গান্ধী কি ঠিক কাজ করেছেন? মুশিরুল হাসানের Nationalism and Communal Politics in India গ্রন্থেব পঞ্চম অধ্যায় এই প্রসঙ্গে পঠিতব্য। সাফি, আগা খাঁ, জিন্না প্রমুখ পাশ্চাত্য শিক্ষা ও জীবনচর্যায় বিশ্বাসী নেতাদের অনুচরগণ ছিলেন সংখ্যায় স্বল্প। তাঁবা খিলাফৎ নিয়ে মাতামাতির বিরোধী ছিলেন। অন্যদিকে গান্ধী চান বৃহত্তর মুসলিম সমাজকে পক্ষে আনতে এবং বাবি, আনসারি, আলি ভ্রাতৃদ্বয়, আজাদ প্রমুখকে যোগসূত্র রূপে ব্যবহাব কবতে। কিন্তু তাঁদের সঙ্গেও মুসলিম জনসাধারণের প্রত্যক্ষ যোগ ছিল না বলে তাঁরা বাধ্য হন মৌলবাদী এবং স্থানীয় প্রভাব সম্পন্ন মোল্লা, মৌলভিদের সাহায্য নিতে। পাশ্চাত্য শিক্ষা ও বৃত্তির ঠেলায় এরা ক্রমশ পিছু হটছিল। এখন সহসা প্রথম সারিতে ফিরে আসার ডাক পেল তারা। মুশিরুল দেখাচ্ছেন ১৯১৮ থেকে কিভাবে তাবা লীগ নেতৃত্ব দখল করাব চেষ্টা চালাচ্ছিল। তাদের 'মুত্তাফি কা ফতোয়া' সব মুসলমানকে অসহযোগ আন্দোলনের শামিল হতে নির্দেশ দেয। জিহাদ ও হিজরৎ তাদেরই পরিকল্পনা। কোরানের আয়াত থেকে বারংবার উদ্ধৃতি, জিহাদ ঘোষণা, কাফের হত্যার আহ্বান শ্রদ্ধানন্দেব ভাল লাগছিল না। গান্ধীকে জানাতে "মহাত্মাজী হাসলেন আব বললেন, 'এ সব ব্রিটিশ আমলাদের সম্বন্ধে প্রয়োগ করা হচ্ছে।' উত্তরে আমি বললাম, 'এতে অহিংসার আদর্শ ক্ষুণ্ণ হবে এবং ভাঁটার ঢল নামলে মৌলভিরা এসব হিন্দুদের বিরুদ্ধেই প্রয়োগ করবে'।" শ্রদ্ধানন্দের আশঙ্কাই সত্য

প্রমাণিত হয়েছিল।

গান্ধী ভুলে গিয়েছিলেন যে ভারতীয়দের পক্ষে খলিফার রাজনৈতিক পুনর্বাসন অপ্রাসঙ্গিক। তাঁর বক্তব্য— "আমি যদি ভারতীয় মুসলমানদের ব্যাপারে আগ্রহী না হতাম তা হলে অস্ট্রীয় বা পোলদের মতই তুর্কীদের মঙ্গলে আমার আগ্রহ থাকত না। ...কিন্তু আমি যদি মুসলমানকে আমার ভাই মনে করি তবে তার বিপদের দিনে যথাসাধ্য সাহায্য করাই কর্তব্য—অবশ্য যদি তাদের দাবি ন্যায়সঙ্গত মনে হয়।"[১৫৪] মুসলমান ভাই হতে পারে, সেভাবে দেখাই বাঞ্ছনীয়। কিন্তু তার খিলাফতী দাবি কতটা ন্যায়সঙ্গত বিচার কববে তুরস্কের মুসলমান, ভারতের হিন্দু নয়, এমনকি মুসলমানও নয়। কিভাবে খিলাফতী প্রচার উনিশ শতক থেকে কাজ করছিল সে বৃত্তান্ত আগেই দিয়েছি। আলিরা এ বিষয়ে নিঃস্বার্থও ছিলেন না। আলি ও আজাদের মনস্তত্ত্বও তর্কাতীত নয়। 'কমরেড' পত্রিকায় (২১ জুন ১৯১৯) মহম্মদ আলি লেখেন, "মুসলমানের সহানুভূতি তার ধর্মের মতই ব্যাপক। ইসলাম তাকে যে আদর্শ দিয়েছে জাতি বা দেশের জন্য সে তাকে বিসর্জন দিতে পাবে না।" 'আলহিলাল'-এ (২৩ অক্টোবর ১৯১৯) আজাদ লেখেন, "মুসলিমদের ঐক্যচেতনা সীমাবদ্ধ ভৌগোলিক বা জাতীয় সত্তা দ্বারা অনুপ্রাণিত হয়নি। তা মানুষের তৈরি সব বাধা লঙ্ঘন করে।.. ইওরোপ 'জাতি' বা 'স্বদেশ' ভাবনায় উদ্বুদ্ধ হতে পারে, মুসলিমবা আত্মচেতনতার প্রেরণা পায় শুধু ঈশ্বর ও ইসলাম থেকে।"এব সোজা অর্থ—ভারতের মত বহু ধর্মবিশিষ্ট দেশে কোনো বাজনৈতিক সংহতি সম্ভব নয়, কেবল ধর্মীয় যুক্তরাষ্ট্র (federation of faiths) স্থাপিত হতে পারে। তাঁদের কাছে ব্রিটিশেব বিরুদ্ধে জিহাদের বিকল্প ছিল দার-উল-হারব্ থেকে হিজরৎ।

'মসলা-ই-খিলাফৎ' গ্রন্থে আজাদ লেখেন, আল্লার বিধানে একাধারে রাজনৈতিক ও ধর্মীয় সর্বাধিনায়ক খলিফাই উম্মা-সংহতির কেন্দ্র। কিন্তু 'ইয়ংটার্ক', আবব ও আরমেনীয় মুসলিম আন্দোলন পর্যালোচনা করলে মনে হয় সব মধ্যপ্রাচ্যস্থ মুসলমান খলিফার একাধিপত্য পছন্দ করত না। প্যান-ইসলাম মতবাদ 'শত্রুর শত্রু মিত্র' এই কৌটিল্যনীতি অনুযায়ী কংগ্রেসের মিত্র হতে পারে কিন্তু তার অবশ্যম্ভাবী পরিণতি মুসলিম বিচ্ছিন্নতাবাদ। তা ছাড়া খিলাফৎ আন্দোলন ব্রিটিশ সাম্রাজ্যের অর্থনৈতিক ভিত্তি নিযে আদৌ মাথা ঘামাযনি—মুসলিম চাষী. শ্রমিক ও মধ্যবিত্ত সকলেই ঔপনিবেশিক শোষণের শিকার এমন চেতনা জাগ্রত করার প্রয়াস লক্ষিত হয় না। এইসব কাবণে মুসলিম মানসে অগ্রাধিকার পেয়েছে ভারতীয়তা নয়, অর্থনৈতিক সাম্রাজ্যবাদ বিবোধিতাও নয়. ইসলামধর্ম। এ যেন এক প্রতিধর্মযুদ্ধ (counter-crusade)। এর ফলে মুসলিমদের বৈজ্ঞানিক যুক্তিবাদী দৃষ্টিভঙ্গি গড়ে ওঠেনি, সঙ্কীর্ণ অতীতমুখী মৌলবাদই জোবদাব হয়েছে।[১৫৬] একা তিলক বা লাজপৎ নয়, খলিকুজ্জমানও একে সময়ের বিপবীত স্রোতে ভাসা বলে মনে করতেন। টয়নবিব ভাষায়, এও এক ধরনের archaism.। চরমপন্থী আন্দোলন কালে হিন্দুদের মধ্যে যে মিথ্যা জাতি ও বর্ণগর্ব, যে আর্যত্বাভিমান জন্মেছিল, খিলাফৎ আন্দোলন যেন মুসলিম মুকুরে তারই প্রতিবিম্ব। বৈদেশিক পবিস্থিতি সম্বন্ধে অজ্ঞতা মহাত্মা গান্ধীকে খিলাফতীদের সম্বন্ধে এক মিথ্যা ভাবালুতায় আবিষ্ট কবেছিল। কামাল আতাতুর্কেব অভ্যুদয় সম্বন্ধে তিনি (অনেকেব মত) অনবহিত ছিলেন। বিশ্ব রাজনীতি নিযে এমন অজ্ঞতার পবিচয তিনি ১৯৪২ সালেও দেবেন।

তবে তাদের অহিংসা সম্পর্কে তাঁব যথেষ্ট সংশয় ছিল।[১৫৭] এলাহাবাদে কেন্দ্রীয় খিলাফৎ কমিটির সভায় (১-৩ জুন ১৯২০), কলকাতা ও নাগপুব কংগ্রেসে বারবার অন্যান্য

হিন্দু নেতার সংশয় প্রকটিত হয়েছে। অসহযোগী হিন্দুদের অনেকেই কৌশলগত সাময়িক কারণে খিলাফতীদের সঙ্গে হাত মিলিয়ে ছিল। কিন্তু মহম্মদ আলির মনও নির্মেঘ ছিল না। তাঁরই ভাষায়, "আমি, শৌকত ও গান্ধী একই অহিংসা মঞ্চে দাঁড়িয়েছি—গান্ধী নীতির জন্য, আমরা চাল হিসেবে।" আজাদের চিন্তাধারা অনুরূপ খাতে বইত। এপ্রিল (১৯২১) মাসে মহম্মদ আলি বলেছিলেন, আফগানরা ভারত আক্রমণ করলে মুসলিমরা তাদের সঙ্গে যোগ দেবে (অবশ্য যদি তারা ভারতকে স্বাধীন করতে আসে ও ফিরে যায়)। ১৯২১-এর জুনে বারি বলেন, "আমরা সবসময় অহিংসা নীতি মানব এরকম কোনো প্রতিশ্রুতি দিইনি।"[১৫৮] গ্রামে গ্রামে জেহাদ ঘোষণা বা সেনাবাহিনীতে যোগদান 'হারাম' ও যোগ দিলে তাদের মুসলিম আদালতে বিচার হবে করাচী সম্মেলনে এই মর্মে নাদনির প্রস্তাব এবং আলিদের সমর্থন গান্ধীর পছন্দ হয়নি। মোপলা বিদ্রোহ হিন্দু-মুসলিম সম্পর্ক আরও তিক্ত করে। এ সময় মোহনি বলেন, হিন্দুরা সরকারের সঙ্গে ষড়যন্ত্র করছে ; বারি বলেন, জোর করে কোন হিন্দুকে মুসলিম করা হয়নি। বলা বাহুল্য মালব্য ও মুঞ্জে কেউ তা মেনে নেননি। আমেদাবাদ কংগ্রেসে উগ্রপন্থী মোহনি অহিংসানীতিকে সোজা চ্যালেঞ্জ জানান। লীগের অধিবেশনে একই কাজ করেন আজাদ শোভানি। আনসারি, আজমল খাঁ ও সৈয়দ রাজা আলি উগ্রপন্থীদের কোনমতে ঠেকান। বারদোলি প্রস্তাব কংগ্রেস ও খিলাফৎ জোটে মরণাঘাত আনে।

খিলাফৎ প্রসঙ্গে পোল্যাক, অ্যানড্রুজ ও রবীন্দ্রনাথের আপত্তি স্মরণীয়। পোল্যাক লেখেন, "If Mohammad Ali's interpretation of Islam is correct...Islam is a world danger to be fought remorselesly by all other peoples."[১৫৯] অ্যানড্রুজ রবীন্দ্রনাথকে লেখেন, "I am out against empires altogether, and to agree to the Khilafat demand (for an Ottoman empire) would surely cut the ground under the Indian demand for independence." রোলাঁর ডায়েরিতে পাই রবীন্দ্রনাথের মতে "Gandhi was not working...for the unity of India but for the pride and force of Islam."[১৬০] স্বরাজের সুলভ সম্ভাবনায় ও আশু ফলের আকাঙ্ক্ষায় হিন্দু-মুসলমানের পার্থক্য ভোলা ঠিক হয়নি। সমস্যার সমাধান—হিন্দু ও মুসলমানকে আপন আপন মানসিক অবরোধ কেটে বেরিয়ে আসতে হবে। "বিশেষ প্রয়োজন না থাকলেও হিন্দু নিজেকে মারে, আর প্রয়োজন থাকলেও অন্যকে মারতে পারে না। মুসলমান বিশেষ প্রয়োজন না ঘটলেও নিজেকে দৃঢ়ভাবে রক্ষা করে, প্রয়োজন ঘটলে অন্যকে বেদম মার দেয়··আসল কারণ তাদের সমাজের জোর আছে, হিন্দুর নেই।"[১৬১] হিন্দু ও মুসলমানকে শুধু মিলতে হবে না, সমকক্ষ হতে হবে। হিন্দুকে বদলাতে হবে অনুদার সামাজিক আচার, মুসলমানকে করতে হবে অসহিষ্ণু ধর্মমতকে সহনশীল।[১৬২] কতখানি দূরদৃষ্টি থাকলে বোঝা যায় জোড়াতালি দেওয়া রাজনীতি স্বরাজ আনতে পারবে না আর "বিদেশী বিদায় করলেও আগুন জ্বলবে এমনকি স্বদেশী রাজা হলেও দুঃখদহনের নিবৃত্তি হবে না।" আজ আমরা মর্মে মর্মে এই ঋষিদৃষ্টির সত্য উপলব্ধি করছি।

রজনী পাম দত্তকে অনুসরণ করে একদল বামপন্থী গান্ধীকে 'বিশ্বাসঘাতক' আখ্যা দিয়েছিলেন।[১৬৩] তখনকার ছাত্রনেতা শ্রীপদ ডাঙ্গে ও বাংলা কম্যুনিস্ট পার্টির অন্যতম প্রতিষ্ঠাতা মুজফফর আহমদ অনেকটা একমত পোষণ করতেন।[১৬৪] দত্তের মতে অসহযোগ আন্দোলন প্রায় সফল হয়েছিল এবং সরকার ভয় পেয়েছিল। প্রমাণস্বরূপ তিনি

ভারতসচিবকে প্রেরিত বোম্বাই-এব ছোটলাটের এক তারবার্তাব উল্লেখ কবেছেন। দু দুবার বাবদোলি সত্যাগ্রহ পিছিয়ে দিয়ে এবং শেষবার চৌরিচৌরায় পুলিশ হত্যার অজুহাতে তা প্রত্যাহাব করে গান্ধী জনগণ, বিশেষ করে কৃষক শ্রেণীর প্রতি, বিশ্বাসঘাতকতা করেছেন। বারদোলি প্রস্তাব পুঙ্খানুপুঙ্খ বিশ্লেষণ করে তিনি দেখিয়েছেন যে তাব কয়েকটি অনুচ্ছেদ নিশ্চিতরূপে জমিদার শ্রেণীর অনুকূল ও কৃষক শ্রেণীর স্বার্থবিরোধী। গুন্টুর ও উত্তরপ্রদেশের কৃষক আন্দোলন স্থগিত বাখার অভিযোগও আনা হয়েছে। জ্ঞান পাণ্ডেব মতে যখনই কৃষক আন্দোলন অহিংসাবাদী কংগ্রেসেব শৃঙ্খলা ভেঙে প্রত্যক্ষভাবে উচ্চবর্গ (তথা বর্ণ) ও পরোক্ষভাবে ব্রিটিশ রাজকে চ্যালেঞ্জ জানিয়েছে তখনি গান্ধী কঠিন হস্তে রাশ টেনে ধরেছেন। যে রামরাজ্যের স্বপ্ন তিনি জাগিয়েছেন তার পথ প্রস্তুত করতে গেলেই তিনি নিজে বাধা দিয়েছেন।

বাইরে থেকে দেখলে গান্ধী ও তাঁর শিষ্যদের উচ্চবর্গেব মুখপাত্র বলে মনে হবে। স্থানীয শোষক শ্রেণীর বিরোধিতা করলেই তাঁরা অহিংসার বাণী শুনিয়েছেন। নেহরুকেও বাদ দেওয়া যায না। কিন্তু একটু গভীরে গেলে গান্ধীব আপত্তির কাবণ বোঝা যাবে। তিনি এক নতুন ধরনেব সংগ্রাম চেয়েছিলেন যার নৈতিক চরিত্র অহিংসা দাবি করে। দ্বিতীয়ত, ভুললে চলবে না সে সংগ্রাম শ্রেণীসংগ্রাম নয়, জাতীযতাবাদী সংগ্রাম। যে মুহূর্তে তা শ্রেণীসংগ্রামের রূপ নেবে (যদি নেয়, কারণ মার্কস্ ও লেনিন যে সব পূর্ব শর্ত নির্ধারিণ কবেছিলেন ভাবতে তা উপস্থিত ছিল না) সেই মুহূর্তে তার জাতীয়তাবাদী ঐক্য ভেঙে যাবে। সেই বহুধাবিভক্ত আন্দোলন অচিরে মাৎস্যন্যাযে পবিণত হবে ও তাব বিরুদ্ধে দাঁড়াবে শুধু উন্নততব অস্ত্রসম্ভারে সজ্জিত শাসকদল নয়, সুসংহত দেশীয উচ্চবর্গ, কারণ উভযের মধ্যে স্বার্থেব গাঁটছড়া বাঁধা। পিটার রীভ্স উত্তবপ্রদেশেব 'আমন সভা'র উদাহরণ দেখিয়েছেন। আন্দোলন প্রথমে তীব্রতব রূপ নিলেও তা অচিবে পরাভূত হবে এবং ভবিষ্যতে নতুন করে সংঘবদ্ধ হবার আশাও বিঘ্নিত হবে পারস্পবিক সন্দেহের ফলে।

মুশকিল হল, বামপন্থীবা গান্ধীর উদ্দেশ্য ও উপায়ে বিশ্বাস করেননি, তাঁরা গান্ধীর আন্দোলনকে আপন বিপ্লবী লক্ষ্যে পৌঁছবার কাজে লাগাতে চান। গান্ধীব কাছে অহিংসা একটা সুবিধাবাদী কৌশলমাত্র নয়। যখন যেখানে হিংসা মাথা চাড়া দিয়েছে (যেমন যুবরাজের আগমন উপলক্ষে বোম্বাইতে) তিনি প্রতিবাদ করেছেন। এই কারণে আলি ও মোহনিব সঙ্গে তর্কযুদ্ধে নেমেছেন তিনি। চা-বাগানের কুলি ধর্মঘটে তাঁর আপত্তি ছিল। বাবা রামচন্দ্রের দলের বাড়াবাড়ি তিনি সহ্য করেননি। চৌরিচৌরাই প্রথম হিংসাত্মক ঘটনা নয়—তা "উটের পিঠে শেষ খড়ের বোঝা।" দুবার বারদোলি আন্দোলন পিছিযে দিয়ে, গুন্টুরের কৃষক আন্দোলন স্থগিত রাখতে বলে, আপন মনোভাব তিনি জানিয়েছিলেন। সহিংস কোন আন্দোলনের নেতৃত্ব তিনি দিতে চাননি। তিনি বুঝেছিলেন কোথাও মালাবারের মত হিন্দু-মুসলিম সংঘর্ষ বাধবে, কোথাও, গুন্টুরের মত, ব্রাহ্মণে-অব্রাহ্মণে কোথাও, বিহারের মত, কায়স্থ-ভূমিহারে বা উচ্চশ্রেণী ও গোয়ালায়। গভীর দুঃখে তিনি বলছেন, "এখন সত্য সম্বন্ধে আমার উপলব্ধি আরও গভীর হয়েছে। এক বছর আগে যা ছিল এখন তা থেকে অনেক বেশি সচেতন হয়েছি আপন ক্ষুদ্রতা সম্পর্কে।"

বামপন্থী সমালোচকরা আসলে চাইছিলেন ১৯১৭ সালের এপ্রিলের পব লেনিন যেমন স্বৈরাচারবিরোধী বুর্জোয়া-গণতান্ত্রিক আন্দোলনকে সামন্ত-বুর্জোয়াবিরোধী সর্বহারা বিপ্লবের সঙ্গে যুক্ত (telescope) করেছিলেন, গান্ধীও তেমনি সাম্রাজ্যবিরোধী রাজনৈতিক আন্দোলনকে সামাজিক বিপ্লবের সঙ্গে যুক্ত করুন। ডাঙ্গে লিখছেন, "While our

group decided to participate in the mass revolutionary programme of Mahatma Gandhi we wanted to push the revolution further through working class action in Bombay." কিন্তু ১৯২০-২২-এর ভারতবর্ষের বাস্তব পরিস্থিতি কি ১৯১৭-এব রাশিয়ার অনুরূপ ছিল ? চাইলেও কি গান্ধী লেনিনের ভূমিকা নিতে পারতেন ? পারলেও কি সফল হতেন ? প্রথমত, গান্ধী লেনিনের ভূমিকা নিতেই চাননি, লেনিন কি করছেন তা জানতেনই না। তাঁর ঐতিহাসিক ভূমিকা স্থির করে দিয়েছিল তাঁর নিজস্ব জীবনদর্শন (যা মার্কসবাদ নয়), দক্ষিণ আফ্রিকা ও যুদ্ধোত্তর ভারতের পরিস্থিতি, হিন্দু-মুসলিম সম্প্রদায়ের টানাপোড়েন, অন্যান্য কংগ্রেসী নেতাদের সঙ্গে ব্যক্তিগত সমীকরণ ও মডারেটদের যতদূর সম্ভব হাতে বাখার প্রয়োজন। দ্বিতীয়ত, সফল তিনি হতেও পারতেন না। রুশসমাজে শ্রেণীভেদ স্পষ্টতর তো ছিলই, উপরন্তু জাতি, বর্ণ, ভাষা ও সংস্কৃতির বিরোধ এত তীব্র ছিল না। ব্রিটেন ও ভারত সরকার জারতন্ত্রেব মত দুর্বল, হতোদ্যম, লক্ষ্যহীন ছিল না। বারংবার পরাজয়ে জারতন্ত্র লোকচক্ষে হেয় প্রতিপন্ন হয়েছিল। তার কোষাগাব ছিল শূন্য, আমলাতন্ত্র বুদ্ধিতে দেউলিয়া, সৈন্যবাহিনী পলাতক। অন্যদিকে ব্রিটেন বিজেতার আত্মবিশ্বাসে বলীয়ান, সৈন্য ও অস্ত্রসম্ভারে সমৃদ্ধ, উপনিবেশের কল্যাণে বিত্তবান। বোম্বাইয়ের লাটের একটা সাময়িক দুর্বলতাকে দত্ত যে জোর দিয়েছেন, রিডিং-এর কাগজপত্র পডলে তা দিতেন না। অপরদিকে গান্ধীর পেছনে না ছিল শ্রমিক সংগঠনের নেতৃত্ব (সংগঠন তখন সবে ভূমিষ্ঠ হয়েছে), না সোভিয়েতের মত সংস্থা, না সৈন্যবাহিনীর বড় একটা অংশ। এমনকি ভারতের সব অঞ্চলেও কৃষক বিদ্রোহ দেখা দেয়নি। সংখ্যায় বিপুল হলেও ধনী, মাঝারি, ছোট, প্রান্তিক, ভূমিহীন—নানা উপশ্রেণীতে বিভক্ত ছিল তারা, ভাষা জাতপাত সম্প্রদায়ের বিরোধে বিদীর্ণ। তাদেব দুর্বলতা সম্পর্কে বামপন্থীদের চেয়ে গান্ধী বেশি জানতেন, তাই বেশি ভরসা করেননি। প্রখর অন্তর্দৃষ্টিসম্পন্ন লেনিন এসব ভেবেই গান্ধীর ভূমিকার প্রশংসা করেছিলেন আর একদা-সন্ত্রাসবাদী মানবেন্দ্রনাথ রায় ভাবতে চাননি বলে গান্ধীকে "religious and cultural revivalist" আখ্যা দিয়েছেন.[১৬৫] আর 'ইম্‌প্রেকব' ও 'ভ্যানগার্ড' পত্রিকায় প্রতিক্রিয়াশীল বুর্জোয়ার মুখপাত্র বলে অভিহিত করেছেন।

তবে অসহযোগ আন্দোলন থেকে গান্ধী কয়েকটা শিক্ষা নিতে পারতেন। প্রথমত, দীর্ঘ প্রস্তুতি ছাড়া অহিংসাকে নীতি হিসাবে গ্রহণ করা যায় না। বহু পরীক্ষার পব তাঁর নিজ জীবনে যা ধর্মে (বদ্ধমূল বিশ্বাসে) পরিণত হয়েছে, সাধারণের জীবনে তা একদিনের নির্দেশে বা এক বছরের পরীক্ষায় সফল হবে এমন আশা সন্তদের পক্ষেই সম্ভব। রবীন্দ্রনাথের মনে সংশয় ছিল (শরৎচন্দ্রেব ছিল না)। বারবার আইন অমান্য পিছিয়ে দিয়ে গান্ধী আপন সংশয় প্রকাশ করেছেন। কৌশলের দিক দিয়েও এটা ভুল। দ্বিতীয়ত, বণিকদের খেয়ালখুশি দান এবং মধ্যবিত্তের উচ্চাকাঙ্ক্ষী নেতৃত্ব ব্যবহার করে ছাত্রদের দ্বারা দীর্ঘস্থায়ী আন্দোলন চালানো যায় না। বৃহত্তর জনসমাজের সমর্থন আবশ্যিক। কলকারখানার শ্রমিক সংখ্যা নগণ্য ছিল বলে কৃষকদের আন্দোলনের শরিক করতেই হবে। কিন্তু তাদের দুঃখদুর্দশার পরোক্ষ কারণ পরাধীনতা বা ঔপনিবেশিক শোষণ এসব তত্ত্ব বোঝাতে সময় লাগে! দ্রব্যমূল্যবৃদ্ধি, কর বা খাজনার চাপের মত প্রত্যক্ষ সমস্যার স্থায়ী সমাধান (যেমন, ভূমি হস্তান্তর, সেচ, সহজলভ্য কৃষিঋণ)-এর প্রতিশ্রুতি না পেলে তারা সুপরিচিত শোষক শ্রেণী—জমিদার ও মহাজনকে আঘাত হানবেই। ফৈজাবাদে গান্ধী বলেছিলেন—"জমিদাররাও দাস, আমরা তাদের সঙ্গে লড়তে চাই না।" এ কথা কৃষকরা

বুঝবে না। গণ-আন্দোলন অনেকটা ভূমিকম্প, অগ্ন্যুৎপাত বা জলোচ্ছ্বাসের তুল্য—তা ভালোমন্দ বিচার না করেই সংহার করে। এই অন্ধ শক্তিকে চালনা কবে মানুষের দৈনন্দিন দুঃখের পুঞ্জীভূত তাডনা। তার সুযোগ নেয কিছু স্থানীয় নেতা, যাবা জমিদাবেব সামাজিক প্রভুত্ব বা আর্থিক প্রতিপত্তিতে ঈর্ষাতুর। তাদেব ব্যক্তিগত আক্রোশ সামাজিক কুসংস্কাব ও সাম্প্রদায়িক বিদ্বেষ উত্তেজিত করে আন্দোলনকে বিপথে নিয়ে যায। উন্মত্ততার শেষে আসে হতাশা—যা মানুষকে দেহ মন আত্মা সব দিক থেকে দুর্বল করে। বন্যার জল সবে গেলে দেখা দেয পাবস্পরিক সন্দেহ ও ভযেব পঙ্ককুণ্ড। মালাবারের কথা ধবা যাক। **Freedom Movement in Kerala**-র দ্বিতীয় খণ্ডে বলপূর্বক ধর্মান্তরিত হিন্দুদের সংখ্যা ৯০০ বলা হয়েছে। অত অল্প হযতো নয়। রবার্ট হার্ডগ্রেভেব মত একে "সামাজিক প্রতিবাদ" বলে উড়িয়ে দেওয়া উচিত হবে না।[১৬৬] সন্দেহ নেই দক্ষিণ মালাবারে খাজনার চাপ ছিল অত্যন্ত বেশি। অনেক চাষীর আসল বাগ ছিল নাম্বুদ্রি জমিদাব ও নায়াব মহাজনের ওপর। তবু মজলিস-উল-উলেমার মত ধর্মীয় প্রতিষ্ঠান ও আলমুসালিয়াবেব মত নেতারা কিভাবে দরিদ্র চাষী ও ভূমিহীনদের বিপথগামী করেছে তাব বহু দৃষ্টান্ত পাওয়া যাবে।[১৬৭]

গণ-আন্দোলনকে সীমার মধ্যে রাখতে গেলে শুধু নৈতিক বা রাজনৈতিক প্রশিক্ষণই যথেষ্ট নয়, জনসাধারণের প্রাথমিক সমস্যাগুলির দিকেও নজর দিতে হবে। অসহযোগ আন্দোলনের পর গান্ধী তাই গঠনমূলক কাজেব ওপর এত জোর দিয়েছিলেন। ১৯২৩-এ গুন্টুরে প্রথম রায়ত সমিতি স্থাপন করেছিলেন এন. জি. রঙ্গ। প্রকাশম্ ও কোন্ডা বেঙ্কটাপ্পায়া গোদাবরী অঞ্চলে এবং বল্লভভাই প্যাটেল বারদোলিতে কৃষকদের সংগঠিত কবেন তাদেব বিশেষ অভাব অভিযোগের ভিত্তিতে। তবু কোন সময়ই গ্রামীণ সমাজের দ্বন্দ্বের মোকাবিলা কবতে পারেনি কংগ্রেস। জমিদারকে ছাড়লেও জোতদার ও ধনী কৃষককে ছাড়েনি। বিশ্বমান্দ্য, সংঘবদ্ধ কৃষক ও শ্রমিক আন্দোলনের বামপন্থা গ্রহণ ইত্যাদি কারণে সমস্যা জটিলতর হয়।

নিম্নবর্গের প্রধান ঐতিহাসিক রণজিৎ গুহ কৃষকবিপ্লবীদের সচেতনতার ওপর জোর দিয়েছেন। তাই যদি সত্য হয়, তবে উত্তরপ্রদেশে তাবা নিজেদের কৃতিত্ব গান্ধীতে আরোপ করল কেন? সুমিত সরকার বলছেন, এর মধ্যে গুরুবাদী ভারতের বহু হাজার বছরের সংস্কার প্রকট। তা হলে স্বীকার করতে হয় তাদের সচেতনতা দানা বাঁধেনি,পরনির্ভর ছিল। ধর্মের ভাষায় (code) রাজনৈতিক মতবাদ প্রচারের ব্যাপারে স্বদেশী ও অসহযোগ আন্দোলনের পার্থক্য বোঝাতে সরকার 'পূজা' ও 'সন্ন্যাস'-এর কথা তুলেছেন। তিলক ও অরবিন্দের রাজনীতি নাকি ছিল পূজা পর্যায়ের, আর গান্ধীর রাজনীতি সন্ন্যাসের। ফুকো (Focault) প্রমুখ স্ট্রাকচারবাদীদের আক্ষরিক অনুসরণে এ ধরনের পার্থক্য রচনা অতি কৃত্রিম। পূজার মধ্যে কি কৃচ্ছ্রসাধনের অঙ্গীকার নেই? সন্ন্যাসে ইষ্ট পূজার স্থান? গান্ধীর সন্ন্যাস পলায়নী মনোবৃত্তি প্রসূত নয়। এর চালিকাশক্তি হল পৃথিবীকে নতুন করে গড়বার ইচ্ছা—messianism। বস্তুত অরবিন্দের 'স্বরাজ্য', আদিবাসীদের 'চম্পা' ও গান্ধীর 'রামরাজ্য' একই স্বপ্নের সূত্রে গ্রথিত। নানা ব্যর্থতার পরও গান্ধী সম্বন্ধে জনগণেব আশা নির্মূল হয়নি। এর কারণ নাকি জনসাধারণ নিজেদেরই দোষী করেছে এবং আরও জোরে ঈশ্বর, ধর্ম ও গান্ধীর নেতৃত্ব আঁকড়ে ধরেছে। গান্ধীর মানসিকতার সঙ্গে এর মিল আছে, আবার নেই। তিনিও গভীরভাবে ঈশ্বরবিশ্বাসী কিন্তু তাঁর ঈশ্বর একাধারে রুদ্র ও দক্ষিণমূর্তি, মনোহর ও ভয়ঙ্কব। আর গীতার 'স্থিতপ্রজ্ঞ' যাঁর আদর্শ তাঁর কাছে লাভালাভ, জয়াজয়,

সমার্থক। পরাজয়ই হয় নতুন অভিযানের সোপান যদি আত্মা থাকে অপরাজিত। গীতাব দৃষ্টিতে বিচার করলে নিম্নবর্গের ঐতিহাসিকরা তাঁকে কিছুটা হয়তো বুঝতে পারতেন।

॥ ৮ ॥

বারদোলি প্রস্তাব কংগ্রেসেব নেতাদের মধ্যে প্রচণ্ড বিতর্কের সৃষ্টি করল। লক্ষ্ণৌ অধিবেশনে এ আই সি সি (৭-৯ জুন ১৯২২) আইন অমান্য সম্পর্কে এক অনুসন্ধানী কমিটি গঠন করে। এব সভ্য—রাজাগোপালাচারি, আনসাবি ও কস্তুরী রঙ্গ আয়েঙ্গার—আইন অমান্য পুনরায় শুরু করা অসম্ভব স্বীকার করলেও কাউন্সিল-বর্জন চালিয়ে যাওয়া সুপাবিশ করেন। বিরোধিতা করেন চিত্তরঞ্জন দাশ, মতিলাল নেহরু, আজমল খাঁ ও ভি জে প্যাটেল। নভেম্বর পর্যন্ত এ বিষয়ে কোন ঐকমত্য হয়নি। এই পবিপ্রেক্ষিতে দাশ ও নেহরু মূলত গান্ধী-বিরোধী মহারাষ্ট্র দলের নেতা মুঞ্জে ও জয়াকরের সঙ্গে আলোচনা আবম্ভ করলেন। দাশ তখনও বন্দী। তিনি কাউন্সিলে প্রবেশ করে পাবনেলী পদ্ধতিতে শাসন সংস্কার বানচাল করার প্রস্তাব মতিলালের কাছে পাঠালেন। তাঁব দূত যতীন্দ্রমোহন সেনগুপ্ত কলকাতা এ আই সি সি-তে (নভেম্বর ১৯২২) মতিলাল-আনীত উক্ত প্রস্তাব সমর্থনও করলেন। কিন্তু বঙ্গীয় প্রাদেশিক কংগ্রেস কমিটি এবং গযা কংগ্রেসে গান্ধীর দল জিতলে কংগ্রেস নির্বাচন-পন্থী (pro-changer) ও নির্বাচন-বিবোধী (no-changer) উপদলে বিভক্ত হয়ে যায়। গযা কংগ্রেসের সভাপতি দাশ পদত্যাগ কবেন এবং ১৯২৩-এর ১ জানুয়ারি মতিলাল নেহরুব সঙ্গে কংগ্রেস-খিলাফৎ-স্ববাজ পার্টি স্থাপন ঘোষণা কবেন। এ দল তাঁর ভাষায় "a party within the Congress, and as such an integral part of the Congress." কংগ্রেসের নীতির প্রতি আস্থা জ্ঞাপন করা হল, খিলাফতীদের পক্ষে রাখার জন্য বিদেশী পণ্য, বিদ্যালয় ও আদালত বয়কট এবং গঠনমূলক কর্মসূচি বহাল রাখা হল, শেষ অস্ত্ররূপে আইন অমান্যও বইল। তাঁদেব মতে আইন সভায় যোগদান আইন অমান্যের নীতিকেই ভেতর থেকে সাহায্য করবে।[১৬৮] দাশেব ভাষায় · "The only successful boycott of the Councils is either to bend them in a manner suitable to Swaraj or to end them completely." দাশ হলেন দলের সভাপতি, মতিলাল—সম্পাদক।

এ ব্যাপারে দাশের পাশে দাঁড়ালেন যুগান্তর দলের বিপ্লবীরা। বি· পি· সি· সি·-তে ঢুকলেন ভূপতি মজুমদার, সত্যেন মিত্র, বিপিন গাঙ্গুলী, গোপেন রায়, অমরেন্দ্র চ্যাটার্জী ও মনোরঞ্জন গুপ্ত। এ· আই· সি· সি·-তে গেলেন অমরেন্দ্র চ্যাটার্জী, উপেন ব্যানার্জী, বিপিন গাঙ্গুলী ও সত্যেন মিত্র। গোয়েন্দা বিভাগের মতে দাশের সঙ্গে যুগান্তর বিপ্লবীদের চুক্তি হয় যে তারা সহিংস আন্দোলন শুরু করলেই স্বরাজ পার্টি তাদের সঙ্গ ত্যাগ করবে। সত্যেন মিত্র ও সুভাষ বসু হন স্বরাজ পার্টির সচিব।[১৬৯] প্রথমে অনুশীলন দল দূরে থাকলেও তার মুখপত্র 'শঙ্খ', বারীন্দ্রকুমার ঘোষের 'বিজলী' ও 'আত্মশক্তি' গান্ধীর সমালোচনায় কঠোর হয়ে ওঠে। উপেন্দ্রনাথ বন্দ্যোপাধ্যায়ের 'ঊনপঞ্চাশী' সেই সময়কার গান্ধী-বিরোধী সুর চমৎকার ধরেছে। গোয়েন্দা বিভাগের মতে ১৯২৩-এর জানুয়ারিতে দাশের অনুগামীদের সংখ্যা খুব বেড়েছিল।[১৭০] এর একটা কারণ 'আনন্দবাজার পত্রিকা', 'প্রবর্তক', 'সারথি' প্রভৃতি পত্রিকায় বিপ্লবীদের দেশপ্রেম ও আত্মদানের ব্যাপক প্রচার।

ফেব্রুয়ারিতে উভয় পক্ষের সমঝোতায় ঠিক হয় এপ্রিলের শেষ পর্যন্ত নির্বাচনী প্রশ্ন

তোলা হবে না। মে মাসে মতিলালকে দাশ লিখছেন, "বাংলা আমাদের মুঠোয় সে বিষয়ে আমার সন্দেহ খুব কম।"[১৭১] জুনে বিপ্লবীদের সাহায্যে বি পি সি সি দখল করলেন তিনি।[১৭২]

বোম্বাই এ আই সি সি (২৬ মে ১৯২৩)-তে আনসারি, সরোজিনী নাইডু ও আজাদ গয়া প্রস্তাবের পক্ষে প্রচার নিষিদ্ধ করতে চাইলে রাজাজী তা বেআইনি ঘোষণা করেন ও ওয়ার্কিং কমিটি থেকে পদত্যাগ করেন। জওহরলালের চেষ্টায় দিল্লীতে কংগ্রেসেব বিশেষ অধিবেশন বসল সেপ্টেম্বর মাসে। সভাপতি আজাদ, মহম্মদ আলি ও বিঠলভাই মিটমাটের চেষ্টা করেন। আজাদের আত্মজীবনীতে পড়ি : "So long as the objective was the same, each group should be free to follow the programme which it considered best." নির্বাচনে যোগ দেবার ও ভেতর থেকে সংস্কার বানচাল করার অনুমতি পান দাশ। বছরের শেষে কাকিনাড়া কংগ্রেসে দাশের জয় সম্পূর্ণ হয়। তার আগেই বি পি সি সি তাঁর দখলে এসেছিল।

স্ববাজ দলের এলাহাবাদ সম্মেলনে স্থির হয় ডোমিনিয়ান স্ট্যাটাস হবে কংগ্রেসের তাৎক্ষণিক লক্ষ্য আর কৌশল হবে আগামী নির্বাচনে প্রার্থী দান। দাশের ভাষায, "আমি জনগণকে বিরোধিতার পথেই নিয়ে যাচ্ছি...আমি চাই আপনাবা কাউন্সিলে সংখ্যাগবিষ্ঠতা অর্জন করুন এবং জাতীয় দাবি তুলুন। আমি চাই আমলাতন্ত্রের সঙ্গে সব দিক থেকে লড়াই করতে—কাউন্সিলের ভেতর থেকে সরকার চালানো অসম্ভব করে, আর বাইরে থেকে অসহযোগ কর্মসূচি জোরদাব করে। এমন দিন আসবে যখন ভেতব ও বাইরেব সম্মিলিত সংগ্রাম আমলাতন্ত্রেব পক্ষে অসহ্য হয়ে উঠবে।" এই কথাটাই ঘোষিত হয়েছিল মতিলাল বচিত নির্বাচনী প্রচারপত্রে—"immediate effective control of the existing machinery and system of Government."[১৭৩]

আগেই বলা হয়েছে নরমপন্থীরা লিবারেল ফেডাবেশন নামে এক সংগঠন তৈবি করে প্রথম নির্বাচনে দাঁডিয়েছিল। মণ্টেগু চেমস্‌ফোর্ডকে পরামর্শ দিযেছিলেন যত দূব সম্ভব শাসন ও আইন পরিষদের মধ্যে সৌহার্দ্য বজায় রাখতে, আর চাকবিতে বেশি ভারতীয় নিয়োগ করতে। তিনি সাবধান কবে দিযেছিলেন, "যদি ও'ডায়াবী প্রথায ভারত শাসন চালান হয় তা হলে ও'ডায়াবের পুরস্কারই জুটবে।"[১৭৪] উদারপন্থীদেব অনেকেই ছিলেন ধনী—হয় ব্যবহারজীবী, নয ব্যবসায়ী, নয জমিদার। জওহবলালের ভাষায় "bourgeoisdom in excelsis" হলেও এঁবা ব্যক্তি-স্বাধীনতা, সৈন্যবাহিনীর ভারতীয়করণ, আইনের চোখে সাম্য প্রভৃতি মূল্যের সংরক্ষণ ও প্রসারে দৃঢ়সংকল্প ছিলেন। ১৯০৮-এর ফৌজদারী (সংশোধন) আইন পার্ট টু ও ১৯১১-র রাজদ্রোহী-সভা নিরোধক আইন ছাড়া সব দমনমূলক আইন বাতিল করা হল। ১৯২৩ সালে ইলবার্ট বিলের জাতিবৈষম্যমূলক ধারাগুলি সংশোধন করা হল।[১৭৫] এমন কি হোম মেম্বাব পঞ্জাবে সামরিক আইনের বাড়াবাড়ির জন্য দুঃখপ্রকাশ করলেন। এ সবের পেছনে ল মেম্বার সাপ্রুর অবদান অনেক। এশার (Esher) কমিটির প্রস্তাবানুযায়ী ভারতীয়দের অধিকতর সংখ্যায় সামরিক বিভাগে কমিশন দেওয়া হতে থাকে।

মণ্টেগু যখন পদত্যাগ করলেন তখন ভিন্ন এক হাওয়া বইতে শুরু করল। উদারপন্থীদের আশা ছিল কিছুদিন দ্বৈত-শাসন (diarchy) চলার পর ডোমিনিয়ান স্ট্যাটাস মিলবে। ১৯২১-এর ২৯ সেপ্টেম্বর ভারতীয় আইনসভায় সর্বসম্মতিক্রমে বডলাটকে অনুরোধ করা হয় যেন তিনি ভারতসচিবকে ১৯২৯-এর আগেই শাসনসংস্কার পুনর্বিবেচনা করতে বলেন।

এতে সরকার পক্ষেরও সায় ছিল।[১৭৬] কিন্তু নতুন ভারতসচিব লর্ড পীল তাতে ঠাণ্ডা জল ঢাললেন। তাঁর (১৯২৩. জানুয়ারি) ডেসপ্যাচ রাজনৈতিক প্রগতির সম্ভাবনা নাকচ করে দিল। তার আগেই তাঁর মনোভাব জানা গিয়েছিল।[১৭৬ক] উপরন্তু ১৯২২-এর ২ আগস্ট প্রধানমন্ত্রী লয়েড জর্জ যে বক্তৃতা দিলেন ('Steel frame speech' নামে বিখ্যাত) তাতে সাহেবী আমলাতন্ত্রের ভূয়সী প্রশংসা করা হল। এই বক্তৃতা, ভারতসচিবের ভাষায়, "designed to assist recruiting in this country and to encourage our British civil services". অনিচ্ছা সত্ত্বেও বড়লাট তা সমর্থন করতে বাধ্য হলে হৃদয়নাথ কুঞ্জরু, দ্বারকাদাস প্রমুখ উদারপন্থীবা বিরক্ত হলেন। সাপ্রু নাকি পদত্যাগও করতে চেয়েছিলেন। পঁয়ত্রিশ বছরের মধ্যে সামরিক বাহিনীর পূর্ণ ভারতীয়করণের প্রস্তাব নাকচ হল। ভাইকাউণ্ট লী (Lee of Fareham)ব সভাপতিত্বে যে রাজকীয় পাবলিক সার্ভিস কমিশন গঠিত হয় (১৯২৩) তা ভাবতীয়করণ নিযে মাথা ঘামায়নি।

বাজেট ঘাটতিব পবিপ্রেক্ষিতে করনীতি নিযেও মনকষাকষি শুরু হল। ১৯২২ সালে দশ বারো কোটি টাকা ঘাটতিব সম্ভাবনা দেখা দেয়। লবণ-কর বৃদ্ধিব প্রস্তাবে সরকাব ভোটে হেরে যায়। পবেব বছর দেখা গেল প্রত্যেকটি প্রাদেশিক সরকারে বাজেট ঘাটতি, কেউই কেন্দ্রীয় সবকাবকে দেয টাকা দিতে পাববে না। লবণ-কর দুগুণ বাড়ানোব প্রস্তাব উঠলে উদারপন্থীরা আবাব প্রতিবাদ জানালেন। কিন্তু হেইলি ও অর্থমন্ত্রী ব্ল্যাকেট তা উড়িয়ে দিলেন। আইনসভায় সবকাব ৫৯-৪৪ ভোটে হেরে গেল। কাউন্সিল অব স্টেট ঘুবে পুনবায় ঐ প্রস্তাব উত্থাপিত হলে আবাব হাবল ৫৮-৪৭ ভোটে। শেষে বিশেষ ক্ষমতাবলে বড়লাট তা ১৯২৪ সাল পর্যন্ত জারি কবলেন।[১৭৭] আইনসভা চাইছিল বিলাতী বস্ত্রেব ওপব শুল্ক বাড়াতে কিন্তু ল্যাঙ্কাশিযবেব প্রতিবাদে ভাবতসচিব রাজি হননি।[১৭৭ক]

শুধু কেন্দ্রীয় নয়, প্রাদেশিক আইনসভাগুলিও বিতর্ক ও বিবোধিতায় বিক্ষুব্ধ হয়ে উঠল। উত্তর-সামরিক মান্দ্য ও ভ্রান্ত মুদ্রানীতিব জন্য অর্থাভাব ঘনীভূত হচ্ছিল।[১৭৮] ব্যয় কমানোর জন্য ইনচ্‌কেপ্‌ কমিটি বসলেও সুবাহার আশা ছিল না. কাবণ ব্রিটেন সামবিক খাতে বরাদ্দ কমাতে বাজি ছিল না। মুশকিল বাধল মেস্টন অ্যাওয়ার্ড নিযে। মেস্টন স্থিব কবেছিলেন প্রাদেশিক সবকারগুলিকে প্রতি বছব কেন্দ্রকে প্রায দশ কোটি টাকা অনুদান দিতে হবে। নতুন কর না বসালে বা উন্নযনমূলক খাতে প্রচণ্ড কাটছাঁট না করলে সে টাকা দেওয়া সম্ভব নয়। উন্নয়নমূলক দফতরগুলি (যেমন শিক্ষা, স্বায়ত্তশাসন ইত্যাদি) ছেড়ে দেওযা হযেছিল ভাবতীয় মন্ত্রীদেব হাতে। তাঁদেব দফতরের ব্যয-সংকোচ করাব অর্থ মন্ত্রীদেব পৃষ্ঠপোষণেব ক্ষমতা-সংকোচ। তা ছাড়া জনসাধারণেরই বা কি প্রতিক্রিয়া হবে ? সব চেয়ে বড় কথা, অসহযোগীরা অবজ্ঞার হাসি হাসবে।

মেস্টন বিশেষ অবিচার করেছিলেন বাংলাব ক্ষেত্রে। বাংলাকে আয়কর থেকে সংগৃহীত অর্থের অর্ধাংশ এবং পাটের ওপব বসানো করের সবটাই কেন্দ্রকে দিতে হত। অথচ বছরে প্রায় দু কোটি টাকা ঘাটতি দেখা দিয়েছিল। ছোটলাট রোনাল্ডশে (পরে ভারতসচিব মার্কেস অব জেটল্যাণ্ড)র Essayez নামক গ্রন্থে ও রিডিংকে লিখিত (১২ জুলাই ১৯২১) পত্রে উক্ত সংকটের বিশদ বিববণ পাওয়া যাবে। মন্ত্রীরা ঘাটতি দেখে প্রথম বছরেই পদত্যাগ করতে চান। রোনাল্ডশে রিডিংকে লেখেন, "এ ধবনেব আর্থিক বন্দোবস্ত চললে.....বাংলার শাসনযন্ত্র আগাগোড়া নাড়া খাবে।"[১৭৯] অনেক অনুরোধে রিডিং তিন বছরের প্রাপ্য তেষট্টি লাখ টাকা কমান। মণ্টেগুও স্বীকাব করেছেন, "সব প্রদেশই টাকাব জন্য হাহাকার করছে.....সংস্কাবের সাফল্য সম্বন্ধে আমাদের সব আশা হয়ত বিপন্ন, এমন কি বিধ্বস্ত, হবে

আর্থিক অনটনের ফলে।"[১৮০]

রোনাল্ডশের উত্তরাধিকারী লর্ড লিটন্-এর **Pundits and Elephants** গ্রন্থে পড়ি তিনি প্রায় পদত্যাগ করে বসেছিলেন। দেড় বছর নতুন সংস্কার চালু হবার পর পানীয় জল সরবরাহ, মাধ্যমিক শিক্ষা প্রভৃতি যে সব উন্নয়নমূলক কর্মসূচি চূড়ান্ত হয় তাও নির্মম ভাবে ছাঁটাই করতে হল। শিক্ষামন্ত্রী প্রভাসচন্দ্র মিত্র ও কলকাতা বিশ্ববিদ্যালয়ের উপাচার্য আশুতোষ মুখোপাধ্যায়ের কলহ সুবিদিত। জনমত মন্ত্রীদের সমস্যা বুঝতে চাইল না, নৈষ্কর্ম্যের জবাবদিহি চাইল। তার ফায়দা তুলল স্বরাজ দল।

সব প্রদেশেই ছোটলাটরা হস্তান্তবিত (transferred) দফতরেও কর্তৃত্ব চালাতেন। বোম্বাই-এর লাট লয়েডেব ওপর এজন্য অসন্তুষ্ট হলেন মন্ত্রী পরাঞ্জপে। উত্তব প্রদেশেব লাট ম্যারিসের হস্তক্ষেপের প্রতিবাদে পদত্যাগ করলেন চিন্তামণি ও জগৎনাবায়ণ লাল। মাদ্রাজের উইলিংডন মন্ত্রীদের অধিকতর ক্ষমতা দিতে চান। রিডিং তা বাতিল করেন। বাংলার মন্ত্রীদের কি করুণ অবস্থা হয়েছিল, তা জানা যায়, মন্ত্রীদেব নানা আক্ষেপে। এখানে ইউবোপীয় কমিশনাব ও বিভাগীয় সচিবদের ধৃষ্টতা তো ছিলই, তদুপবি সুগঠিত ইউরোপীয দল একদিকে সুবেন্দ্রনাথেব উদারপন্থী দল ও অন্যদিকে আবদাব বহিম ও নবাব আলি চৌধুবীর সাম্প্রদায়িক দলের মধ্যে সমতা রক্ষা কবত। ক্ষমতায থাকবার জন্য উদারপন্থীদের অনেক অবাঞ্ছিত কাজ কবতে হত, এমন কি সাম্প্রদাযিক শক্তিব সঙ্গে সমঝোতাও। সুরেন্দ্রনাথ কলকাতা কর্পোবেশন বিলেব সমর্থন আদায কবেন ন বছবেব জন্য সাম্প্রদায়িক ভোট-দান প্রথা মেনে নিযে। আশিটি কমিশনাবের আসনেব মধ্যে পনেরোটি মুসলিমদেব জন্য সংবক্ষিত হয এবং তাব জন্য শুধু মুসলিমবাই ভোট দিতে পাবত।[১৮১]

বিডিং নরমপন্থীদের সম্বন্ধে মন্তব্য কবেছিলেন, " The moderate presents a very dull and dreary appearance as compared with the Swarajist." উদাবপন্থীদের অন্যতম দুর্বলতা—কংগ্রেস বা লীগেব মত তাদেব কোন জনসমর্থন ছিল না। তিন বছরের মধ্যে একবারও নিজেব কেন্দ্রে যাননি অনেকে। না ছিল বলিষ্ঠ সংগঠন, না সদস্যপদ নিযে নিয়মকানুন, না দলীয় কোষাগাব। এমন কি সেবকম নেতাও ছিলেন না যাঁব ত্যাগ ও দুঃখববণের দ্যুতিতে দল উদ্‌ভাসিত হতে পাবে। সংবাদ মাধ্যমে তাঁদেব যে চিত্র অঙ্কিত হচ্ছিল[১৮২] তা আমলাতন্ত্রের মতই মসীলিপ্ত। যে সবকারেব প্রসাদলাভেব জন্য তারা এত ক্ষতি স্বীকার করেছিল সে সরকাব হয নীরব দর্শক, না হয কঠোব সমালোচকের ভূমিকায় অবতীর্ণ। বড়লাট স্বীকাব করেছেন জনগণকে উপহাব দেবাব মত কোন সংস্কার তাদেব হাতে তুলে দেওয়া হয়নি। অন্য দিকে স্বরাজ দলে ছিলেন দাশেব মত উদ্যমী নেতা, বিপ্লবী ও কংগ্রেসী উভয় সংগঠন যাঁর মুঠোয়, আব যিনি জানেন গান্ধীব নামেব জাদু শ্রেষ্ঠ ব্যবহারজীবীর মত ব্যবহার করতে।[১৮৩] তুরুপেব তাস ছিল হিন্দু-মুসলিম চুক্তি, যদ্দ্বারা দাশ ভোট ভাগ হতে দেননি।

দ্বিতীয় কাউন্সিলেব নির্বাচনে স্বরাজ দলের সাফল্য ছিল অবধাবিত। কেন্দ্রীয় আইনসভায় ১০১টি নির্বাচিত আসনের মধ্যে তারা পেল ৪৫টি। বাংলা আইন পবিষদে ৪৭, বোম্বাইতে ৩২, উত্তর প্রদেশে ২৯, আসামে ১৩ এবং সি পি-তে সংখ্যাগরিষ্ঠতা (৫৪-র মধ্যে ৪১) লাভ করল তারা। রিডিং লিখছেন, "ওরা প্রাদেশিক এবং কেন্দ্রীয় আইন পরিষদে সরকাবের জোরালো প্রতিপক্ষ হয়ে দাঁড়াবে।"[১৮৪] কেন্দ্রে ইণ্ডেপেণ্ডেন্ট পার্টির সঙ্গে সমঝোতা করে ন্যাশানালিস্ট পার্টিরূপে তাদের শক্তি আবও বাড়ে।

ব্রুমফিল্‌ডের ভাষায় দাশ সম্ভ্রান্ত ভদ্রলোক ও জনসাধারণের মধ্যে সেতু রচনা করেন।

জেলা ও প্রাদেশিক কংগ্রেসের কর্তৃত্ব অধিকার করতে বিপ্লবীদের তিনি কাজে লাগিয়েছেন সন্দেহ নেই, তবে নিজে তিনি বিপ্লবী মতবাদে বিশ্বাস করতেন এটা মনে করা ভুল। ব্রুমফিল্ড তাঁকে **'a leader being led'** বলেও ঠিক করেননি। মতিলাল, জয়াকর বা কেলকারের সঙ্গে বিপ্লবীদের কোন যোগই ছিল না। গান্ধীর মত দাশও গ্রামকেই দেশ গঠনের ভিত্তি করতে চেয়েছিলেন এবং তা প্রাদেশিক বা কেন্দ্রীয় স্বায়ত্তশাসনের চেয়ে বেশি জরুরী মনে করতেন। মুসলমান সম্বন্ধে হিন্দু ভদ্রলোকের যে ভীতিমিশ্রিত বিরাগ লক্ষ করা যায়, দাশ তার উর্ধ্বে বিরাজ করতেন। তার প্রমাণ হিন্দু মুসলমান প্যাক্ট। আলাপ-আলোচনা দরকষাকষি, সমঝোতা—ব্রিটিশ সরকারের সঙ্গে সর্ববিধ সম্পর্কের রাস্তা খুলে রেখেছিলেন তিনি। আর কূটকচালি, দল ভাঙাগড়া প্রভৃতি পবিষদীয় রাজনৈতিক চালে বিশেষ পারদর্শিতা ছিল তাঁর। দাশ সম্বন্ধে গ্যালাহার বলতে বাধ্য হয়েছেন—**"the most brilliant opportunist in Indian politics, virtuoso of agitation, broker between irreconcilables, gambler for glittering stakes."**[১৮৫]

সি. পি-র ছোটলাট স্ববাজ দলেব নেতা মুঞ্জেকে মন্ত্রিসভা গঠন কবতে বললেন এবং তিনি প্রত্যাখ্যান করায় দু'জন মন্ত্রীকে মনোনয়ন দিলেন। স্বরাজ দল অনাযাসে এদেব বিরুদ্ধে অনাস্থা প্রস্তাবে জযী হল। নানা খাতে ব্যয়বরাদ্দ বন্ধ কবা ছাড়াও মন্ত্রীদেব বেতন বছরে দু টাকা করে ধার্য কবা হল। ছোটলাট তাঁর সংকটকালীন ক্ষমতা প্রযোগ করতে বাধ্য হলেন। মার্চে মন্ত্রীরা পদত্যাগ কবলে তিনি হস্তান্তরিত দফতর নিজ হাতে নিলেন। অর্থাৎ ডায়ার্কি বানচাল হল।

১৯২৩-এব নির্বাচনে বাংলা কাউন্সিলে ১৩৮ জন সদস্যের মধ্যে সাধাবণ আসন সংখ্যা ছিল ৩৯, সংবক্ষিত মুসলিম আসন—৪৬। দ্বিতীয় দল না ভাঙালে সংখ্যাগবিষ্ঠতা অসম্ভব দেখে দাশ মুসলমানদেব সঙ্গে এক চুক্তি করলেন (১৮ ডিসেম্বব ১৯২৩)। তিনি কথা দিলেন—স্বরাজ লাভেব পর আইন পবিষদে সংখ্যানুপাতে মুসলমানদেব আসন সংখ্যা নির্দিষ্ট হবে ও স্বতন্ত্র নির্বাচন বহাল থাকবে। মিউনিসিপ্যালিটি, ডিস্ট্রিক্ট বোর্ড প্রভৃতিতে তাবা পাবে ৬০% আসন। চাকুরিব ৫৫% তাদের জন্য সংবক্ষিত হবে ও যতদিন সে হাব না আসে ৮০% পর্যন্ত চাকুবি দেওয়া যেতে পারে। আপাতত কলকাতা কর্পোরেশনে তাদের অধিকতর সংখ্যায় নিয়োগ করা হবে, মসজিদের সামনে গানবাজনা বন্ধ করা হবে ও ঈদের সময় গোহত্যায় বাধা দেওয়া হবে না।[১৮৬] বাংলা প্রাদেশিক খিলাফৎ কমিটি, এমন কি 'মুসলমান'-এর মত কাগজও বলল—এটা লক্ষ্ণৌ চুক্তির চেযে ঢের ভাল। এই চুক্তির ফলে স্বরাজ দল অনেকগুলি মুসলিম আসন জিতল। তাদের মোট আসন সংখ্যা দাঁড়াল ৪৭-এ। এতদিনের প্রবীণ, অভিজ্ঞ, সর্বজনমান্য সুরেন্দ্রনাথও নবীন ডাক্তাব বিধানচন্দ্র রায়ের কাছে পরাজয় বরণ করলেন। উনিশ জন নির্দল সদস্যের নেতা ছিলেন ব্যোমকেশ চক্রবর্তী। মন্ত্রীদের পেছনে ছিল ৩০ জনের একটা দল, আর ইউরোপীয় ইঙ্গভারতীয় ১৮ জন। মনোনীত ২৬ জনও তাদেব সমর্থন করত।[১৮৭] দাশ অবশ্যই মন্ত্রিত্ব প্রত্যাখ্যান করলেন। ব্যোমকেশকে পাত্তা না দিয়ে লিটন একটা জোড়াতালি দেওয়া কোয়ালিশন তৈরি করলেন যারা সুরেন্দ্রনাথ মল্লিক, ফজলুল হক ও গজনভির মন্ত্রিসভাকে সমর্থন জানাবে। ক্রুদ্ধ চক্রবর্তী দাশের সঙ্গে যোগ দিলেন। সুরেন মল্লিকের নির্বাচন আদালতের আদেশে বাতিল হলে তাঁর দফতর নিলেন মুসলিম মন্ত্রিদ্বয়। ফলে দু'জন নির্দল নরমপন্থী স্বরাজ দলের সংখ্যা বাড়াল। ১৯২৪-এর মার্চে বিরোধী দল পুলিশ ছাড়া সংরক্ষিত সব দফতরের

ব্যয়বরাদ্দ প্রত্যাখ্যান করল আর শুধু শিক্ষা ও স্বাস্থ্য বিভাগের কর্মচারীদের নয় স্বয়ং মন্ত্রিদ্বয়ের মাইনের অনুদানও নাকচ করে দিল।[১৮৮] লিটন স্বরাজ দলের বিরুদ্ধে উৎকোচ প্রদানের অভিযোগ এনেছেন।[১৮৯] কিন্তু নিজেও তিনি কম যান না। তাঁর মুখ্যসচিব পাল্টা ঘুষের কথা ভাবেন[১৯০] এবং ফজলল হকও তাই চেয়েছিলেন।[১৯১]

বিশেষ ক্ষমতাবলে লিটন মন্ত্রীদের বেতন বরাদ্দ করতে চান। কিন্তু রিডিং এটা সংস্কার বিধিবর্হিভূত বলে আপত্তি জানালে মন্ত্রীরা আপাতত বিনা বেতনে কাজ করতে রাজি হলেন।

একসিকিউটিভ কাউন্সিলার আবদার রহিম পরামর্শ দিলেন—এতে হবে না, মুসলিমদের দিয়ে একটা দল গড়তে হবে। তাই হয়। কিন্তু চতুর দাশ বেতন নিয়ে ভোট হবার আগেই আদালত থেকে ইনজাংশন আনেন। রুল বদলাবার পর ১৯২৪-এর আগস্ট মাসে নতুন করে উপস্থাপিত দাবি দ্বিতীয়বারের জন্য নাকচ হয়ে যায়। ৩৭ জন নির্বাচিত মুসলমানের মধ্যে ১৯ জনই বিপক্ষে ভোট দেন। মন্ত্রীরা এবার পদত্যাগ করতে বাধ্য হলেন। হস্তান্তরিত বিভাগের ক্ষমতা গেল ছোটলাটের হাতে। কার্যত ডায়ার্কি বানচাল হল।

ইতিমধ্যে কলকাতা কর্পোরেশনের কর্তৃত্ব মেয়র দাশ ও প্রধান কার্যনির্বাহিক সুভাষচন্দ্র বসুর হাতে যাওয়ায় ইউরোপীয় বণিক-শিল্পপতি গোষ্ঠী খুব চিন্তিত হন।[১৯২] ডায়ার্কি ও ব্রিটিশ স্বার্থে লিটন আর এক চাল চালেন। বিপ্লবী দমন জরুরী হয়ে উঠেছে[১৯২ক] এবং দাশ তাতে মদৎ দিচ্ছেন এই অজুহাতে তিনি ১৯২৪-এর ২৫ ডিসেম্বর এক অধ্যাদেশ জারি করেন। তাঁর আসল উদ্দেশ্য ছিল স্বরাজ দলে ভাঙন ধরান। ১৯২৫-এর জানুয়ারিতে উক্ত অধ্যাদেশ বিলরূপে উপস্থাপিত হলে কাউন্সিল ৬৬-৯ ভোটে অনুমতি দিতে আপত্তি করল। এবার লিটন মন্মথনাথ রায় চৌধুরী ও নবাব আলি চৌধুরীকে মন্ত্রী করেছেন। কিন্তু ক্রুদ্ধ চক্রবর্তীর দল ও ফজলল হককে হাত করে, কিছু সদস্যকে টাকা দিয়ে, বিরোধী পক্ষ এবারও তাদের বেতন নামঞ্জুর করেছিল (২৩ মার্চ ১৯২৫)। পরাভূত লিটন ১৯২৭ পর্যন্ত ডায়ার্কি মুলতুবি রাখতে বাধ্য হলেন।[১৯৩] দাশের উদ্দেশ্য সিদ্ধ হল। তাঁকে অসদুপায় নিতে হয়েছিল বটে কিন্তু শঠে শাঠ্যম্ নীতি অনুসরণ করে কাউন্সিলের ভেতরে ঢুকে শাসনসংস্কার বানচাল করতে পেরেছিলেন তিনি।

কেন্দ্রে স্বরাজ দল, কিছু স্বতন্ত্র সদস্য ও জিন্নার ইণ্ডেপেণ্ডেন্ট দল মিলে দাঁড়িয়েছিল ৭০ জনের ন্যাশানালিস্ট পার্টি। তার নেতা হলেন মতিলাল নেহরু। ১৯২৪-এর ৮ ফেব্রুয়ারি টি রঙ্গচারিয়ার প্রস্তাব আনলেন, প্রাদেশিক স্বায়ত্তশাসন ও ডোমিনিয়ান স্ট্যাটাস প্রদানের ভিত্তিতে ১৯১৯-এর সংস্কার পরিবর্তিত করা হোক। মতিলাল সংশোধনী আনলেন—এতদুদ্দেশ্যে গোলটেবিল বৈঠক ডাকা হোক। বিতর্কের সময় তিনি বললেন, "আমরা, স্বরাজ দলের লোকরা, এখানে সহযোগিতা করতে এসেছি। যদি সরকার তা চান আমরা তাদের লোক হব, যদি না চান তা হলে আমরা স্বাধিকার রক্ষার্থ অসহযোগিতা করব।"[১৯৪] তাঁর নরম সুরের কারণ ছিল। ইণ্ডেপেণ্ডেটরা শর্ত করিয়ে নিয়েছিল যে সম্মিলিত দলের তৃতীয় চতুর্থাংশের ভোট ছাড়া বানচাল করার নীতি প্রয়োগ করা চলবে না। হোম মেম্বর হেইলির আপত্তি সত্ত্বেও মতিলালের সংশোধনী ৭৬-৪৮ ভোটে গৃহীত হয়।

ইতিমধ্যে ইংল্যাণ্ডে এসেছে র‍্যামজে ম্যাক্‌ডোনাল্ডের সংখ্যালঘু শ্রমিক সরকার। তা জাতীয় দাবি প্রত্যাখ্যান করল। নতুন ভারতসচিব লর্ড অলিভিয়রের বক্তৃতায় ক্ষুণ্ণ হয়ে স্বরাজ দল বাজেটের আয় খাতে চারটি দাবি প্রত্যাখ্যান করল।[১৯৫] আমদানি শুল্ক নামঞ্জুর

হল ৭ ভোটে, আয়কর মাত্র ১ ভোটে, লবণকর ৯ ভোটে ও আফিম শুল্ক পাঁচ ভোটে। ফিনান্স বিল তিন ভোটের জন্য উত্থাপনেব সম্মতি পেল না। ভোটের অবস্থা দেখে বোঝা যায় নেহরুকে সাবধানে চলতে হচ্ছিল এবং বারংবাব ইণ্ডেপেণ্ডেন্টদের বোঝাতে হচ্ছিল স্বরাজ দল 'wreckers' নয়। ১৯২৪-এর দ্বিতীয়ার্ধে ইস্পাত শিল্প সংরক্ষণ বিলের জন্য যে সিলেক্ট কমিটি গঠিত হয় তাতে অংশ নিল স্ববাজ দল এবং তারই সাহায্যে বিলটি গৃহীত হয়। আসল ব্যাপাব. নেতা মতিলাল নেহরুব সঙ্গে জিন্না সাহেবের বনছিল না। জিন্নাকে ভাঙিয়ে নেবার চেষ্টা করছিলেন বড়লাট। তাঁর ভাষায়, **"Jinnah evidently thought that by the terms of the alliance he would be sitting in the driving seat of the motor car holding the steering wheel, with Motilal Nehru beside him powerless to control except by means of advice. The exact opposite resulted. Motilal Nehru was in the driving seat and Jinnah was scarcely even beside him; but his party inside the car, being driven along without realising whither they were going or what would happen."**[১৯৬] তা ছাড়াও বিডিং স্বরাজ দলের প্রতিনিধিদের লণ্ডনে গিয়ে ক্যাবিনেট কমিটির সঙ্গে আলোচনায বাগড়া দেন, এমন কি মুডিম্যান কমিটি থেকেও তাদের বাদ দেন। তিনি জিন্নাকে হাত করতে পেরেছিলেন। ১৯২৫-এর ২৫ ফেব্রুয়ারি মতিলাল রেলওয়ে বোর্ডের দাবি প্রত্যাখ্যান করার প্রস্তাব আনলে জিন্না প্রকাশ্যে তাঁর বিরোধিতা করেন ও সবকার বহু ভোটে জেতে।[১৯৭] একসিকিউটিভ কাউন্সিলের ব্যয়বরাদ্দ নাকচ হলেও বড়লাটেব গৃহস্থালিব ব্যয় ও সৈন্যবাহিনীর ব্যয় অনুমোদনে অসুবিধা হয়নি। এখানেও জিন্নার সহযোগিতার কথা স্বীকার করেছেন রিডিং।[১৯৮] লবণেব কর আট আনা ও পরে বারো আনায কমিয়ে আনতে চাইল স্ববাজীবা। আবার সরকাবকে বাঁচালেন জিন্না। বড়লাটের উল্লসিত ভাষায়, **".....for once we have the spectacle in the Assembly of the Government case being championed by independents and others..."**।[১৯৯]

দাশের ও মতিলালের অন্য এক প্রতিবন্ধক ছিলেন গান্ধী। জেল থেকে বেরুবার পর দীর্ঘদিন তিনি স্বরাজী কর্মপন্থার সরব সমালোচনা করেছিলেন। প্রথমে পুণায় গান্ধী, মতিলাল ও লাজপৎ রায়ের কথা হয়, পরে জুহুতে দাশ ও নেহরুর সঙ্গে। গান্ধী বলেন, তাঁর সঙ্গে স্বরাজীদের মতানৈক্য সামান্য নয়। কাউন্সিলে প্রবেশ বর্তমান সরকারে অংশ গ্রহণেরই শামিল, আইন প্রণয়নে বাধা দান হিংসারই নামান্তর, এতে গঠনমূলক কর্ম ব্যাহত হয়েছে, কাউন্সিল প্রবেশের অর্থ খিলাফৎ ও পঞ্জাবের পক্ষত্যাগ।[২০০] তবে দিল্লীতে কাকিনাড়া প্রস্তাবানুযায়ী তিনি স্বরাজীদের আপন পরীক্ষা করতে দিতে রাজি হন।[২০১] উত্তরে দাশ ও নেহরু বলেন, **'obstruction'**-এর অর্থ **"resistance to the obstruction placed in our path to Swaraj by the bureaucratic Government."** বাজেটে তাঁরা আপত্তি তুলবেন কাবণ তার এক সপ্তমাংশ মাত্র ভোটাধীন এবং অধিকাংশই সামরিক খাতে ব্যয় হয়। আমলাতন্ত্রকে ধ্বংস করার জন্য যে প্রস্তাব বা বিল আনা প্রয়োজন তাও স্বরাজীরা আনবেন। তবে আইনসভার বাইরে গঠনমূলক কাজে তাঁদের আপত্তি নেই। জুনে গান্ধী স্বরাজীদের কংগ্রেসের সঙ্গে সম্পর্ক ছিন্ন করতে বললেন। মতিলাল উত্তরে জানালেন স্বরাজীরা আপন কেন্দ্র থেকে নির্বাচিত, তাদের পদত্যাগ করতে হবে কেন? আগস্টের শেষেও গান্ধী কংগ্রেসের সদস্য হবার শর্ত রূপে

খাদি-সংক্রান্ত নীতির ওপর জোব দিয়েছিলেন।[২০১ক]

দাশ সিরাজগঞ্জে অনুষ্ঠিত প্রাদেশিক কংগ্রেস সম্মেলনে আর এক বোমা ছুঁড়লেন বিপ্লবী গোপীনাথ সাহার বীরত্ব ও দেশপ্রেমের প্রশংসামূলক প্রস্তাব পাস করিয়ে।[২০২] গান্ধী এর মধ্যে অহিংসা নীতির ওপর প্রচ্ছন্ন আক্রমণ লক্ষ করবেন, এতে আশ্চর্য কি ! আমেদাবাদ এ আই সি সি (জুন ১৯২৪)-তে গান্ধী আপন কর্তৃত্ব পুনবায় প্রতিষ্ঠিত করতে চাইলেন কিন্তু স্বরাজীরা তা বানচাল করল। তিনি প্রস্তাব আনলেন কংগ্রেসীদের বাধ্যতামূলক ভাবে সুতো কাটতে হবে এবং না কবলে শাস্তি পেতে হবে। স্বরাজীরা প্রতিবাদ জানিয়ে সভাকক্ষ ত্যাগ করলেন। গান্ধী শাস্তিমূলক ব্যবস্থা প্রত্যাহার করতে বাধ্য হলেন। আর এক প্রস্তাবে (ভুলক্রমে) ডে সাহেবকে হত্যা করাব অপরাধে গোপীনাথ সাহাকে নিন্দা করতে চান তিনি। অর্থাৎ সিরাজগঞ্জের পাল্টা প্রস্তাব। দাশ তীব্র আপত্তি জানান কিন্তু তাঁর সংশোধনী মাত্র আট ভোটে হেরে গেল। গান্ধী প্রকাশ্যে অশ্রু বিসর্জন করেন। এত অল্প ব্যবধানে জয়কে তিনি নৈতিক পবাজয়েব তুল্য মনে করলেন। গোয়েন্দা দফতর জানাচ্ছেন, “from a seemıng victory Gandhı has been forced into a retreat.”[২০৩] জনমতেব ওপব দাশ ও নেহরুর আধিপত্য স্থাপিত হল।[২০৪] গান্ধী বাস্তববাদী ছিলেন। পবিবর্তিত অবস্থা স্বীকার করে নিয়ে তিনি বিদেশী বস্ত্র ছাডা আর সব বর্জননীতি স্থগিত রাখলেন. সুতোকাটা. সাম্প্রদাযিক সৌহার্দ্য ও অস্পৃশ্যতা দূবীকবণের ওপব জোব দিলেন এবং স্ববাজীদেব কাউন্সিলে কাজ কবে যাবাব নীতি মেনে নিলেন।

সন্দেহ নেই, বেঙ্গল অর্ডিন্যান্স জারি কবে ও স্ববাজ দলেব বিরুদ্ধে ব্যাপক ধরপাকডের নীতি গ্রহণ কবে সরকার স্বরাজী ও গান্ধীবাদীদেব কাছাকাছি এনে দেয়। গান্ধীজী স্ববাজবাদীদের বিরুদ্ধে সন্ত্রাসবাদের অপবাদ প্রত্যাখ্যান কবলেন. দমননীতিকে তিনি আখ্যা দিলেন, “weapon of uncivilised minority living among millions.” কলকাতায় এসে স্ববাজীদের সঙ্গে এক চুক্তি করলেন তিনি, কাউন্সিলে তাদের কাজকে কংগ্রেসেরই কাজ বলে মেনে নিলেন, পরে বোম্বে এ আই সি সি-তে তাদের কাজের প্রশস্তি গাইলেন, শেষে বেলগাঁও কংগ্রেসের সভাপতিরূপে স্বরাজী নেতৃবৃন্দের কাছে আত্মসমর্পণ করলেন। পাঁচ দফা বয়কট ও গঠনমূলক কাজে পূর্ণ বিশ্বাসী হয়েও তিনি বললেন—কাজ ও প্রভাব বিস্তারের দ্বারা স্বরাজীরা কংগ্রেসের প্রতিনিধিত্ব করার যোগ্যতা অর্জন করেছে—“the Swaraj party represents a strong and growing minority ın the Congress.....(it) cannot be expected to surrender the advantage it posseses. After all it wants the advantage not for itself but for service of the country.” কংগ্রেস তো শুধু পরিবর্তনবিরোধীদের নয়, পরিবর্তনপন্থীদেরও। চরখা ও কাউন্সিলেব সহবাস তিনি মানতে রাজি।[২০৫] কংগ্রেস গঠনমূলক কাজের ভার নিল আর স্বরাজ্য পার্টি ‘কংগ্রেসের পক্ষে’ আইনসভাব কাজ। রিডিং বেলগাঁও কংগ্রেসে গান্ধীর সকরুণ পরিণতির ওপর মন্তব্য করছেন : “Gandhi is now attached to the tail of Das and Nehru. It is pathetic to observe the rapıd decline in the power of Gandhi and the frantic attempts he is now making to cling to his position as leader at the expense of practically every principle he has hitherto advocated.”[২০৬]

থেকেও তার মধ্যে কোন অন্যায় দেখতে পেতেন না। বিড়লা বা সারাভাই-এর কাছে টাকা খেয়ে গান্ধী ভারতবর্ষে সমাজতন্ত্র স্থাপন করতে দেননি বা জার্মেনী ও জাপানের অর্থসাহায্য নিয়ে সুভাষ বসু ভারতে ফাসিবাদী সরকার গঠন করতেন এর চেয়ে বড়ো 'মিথ' কমই আছে। জওহরলাল নেহরু ভারীশিল্পের ক্ষেত্রে সরকারী নিয়ন্ত্রণ স্থাপন করে দেখিয়ে দিয়েছেন যে, তিনিও ধনপতিদের হাতে আত্মা বিক্রয় করেননি। সে সব ক্ষেত্র বিস্তৃত হলেই, অর্থাৎ নির্বিচারে জাতীয়করণের নীতি গৃহীত হলেই, যে ভারতবর্ষের প্রগতি নিশ্চিত হত এমন কথা গর্বাচভের 'পেরেস্ত্রইকা' ও 'গ্লাসনস্তে'র নীতি এবং দেং সিয়াও পিং-এর উদার অর্থনৈতিক নীতির পরিপ্রেক্ষিতে আদৌ বলা যায় না। সত্যিকারের ঐতিহাসিক স্বীকার করবেন কিছু কংগ্রেসী নেতাদেব ও ধনপতিদেব ব্যক্তিগত অশুভ সম্পর্কের ফলে জাতীয় জীবনে আজ যে গভীর ও সুদূরচারী দুর্নীতি করাল কর্কট রোগের মত প্রকট হয়েছে তার জন্য ১৯২১-২২ বা ১৯৩০-৩২-এ কংগ্রেস ও ভারতীয় বণিক/শিল্পপতিদের অতি-শিথিল এবং দ্বিধাগ্রস্ত সম্পর্ক দায়ী নয়। আইন অমান্যের সময় থেকে গঙ্গা যমুনা কৃষ্ণা গোদাবরীতে অনেক জল গড়িয়ে গেছে।

॥ ২ ॥

**Men will renew the battle in the plain**
**To-morrow; red with blood will Xanthus be,**
**Hector and Ajax will be there again;**
**Helen will come upon the wall to see.**
**Than we shall rust in the shade or shine in strife,**
**And fluctuate'tween blind hope and blind despairs.**
**And fancy that we put forth all our life,**
**And never know how with the soul it fares.**

**—Mathew Arnold**

'অন্ধ আশা ও অন্ধ হতাশা'র মধ্য দিয়ে আবার আইন অমান্য আন্দোলন শুরু হল। বন্দীর সংখ্যা যদি তার ব্যাপকতার একটা নির্দেশক হয় তবে ১৯৩২-৩৩-এ সাবা দেশে ৭৪,৬৭১ জন বন্দী খুব বেশি বলা চলে না। এর মধ্যে মহিলাব সংখ্যা ছিল ৩৬৩০। জনসংখ্যার হার অনুপাতে সবচেয়ে বন্দী এসেছিল উত্তর-পশ্চিম সীমান্ত প্রদেশ থেকে। তারপর যথাক্রমে বোম্বাই, বিহার, উত্তরপ্রদেশ ও বাংলার স্থান। শোভাযাত্রা, সভা, ইস্তাহার প্রচার তো ছিলই, এবারও বিদেশী দ্রব্য ও মাদক বর্জনের ওপর জোর দেওয়া হয়। নতুন একটা স্তর লক্ষিত হয়—রেল, ডাক, তার প্রভৃতি যোগাযোগ ব্যবস্থার ওপর আক্রমণ। প্রত্যক্ষ সংঘর্ষ ঘটে অধিগৃহীত কংগ্রেস অফিস দখল করাব সময়। কেন্দ্রীয় কংগ্রেসের দুই সচিব—জয়প্রকাশ নাবায়ণ ও লালজী মেহরা—সাইক্লোস্টাইল করা নির্দেশ ছড়িয়ে দিতেন।[৩৯] বোম্বাইতে গোপন বেতার মাবফত প্রচাব ব্যবস্থা হয়েছিল। প্রাদেশিক কংগ্রেস কমিটি আবার লোকমুখে বা সার্কুলার ছড়িয়ে নির্দেশ পাঠাত। তা কাজে পরিণত করত স্থানীয় সংগ্রাম পরিষদ ও 'ডিক্টেটর'। তখন ইটালি ও জার্মেনীতে ডিক্টেটরশিপ জনপ্রিয়তার তুঙ্গে। ফাসিজিমের স্বরূপ না জেনে অনেকেই তার ভক্ত। তা ছাড়া সরকারের ব্যাপক

দমননীতির পরিপ্রেক্ষিতে সুশৃঙ্খল পরিচালনার জন্য সর্বাধিনায়কের প্রয়োজন ছিল। তাঁকে গ্রেফতার করা হলে আর একজন তাঁর স্থান নিতেন। হার্দিকার ও জওহরলাল স্বেচ্ছাসেবী সংগঠন জোরদার করেন। কিন্তু নেহরুর চিঠিতে বোঝা যায় হিন্দুস্থানী সেবাদল দানা বাঁধেনি। তবে ক্রমবর্ধমান কৃষি সংকট, করবৃদ্ধি, সরকারী কর্মী ছাঁটাই, টাকার মূল্য ১ শিলিং ৬ পেন্সে বেঁধে দেওয়া, ৯ অক্টোবরের প্রেস আইন, সন্ত্রাসবাদ দমনে অক্টোবর-নভেম্বরের অধ্যাদেশ অসন্তোষের ক্ষেত্র ভাল ভাবেই তৈরি করেছিল।

এতবড় কর্মকাণ্ড অথচ কেন্দ্রীয় কমিটি অর্থ সাহায্য করেছিল সোয়া লাখ টাকার ,মত। এর অধিকাংশই সাধারণের দান। বিড়লা বলছেন তিনি খাদি প্রচার ও হরিজন আন্দোলনের জন্য টাকা দিলেও আইন অমান্য বাবদ দেননি।[৪০] দু-একজন বড় ব্যবসায়ী দিয়েছেন, কিন্তু সে সব উৎস বন্ধ করার জন্য সরকার সদা সতর্ক ছিল। বস্তুত দ্বিতীয় আইন অমান্য আন্দোলনের সবচেয়ে বড় দুর্বলতা ছিল অর্থাভাব। ১৯৩৩ সালে শুধু সেই কারণে বাংলা ও পঞ্জাবের স্বেচ্ছাসেবী বাহিনী ভেঙে যেতে থাকে।

এ দফায় গুজরাটের আন্দোলন পূর্বেকার তীব্রতা হারায়। খেড়ার মাত্র পনেরোটি গ্রাম খাজনা দেয়নি। রাস গ্রামের কথা বিশেষ উল্লেখযোগ্য। হার্ডিম্যানের মতে ষোল লাখ টাকার সম্পত্তি মাত্র বিশ হাজারে বরাইয়া ও মুসলিমরা কিনে নেয়। ফলে কন্যাপণের অভাবে রাসপটিদাবেরা সমাজে খেলো হয়।[৪০ক] পিটুনি পুলিশ বসানো হয়। বরোদা সরকার গুজরাটী পটিদারদের আশ্রয় দিতে অস্বীকার করে। সাম্প্রদায়িকতার বিস্ফোরণে আন্দোলন দুর্বল হয়ে যায়। সীমান্তে আব্দুল গফ্ফর খানেব অনুপম সংগঠন ক্ষমতা তো ছিলই, উপরন্তু ১৯৩১-এ রেড শার্ট দল কংগ্রেসের স্বেচ্ছাসেবী বাহিনীর অন্তর্ভুক্ত হয়। বিশ্ব মান্দ্যের ফলে আন্দোলন জোরদার হয়। অধিকাংশ স্বেচ্ছাসেবী ছিল বেকার। সেনাবাহিনী ও পিটুনি কর যথেচ্ছ ব্যবহার করে গোলমাল থামানো হয়েছিল।

বিহারে জমিদারদের চাপ কম ছিল। তাই আক্রমণ চলে থানার ওপর।মজঃফরপুর, চম্পারন ও মুঙ্গের ছিল ঝটিকা কেন্দ্র। নেতাদেব গ্রেফতারের ফলে আন্দোলন প্রশমিত হয়। সরকাবের মাদক শুল্কজনিত আয় এবাবও মাব খায়। ১৯৩০-৩১ থেকে ১৯৩২-৩৩-এ এই আয় ১ কোটি ৪২ লক্ষ টাকা থেকে কমে হয় ১ কোটি ২০ লক্ষ।[৪১]

বাংলার আন্দোলন সুভাষচন্দ্র ও যতীন্দ্রমোহনেব দলাদলিব ফলে বেশ ব্যাহত হয়। নেহরু বলছেন. দুই পক্ষ ওয়ার্কিং কমিটির কাছে পবস্পববিবোধী অভিযোগ আনতে থাকে এবং তার ফলে কোন সুস্পষ্ট নির্দেশ দেওয়া যাযনি। ১৯৩১-এব মাঝামাঝি সুভাষ, সেনগুপ্ত দলের কর্তৃত্বে ঘা দিতে, মফস্বলের জেলাসমূহকে আইন অমান্যের ডাক দেন। প্রাদেশিক কমিটি তা অনেকদিন ঠেকিয়ে বাখে। নেতারা গ্রেফতার হওয়ার ফলে বেআইনী শোভাযাত্রা সফল না হলেও পিকেটিং ভালভাবেই চলে কলকাতায়। মুসলিম ও নমঃশূদ্রদেব অনীহার ফলে পূর্ববাংলাব গ্রামাঞ্চলে শান্তি বিঘ্নিত হযনি বললেও চলে। ত্রিপুরা ও মনয়মনসিংহে পাটের দাম পড়ে যাওয়ার ফলে যে খাজনা বন্ধ হয় তা ঠিক সবকাববিবোধী ছিল না। সেখানকাব ধনী পাট-চাষীরা জমিদারদের প্রতিভূ কংগ্রেসকেই দোষ দেয়। মৌলানা ভাসানি স্পষ্টতই সাম্প্রদায়িক উত্তেজনা ছড়িয়ে ছিলেন। আরামবাগে আন্দোলন হয় জমি পুনঃবন্দোবস্তের বিরুদ্ধে, মেদিনীপুরে লবণ আইন ও চৌকিদারী ট্যাক্সের বিরুদ্ধে। শুধু কাঁথির ৭৬টি য়ুনিয়ানের মধ্যে ৬৪টি আন্দোলনে নামে। গান্ধীবাদীদের অগ্রণী ছিলেন সুতাহাটা থানার কুমার জানা। কিন্তু তমলুকে অজয় মুখার্জি ও সতীশ সামন্ত চরমপন্থীদের নেতৃত্ব দিয়েছিলেন। কাঁথির নেতা ছিলেন প্রমথ ব্যানার্জি, ঈশ্বরচন্দ্র মাল,

নিকুঞ্জ মাইতি ও বসন্তকুমার দাস। মেদিনীপুরে প্রাদেশিক কংগ্রেসের নির্দেশের চেয়ে স্থানীয় নেতাদের নির্দেশের গুরুত্ব ছিল ঢের বেশি।[৪২] প্রাদেশিক রাজনীতির ঘূর্ণাবর্ত থেকে এই জেলা দূরে থাকতে চেষ্টা করেছে। মাহিষ্য নেতাদের প্রতি কলকাতার অভিজাত উচ্চবর্ণের বাবুদের অবজ্ঞার কথা অত শীঘ্র ভুলে যাওয়ার নয়। চৌকিদারী ট্যাক্স না দিলে গুর্খা পুলিশ পাঠানো হত ও তাদের অত্যাচার সহজেই অনুমেয়। তাদের ব্যয় বহন করতে হত দরিদ্র গ্রামবাসীদেরই। তবে সে ট্যাক্স তোলা সহজ হয়নি। "মেদিনীপুরের ইতিহাস" রচয়িতা নরেন্দ্রনাথ দাশের মতে জনগণ উত্তর দিয়েছিল সামাজিক বয়কটের মাধ্যমে। চৌকিদারদের সাহায্য করলে পতিত হতে হত। তমলুকের সংগ্রাম পরিষদের বিশদ বিবরণ নিখিল ভারত কংগ্রেস কমিটির কাগজপত্রে পাওয়া যাবে।[৪৩] ১৯৩০-৩২-এর মধ্যে কাঁথিতে ভাগচাষী আন্দোলন প্রবল হয় জোতদারদের উপরি আদায়ের বিরুদ্ধে। প্রমথনাথ, ঈশ্বর মালরা একটা মীমাংসা করে দেন। জোতদার ও ভাগচাষীদের মধ্যে বিরোধ আন্দোলনকে দুর্বল করত। হিতেশ সান্যাল দেখিয়েছেন জোতদার ও ভাগচাষী কাউকে বাদ দিতে পারেনি কংগ্রেস। নিম্নবর্ণের অশিক্ষিত গ্রাম্য যুবকদের কংগ্রেসী আদর্শে অনুপ্রাণিত করা গিয়েছিল। হিজলি বন্দী নিবাসে তাদের সংখ্যাই ছিল সর্বাধিক।[৪৩ক]

বাংলার মুসলিম ও নমঃশূদ্রদের মতো পঞ্জাবের শিখরাও বিশেষ উৎসাহ দেখায়নি। ঢাকা, খুলনা, ফরিদপুর এবং যশোরে মুসলিম-নমঃশূদ্রদেব সঙ্গে জমি নিয়ে কলহ সাম্প্রদায়িক রূপ নেয় এবং কৃষকবা কংগ্রেস নেতৃত্ব ত্যাগ করে কৃষক-প্রজা দলের আওতায় চলে যায়। শিরোমণি আকালি দলের নিষ্ক্রিয়তা লক্ষণীয়। কংগ্রেসী ক্রিয়াকলাপের ফলে বেকারি বাড়ছে, এমন একটা ধারণা পাঞ্জাবীদের মনে বদ্ধমূল হয়েছিল।[৪৪] অন্ধ্রের উপকূলে খাজনা নিয়ে কিছু অশান্তি দেখা দিলেও মাদ্রাজের আন্দোলন শহরাঞ্চলে সীমাবদ্ধ ছিল। মাদ্রাজের বাইবে প্রাধান্য নেয় মাদুরা ও বিরুধনগর। উইলিংডন জানাচ্ছেন, এপ্রিলের মধ্যেই অবস্থা আয়ত্তে আসে। তানজোর ব্রাহ্মণ, ভেল্লালা ও কাল্লার মধ্যবিত্ত এবং সরকারী সেচ ব্যবস্থাব ওপব নির্ভর গ্রামীণ মালিকরা আনুগত্যের গণ্ডির মধ্যে ফিরে এসেছিল। তা ছাড়া খ্রীস্টান-অখ্রীস্টান-কাল্লার ও কাল্লার-ভেল্লারদের মধ্যে জেলা বোর্ড নিয়ে বিবোধ আন্দোলনকে দুর্বল করেছিল।[৪৪ক]

গান্ধী-আরুইন চুক্তি না হলে উত্তরপ্রদেশের কৃষক আন্দোলন যে আরও প্রবল আকার ধাবণ করত তাতে সন্দেহ নেই। নেহরু দুটো নীতিকে সর্বাধিক গুরুত্ব দিতেন—(১) কোনমতেই পূর্ণ স্বরাজের লক্ষ্য থেকে ভ্রষ্ট হওয়া চলবে না ; (২) খাজনা বন্ধের আন্দোলন একাধারে রাজনৈতিক ও অর্থনৈতিক। সরকারের সঙ্গে যদি সাময়িক রাজনৈতিক যুদ্ধবিরতি হয়ও তবু মান্দ্যের ফলে ঘনীভূত অর্থনৈতিক দুর্দশার প্রতিকারকল্পে অর্থনৈতিক আন্দোলন চলতে পারে।[৪৫] গান্ধী বিলেত রওনা হবার পূর্বেই মান্দ্য গভীরতর হয়। রবি শস্য বিনষ্ট হয়। তাই কংগ্রেস দখলদারী কিষাণদের ৫০% হারে ও স্ট্যাটুটারী প্রজাদের ৪০% হারে খাজনা দিতে বলে। নেহরু ইউ. পি. সরকারের সঙ্গে আলোচনা শুরু করেন।[৪৬] কিন্তু সরকার এ কাজ সুনজরে দেখেনি। নেহরু নাকি জমিদারি উচ্ছেদ ও সরকারের সোভিয়েতীকরণ চাইছেন। সরকার গান্ধীর কাছে নালিশ করল, নেহরু শ্রেণীসংগ্রাম চাইছেন ও চুক্তি ভাঙছেন। এমার্সন ও গান্ধীর মধ্যে যে কথাবার্তা হয় তাতে বোঝা যায় গান্ধী বিচলিত হয়েছেন।[৪৭] এর মধ্যে প্রথম গোলটেবিল বৈঠক থেকে ফিরে হেইলি ৬৭ লাখ টাকার রাজস্ব মকুব ঘোষণা করেন ও একই সঙ্গে রবি মরসুমের খাতে ২ কোটি ২০ লাখ টাকার খাজনা হ্রাস। বলা বাহুল্য, সরকারের নেকনজর জমিদারদের ওপরই ছিল বেশি।

কিন্তু মুশকিল হল এই ঘোষণায় খরিফ শস্যের জন্য বকেয়া খাজনা হ্রাসের কোন উল্লেখ ছিল না। বারাবাঁকি, রায়বেরিলি, লখনউ ও প্রতাপগড়ে খুব কম আদায় হল। আগ্রা, মীরাট ও এলাহাবাদে কিঞ্চিৎ বেশি। স্থানীয় পুলিশের সাহায্যে জমিদাররা শস্য দখল ও জমি বেদখল চালাল। মে মাসের মাঝামাঝি এমার্সনের সঙ্গে গান্ধীর দ্বিতীয় সাক্ষাৎকার ঘটল।[৪৭ক] গান্ধী বললেন, গরীবের বন্ধু হিসাবে সরকারের সঙ্গে কিষাণদের হয়ে কথা বলার অধিকার কংগ্রেসের অবশ্যই রয়েছে, তবে খাজনা বন্ধ বা সামর্থ্যের কম খাজনা দেওয়ার নিন্দা করলেন তিনি। হেইলির সঙ্গে কথা বলার পর ২৩ মে গান্ধী যে মেনিফেস্টো প্রকাশ করলেন তাতে স্ট্যাটুটারী প্রজাদেব টাকায় অন্তত আট আনা ও দখলদারী চাষীদের অন্তত বার আনা দিয়ে দিতে বলা হল। এখানে তিনি প্রাদেশিক কমিটির নির্দেশের বিরুদ্ধে গেলেন। হাঁফ ছেড়ে বাঁচলেন হেইলি।

জুনে সিংহল থেকে ফিরে নেহরু দেখলেন অবস্থার অবনতি হয়েছে। গান্ধীর হিংসার সম্ভাবনা সম্বন্ধে সতর্কবাণী তিনি আমল দিলেন না। গান্ধীকে সোজাসুজি প্রত্যাখ্যান না করে তিনি বললেন ২৩ মে-র মেনিফেস্টোতে সর্বোচ্চ হাবে খাজনা দেওয়ার নির্দেশ দেওয়া হয়েছে কিন্তু যদি ঋণ করে বা লাঙল, গোমেষাদি বেচে বা অত্যাচারের চাপে খাজনা দিতে হয় তবে তা করা হবে না। তিনি গান্ধীর সঙ্গে সিমলা যান। উইলিংডনের সঙ্গে কথাবার্তাব সময় ঠিক হয় বিস্তৃত অনুসন্ধানের পর খাজনার হাব স্থির হবে। ১৯ ও ২০ জুলাই এমার্সনের সঙ্গে নেহরুর যে কথা হয় তাতে বোঝা যায় তিনি আদৌ অবুঝ বিপ্লবীর ভূমিকা নেননি।[৪৮] স্থানীয় সরকাব তাঁর অনুরোধ না শুনে খাজনা আদায় ও অনাদায়ে বেদখলী চালিয়ে যায়। নেহরু গান্ধীকে সব জানান, কিন্তু ইউ. পি.-র কিষাণ প্রসঙ্গে ওয়ার্কিং কমিটি সরকারের সঙ্গে সংগ্রাম চান না বুঝে ও গান্ধীর লণ্ডন যাত্রার প্রতিবন্ধকতা না করার জন্য পিছিয়ে যান। সর্বপল্লী গোপালের জওহর-জীবনীতে দেখা যাচ্ছে—বাকি খাজনার জন্য ১ অক্টোবর ১৯৩০ থেকে ৩১ জুলাই ১৯৩১-এর মধ্যে জমি বেদখলের সংখ্যা দাঁড়িয়েছে ৬৪,০৭৬—আগের দু বছরের তুলনায় সংখ্যাটা অনেক বেশি, জমির পরিমাণও।[৪৯] জওহরলাল কংগ্রেস সভাপতি প্যাটেলের মাধ্যমে তদ্বিব কবলেন কিন্তু দু টাকা পাঁচ টাকা বকেয়ার জন্য মারধর বন্ধ হল না। অথচ বায়বেরিলি জেলা কংগ্রেসকে আইন অমান্যের অনুমতি দেওয়া হল না। উপরন্তু ইউ. পি. কংগ্রেস কমিটি স্থাপিত অনুসন্ধানী কমিটি ঘোষণা করল তারা শ্রেণীসংগ্রাম চায় না, জমিদারী উচ্ছেদও নয়। এলাহাবাদের কলেক্টর মুডি যখন ১৯৩১-এর জন্য সামান্য ৯·৫ লাখ টাকার (১৭%) মকুব ঘোষণা করলেন, তখন নেহরুর ধৈর্যের বাঁধ ভাঙল। গান্ধীকেও তিনি সব জানালেন। বুদ্ধিমান হেইলি মুডিকে সরিয়ে ও আরও কিছু মকুব অনুমোদন করায় ওয়ার্কিং কমিটি হাঁফ ছেড়ে বাঁচল। হেইলি নেহরু ও কংগ্রেসের মধ্যে ক্রমবর্ধমান পার্থক্য দেখে খুশি হলেন।[৫০] একটু বেশি তাড়াতাড়ি। প্যাটেলও বাধ্য হয়েছিলেন আলোচনাকালে এলাহাবাদের কিষাণদের খাজনা দিতে বারণ করতে। ক্রুদ্ধ ক্রেরার ইউ. পি. সরকারকে কংগ্রেসীদের বিরুদ্ধে দমননীতি প্রয়োগ করতে নির্দেশ দিলেন। নেহরু বলছেন—এই ত্রিশঙ্কু অবস্থা ('hybrid state') তাঁর সহ্য হয়নি। অন্যদিকে উইলিংডন তাঁকে ধরে ওয়েস্ট ইণ্ডিজে নির্বাসন দিতে চেয়েছিলেন!

যাই হোক, ৬ ডিসেম্বর রায়বেরিলি, এটাওয়া, কানপুর, উনাও ও এলাহাবাদের কিষাণদের খাজনা বন্ধ আন্দোলন শুরু করার অনুমতি দেওয়া হল। গান্ধী ফিরলে অবস্থার অবনতি হবে বুঝে হেইলি এক অধ্যাদেশ জারি করলেন যার দ্বারা নেহরু ও অন্য নেতাদের

আন্দোলন বিষয়ে লেখা বা বক্তৃতা দেওয়া নিষিদ্ধ হল,নেহরুর এলাহাবাদ ত্যাগও। শেষোক্ত অপরাধে তাঁকে ২৬ ডিসেম্বর গ্রেফতার করা হল। এটা উইলিংডনেব নিরঙ্কুশ দমননীতির নান্দীমুখ মাত্র। হোরের চিঠিতে জানা যায় তিনি খুশি না হলেও সমর্থন করেছিলেন ; আর উইলিংডন গর্বের সঙ্গে বলেছিলেন, তিনি 'ভারতেব মুসোলিনি' হতে চলেছেন।[৫১] হেইলির মতো ঝানু লোকের ধাবণা হয়েছিল নেহরু ভারতে লেনিন মার্কা প্রলেতারীয় স্বৈবতন্ত্র স্থাপন করতে চান।

আগ্রা ও রায়বেবিলির আন্দোলনের বিস্তৃত বিশ্লেষণ করেছেন জ্ঞান পাণ্ডে।[৫২] কংগ্রসী নেতৃত্বের সীমাবদ্ধতার সমালোচনা কবেছেন তিনি। নেহরু সর্বশ্রেণীর স্বার্থের কথা ভেবেছিলেন, অর্থাৎ জমিদারদেবও। গান্ধীর "মেনিফেস্টো টু দ্য কিযাণস্" ও "অ্যাপিল টু দ্য জমিনদাবস" উভয় যুযুধান পক্ষের প্রতি সংযমেব নির্দেশ। পাণ্ডে এই দৃষ্টিভঙ্গিকে **"umbrella approach"** আখ্যা দিয়েছেন। সরকারী দমননীতি ও কংগ্রেসী দ্বিধার মধ্যে নিষ্পিষ্ট কিষাণদেব প্রতিবোধ ভেঙে গিয়েছিল। হেইলি ১৯৩২-এব মাঝামাঝি ফিগুলেটারকে লিখছেন, কানপুব ও এলাহাবাদ জেলা ছাড়া **"the no-tax campaign does not exist any more."**

জ্ঞান পাণ্ডের মন্তব্য **"The U. P. Congress volt-face on the question of peasant protests following the Gandhi-Irwin agreement was surely one of the most bizzarre episodes in the history of Civil Disobedience Movement and one of the most significant."**[৫৩] মাও-জে-ডং-এব উক্তি উদ্ধৃত করে তিনি বলতে চেয়েছেন, কোনো অনগ্রসর আধা-উপনিবেশে যখন বুর্জোযা নেতৃত্বে জাতীয আন্দোলন ঘটে তখন গ্রামীণ সামন্তশ্রেণীই সবচেযে বেশি বাধা দেয। এদের মাধ্যমেই সাম্রাজ্যবাদীবা আধিপত্য বজায় রাখে। সাম্রাজ্যবাদের এই ভিত্তি ভেঙে না ফেললে তাকে হটানো যায় না। সাব-অলটার্ন ঐতিহাসিক পাণ্ডে মাঝারি ও দবিদ্র চাষীদেব 'স্বতঃস্ফূর্ত' এবং কখনো কখনো সহিংস প্রতিরোধের মধ্যে সমস্যাব সমাধান পেয়েছেন। এলাহাবাদেব ভাটওযাবিযা ও বাযবেরিলিব আরখায় কিষাণরাই কংগ্রসকে বাধ্য করেছে জমিদারদের ওপব চাপ দিয়ে খাজনা কমাতে। তাদেরই চাপে কংগ্রেস সোস্যালিস্ট পার্টির দাবিব তালিকায় জমিদারী উচ্ছেদ স্থান পেয়েছে। ইউ পি কংগ্রেসের অ্যাগ্রেরিয়ান এনকোয়াবি কমিটির ১৯৩১ ও ১৯৩৬-এব দুটি রিপোর্ট তুলনা করলে দৃষ্টিভঙ্গির পরিবর্তন লক্ষিত হবে। তবে ভূমিহীন চাষীরা তখনও কংগ্রেসের মানচিত্রে স্থান পায়নি। জওহরলালের আত্মজীবনী যে সব দরিদ্র ও মাঝারি মালিক চাষীকে **"a fine body of men and women"** বলে স্বীকার করেছে তাদেরই জন্য রচিত হয়েছিল ১৯৩৯-এর টেনান্সি অ্যাক্ট।

পাণ্ডের মতে কংগ্রেসের গণআন্দোলন পরিচালনাব সীমাবদ্ধতা ফুটে উঠেছে প্রেমচন্দের 'গোদান' উপন্যাসে (১৯৩৬)। পার্শ্ববর্তী গ্রামের আহির মুখিয়ার কাছ থেকে হরি গরু পেয়েছে দান হিসাবে। তখুনি তার প্রতি ঈর্ষা জেগেছে প্রতিবেশীদের। তার নিজের ভাই বিষ খাইয়ে মেরেছে গরুটাকে। ইতিমধ্যে হরি জানতে পেরেছে তার একমাত্র ছেলে মুখিয়ার বিধবা কন্যাকে অন্তঃসত্ত্বা করে পালিয়েছে। সমস্ত পরিবারের ওপর নেমে এসেছে দুরপনেয় কলঙ্ক। হরি বছরের আখ বিক্রি করে একটি টাকাও বাড়ি তুলতে পারেনি—মহাজন তার কাছ থেকে আদায় করে নিয়েছে এক শো কুড়ি টাকা। আরও দেনা বাকি। হরি স্ত্রীকে বলেছে শ্রমিক হয়ে সে রুজি রোজগার কববে। স্ত্রী উত্তর দিয়েছে—গ্রামে কাজ কোথায় ?

কোথাও হরি তার পাশে কংগ্রেসকে দেখতে পায়নি। 'গোদান' কাহিনীকে প্রতীক রূপে ব্যবহার করে পাণ্ডে বলতে চেয়েছেন আন্দোলনের সামাজিক গভীবতা (social depth) কমেছে, বাড়েনি।

আমবা শবৎচন্দ্রের "মহেশ" বা "অভাগীব স্বর্গ"-এর কথা তুলব না, প্রতিতুলনা হিসেবে উল্লেখ করব তাবাশঙ্কর বন্দ্যোপাধ্যাযেব "গণদেবতা" ও "পঞ্চগ্রাম"। সেখানে কংগ্রেসেব পক্ষে জনমত সংগঠন করছে দেবু মাস্টাব। তাব সঙ্গে অনিবার্য সংঘর্ষ ঘটছে উচ্চবর্ণের, উচ্চবিত্তেব, শয়তান মহাজনের—অবশ্যই পুলিশের। কিন্তু যে নৈপুণ্যেব সঙ্গে তারাশঙ্কব গ্রামীণ জীবনের অন্তর্নিহিত ও বহুস্তব দ্বন্দ্ব (শুধু শ্রেণীতে শ্রেণীতে নয়, জাতপাতে, শিক্ষিত-অশিক্ষিতে, ইংরাজি শিক্ষিত-সংস্কৃত পণ্ডিতে, কৃষি ও কারুশিল্পনির্ভব মানুষ ও শহুবে শিল্পনির্ভব মানুষে) উদ্‌ঘাটন কবেছেন প্রেমচন্দের উপন্যাসে তা অনুপস্থিত। তাকে উডিয়ে দেওযা যায় না। তাই আন্দোলনকে সমাজের গভীরে ছডিযে পড়তে দেয়নি। ভারতের সমস্যার তুলনায় চীনেব সমস্যা অনেক কম ছিল। চীনেব জাতীয়তাবাদ প্রভাবিত সাম্যবাদী আন্দোলনের এক প্রতিপক্ষ ছিল সাম্রাজ্যবাদ, অন্য প্রতিপক্ষ—সামন্ততন্ত্র। সেখানে হিন্দু-মুসলিম, ব্রাহ্মণ-কাযস্থ, কামার-কাহাব, দখলদার, কোর্ফা, ভাগ ও ভূমিহীন চাষীব, ভাষা-সংস্কৃতির এত হাজাবরকম বিভেদ ছিল না। শুধু মাও-জে-ডং-এর বাণী উদ্ধৃত কবলেই কোনো সিদ্ধান্ত প্রমাণিত হয না। অহিংস ও গণতান্ত্রিক পদ্ধতিতে আন্দোলন চালিযে "ধাত্রীদেবতা"ব শিবু যে "গণদেবতা"র দেবুতে উত্তীর্ণ হযেছিল সেইটুকুই লাভ।

তাবাশঙ্কবেব বীবভূমের পাশেব জেলা বাঁকুডায় কি ঘটছিল তার ছবি তুলেছেন হিতেশরঞ্জন · সান্যাল। মদনমোহনপুব গ্রামের ব্যবসায়ী জমিদার দালালের বিরোধিতা কবেছিল পাশের গ্রামের (জমুনা রৈরীর) সম্পন্ন চাষী ও আনাজ ব্যবসায়ী সদ্‌গোপ এবং স্বগ্রামে বাসন ব্যবসায়ী চক্রবর্তী। দালালরা বিদেশী কাপড়ের ব্যবসা করত ও বিদেশী সুতো তাঁতিকে দিযে কাপড বোনাত বলে সদগোপ ও চক্রবর্তী বয়কট চালায়। কোতুলপুর ও শিবোমণিপুরে জমিদারদেব প্রতিপক্ষ ছিল গন্ধবণিকরা। তারা কংগ্রেসে যোগ দেয়। সিহড় ইউনিয়নে সদগোপ জমিদার স্থানীয় ব্রাহ্মণ জমিদাবদের চেয়ে কম মর্যাদা পেত বলে কংগ্রেস সমর্থন করে। সিমলাপাল রাজবংশের বিবোধিতা করেছিল তারই জ্ঞাতিবংশ। জেলা পর্যায়ে কংগ্রেসীদের মদত দেয় বড় ব্যবসায়ী ও চালকলের মালিক গোয়েঙ্কা, দত্ত, নন্দী, সামন্ত, সাহানারা। সান্যালের আর্থ-সামাজিক ভাগ ছিল নিম্নরূপ :[৫৪]

| | |
|---|---|
| ক্ষেতমজুর, ভাগচাষী ও ছোট চাষী | ৫১·৬% |
| মাঝারি চাষী | ·৮.৯০% |
| ছোট ব্যবসায়ী ও শিল্পশ্রমিক | .৪.৭৯% |
| জোতদার, মহাজন, বড় ব্যবসায়ী | ২.৪০% |
| জমিদার | ২.৮০% |

কংগ্রেসের মধ্যে এত বিপরীতমুখী শক্তির সহাবস্থান বেশিদিন শান্তিপূর্ণ থাকতে পারে না। অপেক্ষাকৃত বড়লোকদের নিয়ন্ত্রণও অবিসংবাদিত। আন্দোলনের দুর্বলতার এ সব মৌল দিক বিস্মৃত হলে চলবে না। তা ছাড়া ফরাসী বিপ্লবের ইতিহাস সামনে রেখে, দরিদ্র, ভূমিহীন, কৃষক ও দিনমজুর সম্পর্কে মাতিয়ে (Mathiez)-র রোমান্টিক ভাবালুতা ত্যাগ করে লেফেভ্‌র (Lefebvre)-এর মত মোহমুক্ত হতে হবে।

'অর্ডিন্যান্স রাজে'র প্রকোপে[৫৪ক] গান্ধীর দ্বিতীয় পর্বের আইন অমান্য আন্দোলন যখন

স্তিমিত হয়ে আসছে তখন শাসন সংস্কার বিষয়ে আলোচনা পড়েছিল সংকটের মুখে। ডেভিডসন কমিটির রিপোর্টে পড়ি, রাজন্যবর্গ যে সব শর্তে যুক্তরাষ্ট্রীয় কাঠামো মেনে নিতে চাইছিলেন তার প্রথমটাই হল ব্রিটেনের সঙ্গে সব সন্ধি অটুট থাকবে। দ্বিতীয়ত, নওনগরের জামসাহেবের মত অনেকে বলছিলেন, অভ্যন্তরীণ প্রশাসনে কেন্দ্রীয় সরকারের হস্তক্ষেপ চলবে না, অথচ প্রয়োজন হলে রাজারা ব্রিটেনের সাহায্য পাবেন। অর্থাৎ প্যারামাউন্ট্সির ছত্রচ্ছায়া তাঁরা ছাড়বেন না।[৫৫] চেম্বার অফ প্রিন্সেসের প্রস্তাবে পড়ি, ফেডারেশন মেনে নিলেও তাঁরা সরকারের কাছে যোগদান চুক্তি (instrument of accession) নিয়ে আলাদা আলাদা আলোচনা চাইবেন।

সাম্প্রদায়িক সমস্যার ব্যাপারে জিন্না আগেই (১৯৩০-এর জানুয়ারি) বলেছিলেন তাঁর চৌদ্দদফা দাবি মানতে হবে এবং মহম্মদ আলি তাঁর সঙ্গে একমত হন। লাহোর কংগ্রেস নেহরু রিপোর্ট মেনে নেওয়ায় আনসারি এত ক্ষুণ্ণ হয়েছিলেন যে ওয়ার্কিং কমিটি থেকে তিনি পদত্যাগ করেন।[৫৫ক] গান্ধী চাইছিলেন একপক্ষ (তাঁর মতে, হিন্দু) ক্ষতি স্বীকার করুক কিন্তু মুঞ্জে তাতে রাজি ছিলেন না। অন্যদিকে ফজল-ই-র ভয় ছিল জিন্না কংগ্রেসের দিকে ঝুঁকবেন। জিন্নাকে নিরস্ত করতে তিনি সাফাত আহ্‌মদ খাঁ ও জাফরুল্লা খাঁকে গোলটেবিল বৈঠকে পাঠান। সাফি পৃথক নির্বাচন আঁকড়ে ধরে থাকেন। ফিরোজ খাঁ নুন আগা খাঁকে জানান পাঞ্জাবী মুসলিমরা পৃথক নির্বাচন ত্যাগ করবে না।[৫৫খ]

আসল কথা সাফি চাইছিলেন অন্তত চারটি প্রদেশে পূর্ণ মুসলিম শাসন। মহম্মদ আলির ম্যাকডোনাল্‌ড্‌কে লেখা শেষ চিঠিতে আছে পঞ্জাব ও বাংলায় মুসলিম সংখ্যাগরিষ্ঠতা খুব বেশি নয়, তাই ওই দুই প্রদেশে মুসলিম আসন সংরক্ষণ কবতেই হবে। ১৯৩০-এব ২৯ ডিসেম্বর ইকবাল লীগের সভাপতিরূপে বলেন— পঞ্জাব, উত্তর-পশ্চিম সীমান্তপ্রদেশ, সিন্ধু ও বেলুচিস্তান এক লপ্তে আমাদেব চাই।[৫৫গ] এখানেই 'পাকিস্তান' ভাবনার বীজ রোপিত হল।

শিখদের পক্ষ থেকে সর্দার উজ্জ্বল সিং ও সম্পূরণ সিং বললেন, শিখদের ভাগে মাত্র ১৯% আসন পড়েছে। তা অত্যন্ত কম, অন্তত ৩০% দিতে হবে। মুসলিমদের ৫১% আসন দিতেও তাঁরা রাজি হলেন না।

প্রথম বৈঠকের শেষে ম্যাকডোনাল্‌ড্‌ বলেন, কোনো বাঁটোয়ারা চাপাবার ইচ্ছে তার নেই। কিন্তু হেইলির সংগ্রহে তাঁর Note on Hindu-Muslim Representation-এর খসড়ার নকল পাওয়া গেছে। এদিকে গান্ধী দ্বিতীয় বৈঠকে যাবার জন্য তৈরি হচ্ছেন। গান্ধী জমিয়ত-উল-উলেমা কনফারেন্সে বলেন, "মুসলমানরা যা চায় আমি দেব। আমি বাণিয়ার মত আচরণ করতে চাই না।" সিমলায় এক মুসলিমদের বৈঠকে (১৮ এপ্রিল ১৯৩১) গান্ধীর গ্রহণের জন্য মুসলিম দাবির খসড়া তৈরি হয়। সেখানে উপস্থিত ছিলেন আনসারি, আলি ইমাম, জিন্না, আগা খাঁ, শৌকৎ আলি ও কিফায়েতুল্লা। আবদুর রহিম, ইকবাল, কোয়ায়ুম, গজনভি ও হারুন প্রধান মুসলিম প্রদেশগুলির প্রতিনিধিত্ব করছিলেন। কিন্তু লীগের পক্ষ থেকে বলা হয় যৌথ ভোটাধিকারের বিষয়টা রেফারেন্ডামে দিতে হবে পৃথক নির্বাচিত সংসদের পঞ্চম বছরে। আর বয়স্ক ভোটাধিকার প্রবর্তিত হলে দশ বছর পরে যৌথ নির্বাচন শুরু হবে, যদি যুক্তরাষ্ট্রীয় ও প্রাদেশিক পরিষদের সংখ্যাগরিষ্ঠ মুসলিমরা তা পূর্বাহ্নে মেনে নেয়। জাতীয়তাবাদী মুসলিমরা বলেন—যৌথ নির্বাচন দিয়ে শুরু হোক, রেফারেণ্ডাম না হয় দশ বছর পরে হবে। দরকার হলে প্রথম নির্বাচনের সময় ৫০% যৌথ ভোট ও ৫০% পৃথক

ভোটের ব্যবস্থা হতে পারে। ক্রমশ যৌথ ভোটের অংশ বাড়বে। ২৯ মে ১৯৩১ নিখিল ভারত মুসলিম কনফারেন্স প্রথম নির্বাচনে পৃথক ভোটের ওপর জোর দেয়। মুসলিমরা নিজেরা ঝগড়া করলে গান্ধী কি করবেন ? শিখরা যদি লিয়ালপুর ও মন্টগোমারী জেলা ছাড়া গোটা রাওলপিণ্ডি ও মুলতান বিভাগ পঞ্জাব থেকে বের করতে চায় তাহলে অন্যরা কি তাই মেনে নেবে ? ঝগড়াঝাটির বহর দেখে নভেম্বর মাসেই উইলিংডন বলছেন, ভারতসচিবকেই সাম্প্রদায়িক সমস্যার ব্যাপারে 'হুকুম' দিতে হবে। পরিশ্রান্ত গান্ধী ব্রিটিশ সরকারেব ওপর দোষারোপ করে বলেন, শাসন সংস্কারে এ ব্যাপারটাকে এত গুরুত্ব দেওয়া হচ্ছে কেন ? "হিন্দু মুসলমান সমস্যার সমাধান হবে স্বরাজসৌধের চূড়া, ভিত্তি প্রস্তর নয়।" তখন মুসলমানরা অন্য সংখ্যালঘুদের সঙ্গে এক প্যাক্ট করে বসলেন—যার প্রধান দাবি ছিল পৃথক নির্বাচন ও ওয়েটেজ এবং পঞ্জাব ও বাংলায় মুসলিম সংখ্যাগরিষ্ঠতার গ্যারাণ্টি। পিছনে রক্ষণশীল দল ও অ্যাসোসিয়েটেড চেম্বার অব কমার্সের নেতা এডোয়ার্ড বেন্থল ইন্ধন যোগাতে লাগলেন। ম্যাকডোনাল্ড্‌কে দিয়ে বলান হল এই জটিল বিষয়ে তিনি নিজেই রোয়েদাদ দেবেন। আর মুসলিমরা বলল রোয়েদাদ না বেরোলে শাসন সংস্কার বিষয়ে আলোচনায় তারা বসবে না। এ সময়কার উইলিংডনের চিঠি পড়লে বোঝা যায় গান্ধীর প্রত্যাবর্তনের পর আইন অমান্য ফের শুরু হবে আশঙ্কায় বড়লাট মুসলিমদের যে কোন উপায়ে তুষ্ট রাখতে চাইছিলেন। আগা খাঁ তাই চান। হোরকে তিনি লিখলেন, "It is our inherent interest to work hand in hand with Great Britain but also to see that the result of their cooperation is not our being handed over by Great Britain to Hindu domination". হেইলি বড়লাটকে জানালেন মুসলমানরা "an assurance of the best possible bargain" প্রত্যাশা করে। গজনভি ও নাজিমুদ্দিন ছোটলাট অ্যাণ্ডারসনকে জানালেন—বাংলায় অন্তত ৫১% আসন মুসলিমদের জন্য সংরক্ষিত করতে হবে। ইতিমধ্যে অনুন্নত হিন্দুদের মধ্যে দু'দল হয়ে গেছে। এক দলের নেতা আম্বেদকর। তিনি সম্পূর্ণ পৃথক ভোটের পক্ষে। অন্য এক দলের নেতা আম্বেদকরের প্রতিদ্বন্দ্বী এম. সি. রাজা। রাজা ও মুঞ্জে পৃথক পৃথক ভোট চাননি, আসন সংরক্ষণ ভিত্তিক এক চুক্তিও করেন।

সাম্প্রদায়িক বাঁটোয়ারার যে খসড়া তৈরি হয়েছিল তার রচয়িতা ছিলেন সাইমন, আরুইন ও লোথিয়ান। তা সংশোধন করেন হোর। হোরের ৫ আগস্টের চিঠিতে পড়ি এই বাঁটোয়ারায় হরিজনদের জন্য দু দফায় ভোটের ব্যবস্থা হয়েছিল। প্রত্যেক সংরক্ষিত আসনের জন্য প্রথম দফায় তারা পৃথক নির্বাচন করবে। এ ব্যবস্থা আপাতত বিশ বছরের জন্য চালু থাকবে। কেলকার ও জয়াকর সোজাসুজি বাতিল করলেন না কিন্তু মহাসভা করল। বাংলা ও পঞ্জাবে মুসলিমদের পৃথক নির্বাচন ও ওয়েটেজ বজায় থাকল। বাংলার লাট স্যার জন অ্যাণ্ডারসনের মতে ২৫০ জনের আইন পরিষদে হিন্দুদের ভাগে ১০৭ ও মুসলিমদের ভাগে ১১১ হওয়া উচিত।[৫৬] ভারত সরকার কিন্তু বাংলার হিন্দুদের ৯৬টির বেশি আসন দিতে চাননি। এর মধ্যে তাঁরা মাত্র ১০টি আসন হরিজনদের জন্য সংরক্ষিত রাখতে চেয়েছিলেন। উইলিংডন জানান বাংলার হিন্দুদের প্রতি বেশি সদয় হলে ইউ.পি.ও পঞ্জাবের মুসলিমরা বিরক্ত হবে।[৫৭] "We shall have the whole forces of the country against us, Hindus and Muslims...We can not afford wholly to be without friends".[৫৮] এর পর ব্রিটিশ ক্যাবিনেট নিম্নলিখিত হারে আসন বন্টন করেন। (দ্রষ্টব্য সারণী)

| বাংলা | | |
|---|---|---|
| সাল | মুসলিম | হিন্দু |
| ১৯১১ | ৩৯ | ৪৬ |
| ১৯৩২ | ১১৯ | ৮০ |

| পাঞ্জাব | | |
|---|---|---|
| মুসলিম | হিন্দু | শিখ |
| ৩০ | ২৯ | ১২ |
| ৮৬ | ৪৩ | ৩২ |

বাংলার হিন্দু আসনেব দশটি হবে হবিজনদেব জন্য সংরক্ষিত। তাদেব দু'পর্বে ভোট দিতে দেওযা হবে। বলা বাহুল্য. মুসলমানবা খুব খুশি হবে, হরিজনরাও।

॥ ৩ ॥

ষোল আগস্ট ম্যাকডোনাল্ড সাম্প্রদায়িক বাঁটোযারা ঘোষণা কবলেন। তাব আগেই জ্ঞানপাপী হোব লিখেছিলেন, "The communal fat will...be in the fire." গান্ধী দ্বিতীয় গোলটেবিল বৈঠকে বলেছিলেন প্রাণের শুল্কে তিনি হবিজনদের পৃথক নির্বাচন ঠেকাবেন। ঘোষণাব অল্প আগে (১ মার্চ) তিনি হোরকে আবাব সে কথা মনে করিয়ে দেন। ১৮ আগস্ট তিনি প্রধানমন্ত্রীকে জানালেন—ধর্ম ও নীতিব দিক থেকে হিন্দু ঐক্যের ওপব এত বড আঘাত তিনি সহ্য কববেন না। ২০ সেপ্টেম্বর থেকে আমৃত্যু অনশন শুরু করবেন। "...the contemplated step is not a method, it is part of my being. It is a call of conscience which I dare not disobey..." মহাদেব ও বল্লভভাই অনশনের ব্যাপারটা পছন্দ করেননি, নেহরু তো করবেনই না। উইলিংডন মনে করলেন এভাবে গান্ধী তাঁর লুপ্ত মর্যাদা ও প্রভাব পুনরুদ্ধার কবাব চেষ্টা করছেন। ম্যাকডোনাল্ড ভাবলেন অনশন কবে গান্ধী হরিজনদের জন্য সংরক্ষিত আসন কমাতে চাইছেন। কিন্তু গান্ধীর উদ্দেশ্য ছিল অস্পৃশ্যতা সমস্যাব প্রতি হিন্দুসমাজের দৃষ্টি আকর্ষণ, তাদের বিবেকের উদ্বোধন।[৫৯]

গান্ধীর আবেগকে পূর্ণ মর্যাদা দিয়েও পুণা চুক্তির সমালোচনা না করে পারা যায না। এ কথা ঠিক যে মর্লে-মিন্টো সংস্কার মুসলিমদের পৃথক ভোটাধিকার ব্যবস্থা সাম্প্রদায়িক বিভেদ অনেক বাড়িয়ে দেয়। অধিকাংশ মুসলিম জাতীয়তার মূল স্রোত থেকে দূরে সরে গিয়েছিল। হিন্দুদের ক্ষেত্রে জাতপাত নিয়ে যত অভ্যন্তরীণ বিরোধই থাক না কেন, তারা অন্তত একসঙ্গে ভোট দিত, অর্থাৎ রাজনীতির ক্ষেত্রে একই যুক্তফ্রন্ট বজায় রাখত। অস্পৃশ্যদের ও অনুন্নতদের পৃথক ভোটাধিকার দিলে তা অবশ্যই ভেঙে যাবে। তদুপরি জাতপাতের বিরোধ, অস্পৃশ্যতার গ্লানি কোন দিনই ঘুচবে না, বরং প্রথাবদ্ধ হয়ে যাবে। ১৯২৪ সাল থেকে হিন্দুসমাজের এই ক্ষতের দিকে তাঁর দৃষ্টি বিশেষ ভাবে আকৃষ্ট হয় এবং হরিজন আন্দোলন তার ফলশ্রুতি। তাঁর বিশ্বাস ছিল ভালবাসা ও সততার সঙ্গে চেষ্টা করলে

এ ক্ষত একদিন নিরাময় হবে। তিনি বর্ণাশ্রমধর্মকে উৎখাত কবতে চাননি, নিম্নবর্ণের প্রতি উচ্চবর্ণের সামাজিক দায়িত্বের ওপর জোর দিতে চেয়েছিলেন : কোনো বর্ণযুদ্ধের জিগির তোলেননি, সবাইকে নিজ নিজ স্বভাব (ধর্ম) অনুযায়ী কর্তব্য পালনের মাধ্যমে সমাজকে অধিকতর সংহত করতে বলেছিলেন। জলাচরণ, স্পর্শদোষ, মন্দির প্রবেশের অধিকার, এক পথে গমনাগমন ও এক প্রতিষ্ঠানে (বিদ্যালয়ে)-র সুযোগ গ্রহণ নিয়ে বাদানুবাদকে তিনি মনুষ্যত্ববিরোধী বলে মনে করতেন। গান্ধীজী সর্বদা মনে করতেন হিন্দুধর্মের মূল তত্ত্বের সঙ্গে এর কোন যোগ নেই। অনশনের দ্বারা একথাই তিনি বোঝাতে চেয়েছিলেন বৃহত্তর হিন্দুসমাজকে।

বিবেকেব বোধন কতদূর হয়েছিল তা বলা সম্ভব নয় কিন্তু তাঁর অনশনের সুযোগ নিয়ে অনুন্নত শ্রেণীর মুখপাত্র আম্বেদকর অনেক সুবিধা আদায় করেছিলেন।[৬০]

পুণা চুক্তির বিশ্লেষণে কি পাচ্ছি আমরা ? (১) গান্ধী প্রাথমিক ও দ্বিতীয় স্তরের নির্বাচন মেনে নিলেন। প্রাথমিক স্তরে প্রতি সংরক্ষিত কেন্দ্রে অনুন্নত শ্রেণী ৪ জন করে প্রতিনিধি পৃথক ভোটে নির্বাচন করবে। এ ব্যবস্থা চলবে দশ বছর। যদিও ব্রিটিশ ক্যাবিনেট বিশ বছরের কথা বলেছিল তবু প্রাথমিক স্তরে পৃথক ভোটাধিকার মেনে নেওয়া কি গান্ধীব ঘোষিত নীতিব পরাজয় নয় ? (২) তাদের জন্য আসন সংবক্ষণ বজায় থাকল। (৩) ম্যাকডোনাল্ডের বাঁটোয়ারা অনুযায়ী তারা সারা ভারতে প্রাদেশিক আইন পরিষদে পেত ৮১টি আসন (বাংলায় মাত্র ১০টি)। পুণা চুক্তি অনুযায়ী তারা সারা ভারতে পেল ১৪৮টি আসন (যার মধ্যে বাংলায় তাদের জন্য নির্দিষ্ট হল ৩০টি)।[৬১] বাজা-মুঞ্জে চুক্তিতে তারা সারা ভারতে পেত ২৬৫টি আসন। গান্ধী তা কমিয়ে ১৪৮ করলেন ঠিকই, কিন্তু বাংলায় কুড়িটি আসন বাড়িয়ে বর্ণহিন্দুদের সর্বনাশ করলেন। এ ছাড়াও ফেডারেল সংসদে সাধারণ আসনের ১৮% পেল তারা। অর্থাৎ ১৯০৯ সালে গোখ্‌লের উদারনীতির সুযোগ নিয়ে মর্লে-মিন্টো মুসলমানদের যে ঢালাও সুবিধা দিয়েছিলেন, ১৯৩২ সালে গান্ধীব উদারনীতি অনুন্নত হিন্দুদের সে সুযোগ দিল। মাথা-গণনাভিত্তিক গণতন্ত্রে এটা হয়তো অন্যায্য নয়। এত শত বছরের হরিজন-নির্যাতনের পরিপ্রেক্ষিতে হয়তো এটাই সুবিচার। কিন্তু ব্রিটিশ বিভাজননীতি আবার ফায়দা ওঠাল। গান্ধীর হরিজনদের তাব্য বোঝাল যে মুসলমানও সংখ্যালঘু, তারাও সংখ্যালঘু; অতএব মুসলমানদের সঙ্গে চললে তাদের স্বার্থ বেশি সংরক্ষিত হবে। এখন থেকে বাংলার রাজনীতিতে মুসলিম ও হরিজন এক গাঁটছড়ায় বাঁধা পড়ল। তার পুরোহিত ও সাক্ষী হল ইউরোপীয় এম এল এ-রা।

১৯৩১-এর জানুয়ারিতে বি. পি. সিংহরায়, হীরেন্দ্রনাথ দত্ত, তুলসী গোস্বামী, প্রমথনাথ টেগোর, বি. সি. চ্যাটার্জী ও জে. এন. বসু প্রমুখ বাঙালী নেতারা উইলিংডনের সঙ্গে দেখা করে পুণা চুক্তির বিরোধিতা করলেন। উইলিংডন লিখছেন, "The Hindu position here is certainly very hard. Under the pact they have had a further 20 seats taken away from them and handed over to the depressed classes, with the result that they will be in a small minority in the new Council and this notwithstanding the fact that they are in Bengal the chief men of influence both educationally and meterially..."[৬২] এ বিষয়ে সুভাষচন্দ্রের 'লিবার্টি' (১৭ আগস্ট ১৯৩২) ও সেনগুপ্তের 'অ্যাডভান্স' (১৮ আগস্ট ১৯৩২)-এর প্রতিবাদের সুর এক।[৬৩] উভয়ের মতে সব নিম্নবর্ণের লোকরাই অনুন্নত নয়। তারা কেন অন্যায় সুযোগ পাবে বর্ণহিন্দুদের স্বার্থ ব্যাহত

করে ? আটটি আসন হারিয়ে পাঞ্জাবী হিন্দুরা অবশ্যই ক্রুদ্ধ হল।

মজার কথা, মুসলমানরাও নিরঙ্কুশ সংখ্যা গরিষ্ঠতা না পেয়ে প্রতিবাদ জানাল। যৌথ ভোটাধিকার না পৃথক ভোটাধিকার চালু হবে তা নিয়ে পশ্চিম ও পূর্ববঙ্গের হিন্দু-মুসলিমে মতভেদ হ'ল। পশ্চিমের হিন্দুরা ছিল যৌথ নির্বাচনের পক্ষে, পূর্বে ঠিক বিপরীত। কংগ্রেসী মুসলিম ও লীগপন্থী মুসলিম যৌথ নির্বাচনের পক্ষে, আবার অন্যান্য মুসলিমরা বিপক্ষে। সবাইকে খুশি রাখতে কংগ্রেস সাম্প্রদায়িক বাঁটোয়ারা সম্পর্কে "না গ্রহণ না বর্জন" নীতি নেয়।[৬৪] নির্বাচন কাছে এলে কংগ্রেসকে স্পষ্ট নির্দেশ দিতে হয়। হিন্দু মহাসভা ঘেঁষা মালব্য ও অ্যানি তা বর্জন করতে কিন্তু কংগ্রেসী মুসলিম—আনসারি, আসফ আলি ও খলিকুজ্জমান—গ্রহণ করতে জেদ ধরেন। গান্ধী আর এক অস্পষ্ট প্রস্তাব আনেন। তাতে বলা হয় মতভেদ হওয়ায় কংগ্রেস গ্রহণ বা বর্জন করতে অপারগ। জাতীয়তাবাদের দিক থেকেও এটা গ্রহণীয় নয়। আসলে তিনি সাম্প্রদায়িক বিভেদের ভূতকে বোতল থেকে বের করতে চাননি। মূল শাসন সংস্কার বাতিল হলে বাঁটোয়ারাও বাতিল হবে এই ছিল তাঁর আশা এবং তা করার জন্য তিনি সংগ্রাম চালাতে চেয়েও ছিলেন।[৬৫] কিন্তু সারা ভারত সাম্প্রদায়িক বাঁটোয়ারা সম্মেলনে প্রতিবাদের ঝড় বয়ে যায়। পূর্ব বাংলার হিন্দুরা মুসলিমদের এত আসন দেওয়ায় প্রবল আপত্তি জানায়। সুভাষচন্দ্রের বিদেশ গমনের ফলে তাঁর দল বিধান রায়ের হেফাজতে এসেছিল। ডাঃ রায় গান্ধীর কাছে বাঁটোয়ারা বিরোধিতার অনুমতি চান কিন্তু গান্ধী তা দেননি।[৬৬] সরকার সানন্দে পুণা চুক্তি মেনে নেন এবং তৃতীয় গোলটেবিল বৈঠকে হিন্দু-মুসলিম সমঝোতা না হওয়ায় মুসলিম সম্পর্কিত রোয়েদাদও কার্যকর হয়। এক্ষেত্রে মালব্য ও অ্যানিকে প্রতিক্রিয়াশীল ও গান্ধীকে উদার মনে করা ভুল হবে। গান্ধী ব্রিটিশ বিভাজননীতির ঘায়ে সম্পূর্ণ বানচাল হয়েছিলেন।

পুণা প্যাক্টের পরবর্তী হরিজনসম্পর্কিত গান্ধীর কার্যকলাপ নেহরুও সুচক্ষে দেখেননি। তাঁর মনে হয়েছিল, এর ফলে আইন অমান্য আন্দোলন থেকে জনগণের দৃষ্টি সরে যাবে। যদিও কলকাতা কংগ্রেস (মার্চ-এপ্রিল, ১৯৩৩) নিয়ে খুব হৈ চৈ হয় তবু, সন্দেহ নেই, মূল আন্দোলনে ভাঁটার টান লেগেছিল। সরকার চাইছিল গান্ধীজীর শক্তি এদিকে ব্যয়িত হোক। ব্রিয়াঁ স্টডার্টের অন্ধ্র রাজনীতির আলোচনা পড়লে মনে হয় সরকার ঠিকই ভেবেছিলেন।[৬৭]

তৃতীয় গোলটেবিল বৈঠকের গুরুত্ব ছিল না বললেই চলে। ১৭ নভেম্বর (১৯৩২) শুরু হয়ে ২৪ ডিসেম্বর (১৯৩২) পর্যন্ত বৈঠক চলে। ব্রিটেনের শ্রমিক দল কোন প্রতিনিধি পাঠায়নি। কংগ্রেস তো কারারুদ্ধ, তার প্রতিনিধি যাবার কথাই ওঠে না। ভারত থেকে মাত্র ৪৬ জন আমন্ত্রিত হন। প্রধানত, লোথিয়ান, পার্সি ও ডেভিডসন কমিটির প্রস্তাবানুযায়ী কেন্দ্রীয় সরকারের কাঠামো নিয়ে এই বৈঠকে আলোচনা হয়। লোথিয়ান সর্বজনীন ভোটাধিকার চাননি, উচ্চতর কক্ষের পরোক্ষ নির্বাচন (প্রাদেশিক আইন পরিষদ দ্বারা) চেয়েছিলেন। নানা বিষয়ে মতদ্বৈধ দেখা দেয়। হিন্দুরা চায় বড় যুক্তরাষ্ট্রীয় সংসদ, মুসলমান ও বড় রাজারা চায় ছোট। কেন্দ্র ও প্রদেশের ক্ষমতা ভাগ নিয়ে বিরোধ বাড়ে। হিন্দুরা চায় বাড়তি (residuary) ক্ষমতা কেন্দ্রে থাকুক, মুসলমানরা চায়—প্রদেশ পাক। আর্থিক ব্যবস্থা ও দায়দায়িত্ব, প্রতিরক্ষার কর্তৃত্ব, লাটদের সংরক্ষিত ক্ষমতা এ সব তো চিরবিতর্কিত। বৈঠকের শেষে যে শ্বেতপত্র প্রকাশিত হয় তাতে দেখা যায়— (১) লক্ষ্য হিসাবে 'ডোমিনিয়ান' শব্দটার উল্লেখও নেই ; (২) কবে ফেডারেশন চালু হবে তার হদিশ নেই ; (৩) পূর্ব শর্ত মানা যায় না কারণ তা বহু বিলম্বের কারণ হবে ; (৪) ইণ্ডিয়া কাউনসিল বাতিল হয়নি ; (৫) সংরক্ষিত ক্ষমতা সর্বব্যাপী এবং গণতন্ত্রবিরোধী ; (৬)

অন্তর্বর্তী কালের পর ভারতীয়দের হাতে সৈন্য বাহিনীর নিয়ন্ত্রণ ছেড়ে দেবার প্রতিশ্রুতি নেই ; (৭) অর্থ দফতর ভারতীয়দের হাতে দেওয়া হলেও বাজেটের ২০ থেকে ২৫% এর বেশি নিয়ন্ত্রণ ছাড়া হয়নি ; (৮) আর্থিক রক্ষাকবচ আপত্তিজনক এবং অনাবশ্যক ; (৯) বাণিজ্যের দিক থেকে ইংল্যান্ডকে অন্যায় সুযোগ দেওয়া হচ্ছে, তার ওপর কেন্দ্রীয় সংসদের নিয়ন্ত্রণও নেই, এই দিক থেকে বড়লাটের ভিটো-ক্ষমতা মানা যায় না ; (১০) আই. সি. এস. আই. পি. এস. প্রভৃতি উচ্চতম চাকুরির নিয়োগ, নিয়ন্ত্রণ, মাইনে নিয়ে ভারত সরকারকে ক্ষমতা দেওয়া হয়নি ।[৬৮]

নেভিল চেম্বারলেন এ বিষয়ে একটা নিষ্ঠুর পরিহাস করেছিলেন—"ভারত আদুরে ছেলে, তাকে একটা পেন্সিল কাটা ছুরি দেওয়া হবে বলা হয়েছে। যদি তাকে নিরাপদে রাখতে হয় তবে বেঁধে রাখতে হবে, ছেড়ে দিলে চলবে না।" আরুইন কিন্তু মন্তব্য করেন—কেন্দ্রীয় সরকারের দায়িত্বহীনতা সংস্কারকে ছিবড়েতে পরিণত করেছে।

সাপ্রু ও জয়াকর বৃথাই ফেডারেশনকে প্রাদেশিক স্বায়ত্তশাসনের পূর্বশর্ত করতে চেয়েছিলেন। তবু তাঁরা জয়েন্ট সিলেক্ট কমিটির কাজে যোগ দিতে বিলেত গেলেন নির্বেদ মন নিয়ে। এতে ব্রিটিশ ভারতের ২১ জন এবং রাজ্য থেকে ৭ জন যোগ দেন। ইতিমধ্যে ম্যাকডোনালডেব ক্ষমতা আরও কমে গিয়েছিল কারণ হার্বার্ট স্যামুয়েলের অনুগত লিবারেলরা মন্ত্রিসভা ত্যাগ করেছিল। র‍্যামজের নিজেব ভাষায়—তিনি "limpet in office." তা হলে আর কার কাছে ভারতীয়দেব আবেদন চলবে ? ভাবত সরকাব ও ব্রিটিশ সরকার দৃঢ়তার সঙ্গে শ্বেতপত্রকে সমর্থন কবল। 'ডোমিনিযান স্ট্যাটাস' সম্বন্ধে এবারও কোন উল্লেখ থাকল না। শুধু বিতর্ক হল নির্বাচনের পদ্ধতি ও ফেডারেল সংসদেব আয়তন নিয়ে। জয়াকর চাইলেন প্রত্যক্ষ নির্বাচন এবং বড়ো সংসদ। রাজা ও মুসলিমরা হোরকে উল্টো বোঝাল। উদারপন্থীদেব হাতে রাখতে উইলিংডন সাপ্রুদের সমর্থন করলেন। হোর কাজীর বিচার করলেন—বড়ো সংসদ ও পরোক্ষ নির্বাচন। নিম্নতর কক্ষ নির্বাচন করবে প্রদেশের নিম্নতর কক্ষ, কাউন্সিল অব স্টেট নির্বাচন কববে প্রদেশের উচ্চতর কক্ষ। অর্থনৈতিক ব্যাপারে ল্যাঙ্কাশিয়রের সন্দেহ কিছুতেই ঘুচছিল না। ভারতীয় ট্যারিফ কমিশন যে উচ্চহারে শুল্ক নির্ধারণ করেছিল তাতে ল্যাঙ্কাশিয়রের সদস্যরা অত্যন্ত বিক্ষুব্ধ হয়। উইলিংডন ছ' মাসের জন্য শুল্ক বৃদ্ধি মুলতুবি রাখেন। তবু ল্যাঙ্কাশিয়রের মনে হয় ভবিষ্যতে কেন্দ্রীয় অর্থমন্ত্রী এ ধরনের discriminating protection-এর নীতি নিতে পারেন। পার্লামেন্টে আবার চার্চিলের আক্রমণ তীব্র হতে তীব্রতর হচ্ছিল। হোর লিখছেন, **"Winston is determind to smash the National Government and believes that India is a good battering ram as he has a large section of the Conservative Party behind him."**[৬৯] রক্ষণশীলদের বাৎসরিক সভায় ও জয়েন্ট সিলেক্ট কমিটিতে চার্চিলের অনুগামীরা জোর লড়াই দেয়।

১৮ মার্চ শ্বেতপত্র প্রকাশিত হয়। ১০ মার্চের (ক্যাবিনেট মিনিটসে রক্ষিত) হোরের বক্তৃতা তাঁর গূঢ় অভিসন্ধি বুঝতে সাহায্য করে। তাঁরই ভাষায়, "এ ব্যবস্থায় কংগ্রেস কোনদিন কেন্দ্রে সংখ্যাগরিষ্ঠতা লাভ করবে না।" অর্থাৎ ভারতের সর্বাধিক জনপ্রিয় দল কোনদিন ক্ষমতা পাবে না। দ্বিতীয়ত, প্রাদেশিক স্বায়ত্তশাসন (১৯৩৫-এর সংস্কারের একমাত্র কার্যে পরিণত অংশ)-এর অন্যতম লক্ষ্য—মুসলিম তোষণ। তৃতীয়ত, রাজন্যবর্গের ভিটোক্ষমতা দ্বারা যতদিন সম্ভব ফেডারেশন ঠেকান যাবে।

লর্ড লিনলিথগো-কে সভাপতি করে জয়েন্ট সিলেক্ট কমিটি গঠিত হল এপ্রিলে। তার

আগে থেকেই, পুণা প্যাক্টের পর পর, ব্রিটিশ সরকারের ওপর চাপ এল গান্ধীসহ কংগ্রেসকর্মীদের মুক্তি দেওয়া হোক। উইলিংডন ও হোর চাইছিলেন গান্ধী নিজের থেকে আইন অমান্য প্রত্যাহার করুন—তাতে সরকারের মর্যাদা বাঁচে। উইলিংডনের ভাষায়, "...the initiative for this must come from him and cannot come from us."[৭০] তিনি গান্ধীর সঙ্গে আলোচনায় বসতে রাজি ছিলেন না। আরুইনের মত—তাঁর পরামর্শদাতারা দেখেছিলেন গান্ধীর জনপ্রিয়তা কমে যাচ্ছে, কংগ্রেসের কর্মীরা অসহিষ্ণু হয়ে উঠছে, মধ্যস্থ হিসাবে গান্ধীব গুরুত্ব নিম্নমুখী। তাছাড়া "গান্ধী যদি বাণিয়ার মত ব্যবহার করেন ও শর্ত আরোপ করেন, তবে যেখানে আছেন (অর্থাৎ জেলে) সেখানেই থাকতে হবে।"[৭১] ১৯৩৩-এর ১লা এপ্রিল কলকাতা কংগ্রেসে যোগদান করতে গেলে স্বরূপরাণী নেহরু, অ্যানি ও মালাব্যকে পথেই গ্রেফতার করা হল। কলকাতায় আরো অনেককে। তবু চৌরঙ্গীতে ৮০০ জনের জমায়েত হয় ও শ্রীমতী নেলী সেনগুপ্তা প্রস্তাব পাঠ শুরু করলে তাঁকেও গ্রেফতার করা হয়।

এ কথা ঠিক ওয়ার্কিং কমিটির মত না নিয়ে গান্ধীর পক্ষে আইন অমান্য প্রত্যাহাব কবা সম্ভব ছিল না।[৭২] তিনি ঐ সময় মাদ্রাজ মন্দিব প্রবেশ আইন ও হরিজন পত্রিকা প্রকাশ প্রভৃতি নিয়ে বেশি মাথা ঘামাচ্ছিলেন এবং সরকার, এমনকি আপন পবিচিতদের মধ্যেও, সাড়া না পেযে অনশনের জন্য প্রস্তুত হচ্ছিলেন। ৩০ এপ্রিল তিনি ঘোষণা করলেন আত্মশুদ্ধিব জন্য ৮ থেকে ২৯ মে (একুশ দিন) তিনি অনশন কববেন। এ নাকি ঈশ্বরের নির্দেশ এবং হরিজন সমস্যার ওপর দৃষ্টি আকর্ষণ করাই তাঁর উদ্দেশ্য।[৭৩] নেহরু, মালব্য, আনসারি, আজাদ প্রমুখ নেতাগণ প্রতিবাদ জানালেন। 'আত্মজীবনী'র পাতায় নেহরুর বিভ্রান্তি ও বিরক্তি সুপরিস্ফুট।[৭৪] জেলে গান্ধীর মৃত্যু হোক সবকারসে ঝুঁকি নিতে পারে না। তাঁকে ৮ মে ছেড়ে দেওয়া হল।

মুক্তিলাভের 'পর তিনি ফিবে এলেন রাজনৈতিক ভূমিকায়। ৮ মে কংগ্রেস সভাপতি অ্যানিকে ছ' সপ্তাহের জন্য আইন অমান্য মুলতুবি রাখতে নির্দেশ দিলেন. সবকাবকে অনুরোধ করলেন বন্দীদের মুক্তি দিতে, আলোচনায় বসতে রাজি এমন ইঙ্গিতও জানালেন। ৯ মে সরকার জানাল, আইন অমান্য স্পষ্টভাবে প্রত্যাহার করতে হবে এবং সে বিষয়ে আলোচনাব বা বন্দীদের মুক্তি দেবার ইচ্ছা তাদের নেই।[৭৫] সরকার জানতো কংগ্রেসীরা আইন অমান্য প্রত্যাহার করতে রাজি নয়, শ্বেতপত্রও মেনে নেবে না, অথচ নতুন সংস্কারের সুযোগে যতগুলি সম্ভব পরিষদীয় আসন দখল করতে আগ্রহী।[৭৬] উইলিংডনেব ধারণা ছিল জওহরলাল, প্যাটেল ও আব্দুল গফ্ফর খাঁ কোনও চুক্তি মানবেন না—অতএব গান্ধীর সঙ্গে আলোচনা কবে (তাঁর ভাবমূর্তি উজ্জ্বল করে) লাভ কি ?[৭৭] উইলিংডন নেহরুর আপত্তি সম্বন্ধে ভুল বলেননি। তাঁর ডায়েরিতে পড়ি, "All India, or most of it, stares reverently at the Mahatma and expects him to perform miracle after miracle and put an end to untouchability and get Swaraj and so on—and does nothing itself !"[৭৮] এ বাক্যগুলির শ্লেষ সুস্পষ্ট।

নেহরুর মত উগ্রপন্থীরা বললেন ছোট ছোট দলের সত্যাগ্রহ চলুক, কৃষক-শ্রমিকদের স্বার্থে আন্দোলন বন্ধ করা চলবে না ; অন্যদিকে শাসনসংস্কার গ্রহণ করা হোক এরকম চাপও আসতে থাকে, বিশেষত, জাতীয়তাবাদী মুসলিমদের কাছ থেকে।

গান্ধী অসুস্থ হওয়ায় আইন অমান্য আরও ছ' সপ্তাহ পিছিয়ে দেওয়া হল। জাতীয়তাবাদী

মুসলিমরা, বিশেষত, আসফ আলি, সংসদীয় রাজনীতিব পক্ষে চাপ বাড়ালেন। গান্ধী তখনও চাইছেন আলোচনায় বসার আগে অন্তত সীমান্ত গান্ধীকে মুক্তি দেওয়া হোক।[৭৯] জুলাই মাসের মাঝামাঝি স্থির হল বড়লাটের সঙ্গে তিনি দেখা করতে চাইবেন। নেহরু শুনে চটে লাল। বড়লাট রাজি হলেন না। ব্যক্তিগত আইন অমান্যের কথা মুখে বললেও গান্ধী দ্বিতীয়বার অনুরোধ জানালেন। ২৬ জুলাই-এর প্রতিবেদনে গান্ধী 'ডিক্টেটর' প্রথা ত্যাগ করলেন। এসব উল্টোপাল্টা এবং নতিস্বীকারমূলক কাজ দেখে উদারপন্থী সাপ্রুও বিমূঢ়।[৮০] গান্ধী সববমতী ত্যাগ করে ওয়ার্ধায় আশ্রম স্থাপন করবেন শুনে শাস্ত্রী ঠাট্টা করে গান্ধীর নাম দিলেন 'দ্বিতীয় ডন কুহোটি' (Second Don Quixote)।[৮১] গুজরাটে স্বাধীনভাবে ভ্রমণ করতে চাইলে গান্ধীকে আবার গ্রেফতার করা হল (১লা আগস্ট), তিনদিন পরে ছেড়ে দিয়ে পুণার মধ্যে অন্তরীণ করা হল, অমান্য করলে এক বছরের জেল দেওয়া হল। হোরের মতে এসব করে তিনি আবার পাদপ্রদীপের সামনে ফিরতে চাইছিলেন। উইলিংডন মনে করতেন তিনি কংগ্রেসী রাজনীতিতে 'back number' হয়ে গেছেন।

বলা বাহুল্য, নরম বা চরমপন্থীরা কেউ খুশি হয়নি। নরমপন্থীরা তখন সংস্কার, নির্বাচন, ক্ষমতার লড়াই-এর কথা ভাবছেন আর নেহরু সব ব্যাপারটায় অত্যন্ত ক্ষুব্ধ।[৮২] সাপ্রুর ভাষায়, কংগ্রেস কর্মীসাধারণের মনে "the present feeling is of despair and disappointment."[৮৩] সমস্ত অনশনের ব্যাপারটাই তাঁব চোখে মধ্যযুগীয় বলে প্রতীয়মান হয়েছিল। শাস্ত্রী লিখছেন, "তাঁব অনশন আমার বিবক্তি উৎপাদন করে। তাঁর অন্তবেব বাণীর ঘন ঘন উল্লেখ আমাকে অধীর করে।" যেখানে ব্রিটেনে রক্ষণশীল দল শিকড় গেড়ে বসেছে আর সংখ্যালঘুরা সংস্কারের সুফল ভোগের জন্য উৎসুক সেখানে জাতীয়তাবাদীদের নিষ্ক্রিয়তা বা অনৈক্য সাজে না।

সেপ্টেম্বরে গান্ধী ও নেহরুর দেখা হল—প্রায় দু' বছর পর। স্থির হল গান্ধী তাঁর জেলের বাকি সময়টা হরিজন আন্দোলন নিয়ে কাটাবেন, কংগ্রেসী নেতাদের প্রয়োজনে পরামর্শ দেওয়া ছাড়া অন্য কিছু করবেন না। সত্যাগ্রহ চলবে। নেহরু গান্ধীব প্রতি পূর্ণ আনুগত্য জানালেন। তাঁর মতে গান্ধীর সহযোগিতা ছাড়া বাঞ্ছনীয় লক্ষ্যের দিকে এগোনো সম্ভব ছিল না। হরিজন আন্দোলনের মাধ্যমে গান্ধী দেশের ঐক্য ও সংগ্রামী মনোভাব জাগিয়ে রাখতে পারবেন এ আশা তাঁর ছিল।[৮৪] গান্ধী কাজটা একটু বেশি করছিলেন—তা না হলে বিহারের ভূমিকম্পে সহস্র সহস্র লোকের প্রাণহানির পিছনে তিনি অস্পৃশ্যতার পাপ দেখতেন না। রবীন্দ্রনাথ এই অবৈজ্ঞানিক (এবং অমানবিক) মন্তব্যের প্রতিবাদ না করে পারেননি। ফলে গান্ধী মনপ্রাণ দিয়ে ত্রাণকার্যে আত্মনিয়োগ করেছিলেন। অন্য দিকে নেহরু ক্রমশই সমাজতন্ত্রের দিকে ঝুঁকছিলেন। তখনও তাঁর চোখে স্বরাজ প্রাথমিক লক্ষ্য, আইন অমান্য শ্রেষ্ঠ উপায়।[৮৫] আবার যমনদাস মেহতা, এন সি কেলকার প্রভৃতি দক্ষিণপন্থী আমলাতন্ত্র ও মুসলিমদের আধিপত্য ঠেকাতে আইনপরিষদ দখল করতে বদ্ধপরিকর হচ্ছিলেন। মাদ্রাজের সত্যমূর্তি তো কংগ্রেস স্বরাজ পার্টি প্রতিষ্ঠা করেছিলেন। কিন্তু কোন পক্ষই গান্ধীকে হারাতে প্রস্তুত ছিলেন না।[৮৬] দক্ষিণপন্থীদের পক্ষ থেকে নরীম্যান, আনসারি ও বিধান রায় গান্ধীর সম্মতি আদায় করার জন্য চেষ্টা শুরু করলেন। বোম্বাই-এর কে. এম. মুন্সীও যোগ দিলেন। গান্ধী শেষে রায়ের কথায় নিমরাজি হলেন ; আনসারিকে জানালেন, যদিও তিনি ব্যক্তিগত সত্যাগ্রহে বিশ্বাসী তবু সমস্ত ব্যাপারটা আলোচনার্থে এ. আই. সি. সি. ডাকতে তিনি আপত্তি জানাবেন না।[৮৭] এঁদের ও রাজেন্দ্র প্রসাদের সঙ্গে আলাপের পর ৭ এপ্রিল (১৯৩৪) তিনি ঘোষণা করলেন, কংগ্রেস আপাতত সত্যাগ্রহের ব্যাপারটা তাঁর

হাতে ছেড়ে দেবে। এটা নাকি বাস্তববাদীর পরাজয় স্বীকার নয়, একটা 'আধ্যাত্মিক সমাধান', ভবিষ্যতে সত্যাগ্রহ অস্ত্র যাতে আরো ভালোভাবে কাজে লাগানো যায় তার জন্য প্রস্তুতি। আনসারিকে লিখলেন : **"I feel that it is not only right, but that it is the duty of every Congressman who for some reason or another, does not want to, or cannot take part in civil resistance, and who has faith in entry into the legislatures, to seek entry and form combinations in order to promote the programme..."**[৮৮] বল্লভভাইকে লিখলেন, যারা দিনরাত কাউন্সিলে ঢোকার জন্য ব্যাকুল তাদের ঢুকতেই দেওয়া উচিত। **"Don't you think it is better for someone who is always dreaming of jalebi (জিলিপী) to eat it and find out its actual taste for himself ?"**[৮৯] বলা বাহুল্য, নেহরু মর্মাহত হলেন।

গান্ধী বুঝতে পেরেছিলেন সত্যাগ্রহরূপ হরধনুতে সকলে জ্যা রোপণ করতে পারে না। সত্য অসত্য হিংসা অহিংসা নিয়ে কোনো কংগ্রেস কর্মীর মাথাব্যথা নেই। সরকার এ আই সি সি-র ওপর নিষেধাজ্ঞা তুলে নেওয়ায় যেভাবে কংগ্রেসীদের মধ্যে চাঞ্চল্য দেখা গেছে তাতে তাঁর সরে থাকাই শ্রেয়। কম্যুন্যাল অ্যাওয়ার্ডের প্রতিবাদে মালব্য ও অ্যানি তো আলাদা ন্যাশনালিস্ট পার্টি গড়ে ফেলেছেন। তা ছাড়া দেখা দিয়েছে কংগ্রেস সোশ্যালিস্ট পার্টি। নেহরুর তাতে হাত না থাকলেও সহানুভূতি ছিল। 'না গ্রহণ না বর্জন নীতি'তে অনেকেই অসন্তুষ্ট। উপদলীয় দ্বন্দ্ব তো ছিলই। সাপ্রুর ভাষায়, "প্রায় সর্বত্রই কংগ্রেসে নিজেদের দলের লোকের মধ্যে গৃহযুদ্ধ চলছে।" বুদ্ধিমান জয়াকর শাস্ত্রীকে লিখলেন, এই ঘৃণ্য দলাদলির কেন্দ্রে ঝাঁপিয়ে না পড়ে তার প্রান্তে থেকে গান্ধী বুদ্ধিমত্তার পরিচয়ই দিচ্ছেন।[৯০]

জুন প্রস্তাবের বিরুদ্ধে নেহরুর প্রতিবাদের পর গান্ধীর স্থৈর্যের বাঁধ ভাঙল। ১৭ সেপ্টেম্বর এক দীর্ঘ প্রতিবেদনে গান্ধী জানালেন, যেসব মূল্যবোধ তাঁর জীবনের শ্রেষ্ঠ সম্পদ তা নিয়ে অধিকাংশ কংগ্রেসীদের সঙ্গেই তাঁর মতবিরোধ উপস্থিত। তিনি খাদি, চরখা, অস্পৃশ্যতা দূরীকরণ ও অহিংসার উল্লেখ করলেন। বিশেষ করে সমাজতন্ত্রীদের সম্বন্ধে বললেন, **"If they gain ascendancy in the Congress I cannot remain in the Congress."** সত্যাগ্রহের সাধনায় যদি কংগ্রেসীদের পূর্ণ সহানুভূতি না পান, তবে একাই তিনি পথ চলবেন। তাঁর কাছে স্বরাজের অর্থ নৈতিক আত্মশুদ্ধি, রাজনৈতিক সংস্কার নয়।[৯১] তবে বাইরে থাকলেও পরামর্শ দিতে কার্পণ্য করবেন না তিনি। যখন বোম্বাইতে কংগ্রেসের অধিবেশন বসল তখন গভীর দুঃখের সঙ্গে সংগঠন তাঁর সিদ্ধান্ত গ্রহণ করল। অবশ্য ভয়ের কিছুই ছিল না। সভাপতি তাঁরই সুযোগ্য শিষ্য রাজেন্দ্র প্রসাদ। তাঁকেই যখন এ আই সি সি থেকে ওয়ার্কিং কমিটি মনোনয়ন করার ক্ষমতা দেওয়া হল তখন বাইরে থেকে চাবিকাঠি নাড়ার কোন অসুবিধা রইল না মহাত্মার। কংগ্রেস স্থাপন করল সারাভারত গ্রামীণ শিল্প সমিতি, যা গান্ধীব অধীনে হবে এক স্বনিয়ন্ত্রিত সংস্থা। ১৯২৫-এ তৈরি হয়েছিল সারা ভারত সূতা কাটুনি সঙ্ঘ। এখন থেকে এই দুই প্রতিষ্ঠান গান্ধীর কর্মসূচির দুই মূল স্তম্ভ হয়ে দাঁড়াল। কংগ্রেস নামল সক্রিয় রাজনীতিতে অর্থাৎ ভোটাভুটিতে, আর গান্ধী চললেন আপন সত্য পালনের জন্য বনবাসে। সেই ভোট যুদ্ধের নায়ক অবশ্যই বল্লভভাই প্যাটেল, যার মত সমাজতন্ত্রবিরোধী বিরল। আরও রইলেন এস কে পাতিল ওমোরারজি দেশাই-এর মত স্থানীয় নেতা যারা মন্ত্রীত্ব[৯২] গ্রহণে আগ্রহী।

॥ ৪ ॥

উনিশ শো চৌত্রিশের ৬ জুন এক প্রেস বিজ্ঞপ্তি দ্বারা কংগ্রেসের ওপর নিষেধাজ্ঞা তুলে নেওয়া হল। হোমমেম্বার হেইগের উদ্দেশ্য ছিল দক্ষিণপন্থী ও সমাজতন্ত্রী লড়াইয়ে প্রথম পক্ষ সমর্থন। অক্টোবরে বোম্বাই কংগ্রেস অধিবেশনে সভাপতি রাজেন্দ্র প্রসাদ শাসন সংস্কারবিষয়ক শ্বেতপত্রের নিন্দা করেছিলেন। তাঁর মতে নয়া ব্যবস্থায় ব্রিটিশ কর্মচারী ও মনোনীত সদস্যবৃন্দের স্থান নেবে ফেডারেশনে যোগদানকারী রাজন্যবর্গের প্রতিনিধিরা। পৃথক ভোটাধিকার ব্যাপকতর হওয়ায় নতুন সংসদ হবে কম প্রগতিশীল। বড়লাট ও ছোটলাটদের হাতে এত 'বিশেষ দায়িত্ব' ও 'বিবেচনা (discretion) অনুযায়ী নীতিগ্রহণের ক্ষমতা' দেওয়া হয়েছে যে তার ফলে ভারতীয়রা আসল ক্ষমতা থেকে বঞ্চিত হবে। প্রাদেশিক স্বায়ত্তশাসন যে গুরুতর রূপে ব্যাহত হবে, তাতে সন্দেহ নেই। অর্থনৈতিক ব্যাপারে অর্থমন্ত্রী ও সংসদের ক্ষমতা অতি সীমিত করা হয়েছে। তা ছাড়া ভবিষ্যৎ অগ্রগতি নির্ভর করছে পার্লামেন্টের দাক্ষিণ্যের ওপর। "It would be a kind of federation in which unabashed autocracy will sit entrenched in one-third of India and peep in every now and then to strangle popular will in the remaining two-thirds." কংগ্রেস সভাপতি সাপ্রু ও জয়াকর থেকে আলাদা কথা বলেননি। সাম্প্রদায়িক বাঁটোয়ারার ব্যাপারে কংগ্রেস নিরপেক্ষ রইল—আনসারিকে খুশি রাখার জন্য। নতুন সংবিধানে সুতা কাটা ও শ্রমদান কংগ্রেসের কোনো কমিটির সদস্য পদে প্রার্থী হবার সর্তরূপে স্বীকৃত হয়েছিল। সর্ব ভারতীয় গ্রামীণ শিল্পোদ্যোগ সংস্থার কথা আগেই বলেছি।

তবু ১৯৩৪ সালের নভেম্বরের কেন্দ্রীয় আইন পরিষদের নির্বাচনে কংগ্রেস নামল এবং পূর্ণ স্বরাজের দাবিতে অটল থেকে ৪৪টি আসন জিতল। আরও কিছু সদস্যের সমর্থন পেয়ে তাঁর সমর্থন দাঁড়াল ৬০-এ। ১৯৩৫-এর ৭ ফেব্রুয়ারি সারা ভারত প্রতিবাদ দিবস পালন করলেও দক্ষিণপন্থীরা জানতেন শাসন সংস্কার বিল তাঁরা ঠেকাতে পারবেন না। বরং প্রস্তাবিত প্রাদেশিক স্বায়ত্তশাসনের পূর্ণ সুযোগ গ্রহণ সমীচীন। এ ব্যাপারে জিন্নার সহযোগিতা আবশ্যক হয়েছিল।

গান্ধীর প্রস্থান ও জিন্নার প্রবেশ প্রায় সমকালীন। মহম্মদ আলি ও সাফির মৃত্যুর পর লীগের কর্ণধার কেউ ছিল না। সদস্য সংখ্যা ও শৃঙ্খলাবোধ কমছিল, তহবিল নিয়ে নয়-ছয় চলছিল, সুদূর সুইটজারল্যাণ্ডবাসী আগা খাঁর নেতৃত্ব দেবার শক্তি বা ইচ্ছা কোনটাই ছিল না। এই অবস্থায় সদ্যবিবাহিত লিয়াকত আলি খাঁ জিন্নার সঙ্গে দেখা করলেন এবং সনির্বন্ধ অনুরোধ জানালেন ভারতে ফিরে লীগের পরিচালনাভার গ্রহণ করতে। প্রথমে জিন্না রাজি হননি; পরে বলেন, "সরেজমিনে পরিস্থিতি বুঝে যদি যেতে বলেন, যাবো।"[৯১ক] ১৯৩৪-এর এপ্রিলে লিয়াকতের সাহায্যে জিন্না লীগের চিরস্থায়ী সভাপতি নির্বাচিত হলেন। কেন্দ্রীয় আইনপরিষদে নিজের বোম্বাই আসন তো জিতলেনই, উপরন্তু ২২ জনের (১৮ জন মুসলিম) এক পরিষদীয় দল তৈরি করে ফেললেন। যখন রাজেন্দ্র প্রসাদরা বুঝেছেন মুসলিমদের সঙ্গে আপোস না করলে কেন্দ্রে ক্ষমতা পাওয়া যাবে না, তখন জিন্নাও বুঝেছেন কংগ্রেসের সঙ্গে বোঝাপড়া না করলে তিনি জাতীয় স্তরের নেতা বা সংখ্যালঘু প্রদেশের মুসলিমদের 'sole spokesman' হতে পারবেন না। পঞ্জাবে ফজল-ই-হোসেন তাঁর

সমঝোতার নীতি না মানলেও বাংলার মুসলমানরা মানতে পারে।[৯২] এই পরিপ্রেক্ষিতে জিন্না ও কংগ্রেস সভাপতিব কথাবার্তা হয় ১৯৩৫-এর গোড়ায়।[৯৩] আজাদ রাজেন্দ্র প্রসাদকে জানান, জিন্না আপোসের মেজাজে আছেন এবং মুসলিমদের হয়ে প্রতিশ্রুতি দিতে সমর্থ।[৯৪] বল্লভভাই, মালব্য ও ভুলাভাই-এর সঙ্গে কথা বলে রাজেন্দ্র প্রসাদ যৌথ নির্বাচনের বদলে বাংলা ও পঞ্জাবের মুসলিমদের আসন সংখ্যার ৫১% দিতে রাজি হন।[৯৫] জিন্না আরও সুবিধা চাইলেন। স্থির হল বাংলায় মুসলিম আসন সংরক্ষিত হবে ও ইউরোপীয় আসনেব কিছু ভাগ পাওয়া গেলে তা জনসংখ্যার অনুপাতে হিন্দু ও মুসলমানরা ভাগ করে নেবে।[৯৬] রাজেন্দ্র প্রসাদ প্যাটেলকে জানান, যৌথ নির্বাচনের জন্য এই মূল্য দেওয়া যায়।[৯৭] ঐতিহাসিকের কর্তব্য দেখিয়ে দেওয়া বাংলা ও পঞ্জাবের হিন্দু/শিখের স্বার্থহানি করে কিভাবে রাজেন্দ্র প্রসাদ ও আজাদ-বা জিন্নার সঙ্গে বোঝাপড়া করতে চেয়েছিলেন। স্বীকার করতে হবে জাতীয় সংহতির দিক থেকে যৌথ নির্বাচন অতি গুরুত্বপূর্ণ এবং নেহরু রিপোর্ট থেকে কংগ্রেস তা দাবি করে আসছে। তা ছাড়া জিন্নাকে ফজল-ই-র দল থেকে সরিয়ে নিলে তিনি হয়তো এতখানি বিচ্ছিন্নতাবাদীতে পরিণত হতেন না। কিন্তু পঞ্জাবের শহরবাসী মুসলিমরা তা মানত কী? বাঙালী হিন্দুরা ও মুসলিমরা সবাই মানতো এ কথাও কি ঠিক? ১৯২৭-৩৩-এর মধ্যে ফজলল হক (আবদার রহিমের সমর্থনে) মুসলিমদের স্বার্থে বঙ্গীয় প্রজাস্বত্ব আইন সংশোধন বিল (১৯২৮), বঙ্গীয় গ্রামীণ প্রাথমিক শিক্ষা বিল (১৯৩০), বঙ্গীয় ম্যুনিসিপাল অ্যাক্ট সংশোধন বিল (১৯৩২), বঙ্গীয় মহাজন বিল (১৯৩২) ও বঙ্গীয় কৃষি ঋণগ্রস্তদেব জন্য বিল (১৯৩৩) উত্থাপন করে ও অনেকগুলি পাস করে হিন্দু ভদ্রলোকদের খেপিয়ে দিয়েছিলেন। সাম্প্রদায়িক বাঁটোয়ারা ও পুণা চুক্তি তাতে ঘৃতাহুতি দেয়। পূর্ব বাংলাব হিন্দুরা অনিশ্চিত ইউবোপীয আসনের ভাগাভাগির লোভে যৌথ নির্বাচন চাইবে কেন? আব লোক্যাল ও যুনিযান বোর্ডে কর্তৃত্বেব মধুর স্বাদ পাবার পর মুসলিমবাই-বা কেন আইন পরিষদে চিরন্তন কর্তৃত্ব চাইবে না? গ্যালাহার ও আয়েষা জালালেব মতে হিন্দু মহাসভা রাজেন্দ্র প্রসাদ-জিন্না আলোচনা সফল হতে দেয়নি।[৯৮] মালব্যকে দোষী কবেছেন মার্গেরিট ডাভ। এ মত এক পেশে। আযেষা জালাল জিন্নার পক্ষে রীতিমত ওকালতি কবেছেন। জিন্না নাকি সাম্প্রদাযিক বাঁটোযাবার রাজনৈতিক ব্যাখ্যা করেছেন, ধর্মীয় ব্যাখ্যা নয। ওটা না গ্রহণ কবলে পুরো শাসন সংস্কারটাই বর্জন করতে হত। কিন্তু জিন্না কি জানতেন না (এবং বলেননি) যে এই সংস্কাব "অপমানজনক" ও "অসহ্য"? আসলে তিনি বুঝেছিলেন মুসলিম প্রদেশগুলি স্বাযত্ত শাসনের জন্য লোলুপ এবং তা গ্রহণ না করলে তিনিই বর্জিত হবেন। সেই অংশটুকু গ্রহণ করে ফেডারেশনের অংশটুকুর সমালোচনা করেছিলেন তিনি—আপন স্বার্থে। ফেডারেশনে আপত্তি জানিয়ে তিনি কংগ্রেসের সঙ্গে তাল বজায় রাখছিলেন। অপর দিকে পঞ্জাব ও বাংলার জন্য যতটা বেশি সুবিধা আদায় করে সেখানকার মুসলিমদেব আনুগত্য সংগ্রহ করতে চাইছিলেন। বঙ্গীয় হিন্দুদের মেজাজ বোঝা গিয়েছিল ১৯৩৩-এর মার্চে আইন পরিষদে আনীত জিতেন্দ্রলাল বন্দ্যোপাধ্যায়ের পুণা প্যাক্ট-বিরোধী প্রস্তাব থেকে। এই প্রস্তাব ৩৬-২৭ ভোটে গৃহীত হয়। অক্ষয়কুমার সেন ছাড়া সব বর্ণহিন্দু প্রস্তাবের পক্ষে এবং সব অনুন্নত হিন্দু (এবং মৌলভী আবদুস সামাদ ছাড়া সব মুসলমান) বিপক্ষে ভোট দেয়। অমূল্যধন রায়, মুকুন্দবিহারী মল্লিক প্রভৃতি অনুন্নত শ্রেণীর সদস্যের বক্তৃতার সুর এবং বেঙ্গল ফেডারেশনের কার্যাবলী বাঙালী বর্ণহিন্দুর মনঃপূত হতে পারে না। বিশেষ করে অপছন্দ হয়েছিল তপসিলী জাতি নির্ধারণের প্রণালী। ভারতের অন্যান্য প্রদেশে

অস্পৃশ্যতাই ছিল মাপকাঠি। কিন্তু বাংলার জন্য মাপকাঠি করা হল "সামাজিক ও রাজনৈতিক পশ্চাৎপরতা" (social and political backwardness)। সাইমন কমিশন ও লোথিয়ান কমিটি কিন্তু অস্পৃশ্যতাকেই মাপকাঠি করতে বলেছিলেন। বাংলা সরকার যখন এ সব জাতের তালিকা ঘোষণা করল ইণ্ডিয়ান অ্যাসোসিয়েশনও প্রতিবাদ না করে পারেনি।[৯৯] যাদের জন্য সরকারের এত মাথা ব্যথা তাদের মধ্যে পোদরা বিভক্ত হলেও মাহিষ্য, সূত্রধর ও নাথ বা যোগীরা ঐক্যবদ্ধভাবে আপত্তি জানায়।[১০০] কিন্তু গ্রামবাংলার, বিশেষত পূর্ব বাংলার, তপসিলী জাতিদের মধ্যে ফজলল হকের কৃষক প্রজা পার্টির শক্তিশালী ভিত্তি ছিল। ১৯৩৭-এর নির্বাচনে যে ৩২ জন তপসিলী প্রতিনিধি নির্বাচিত হয়, তার মধ্যে কংগ্রেসী ছিল—৭, হিন্দুসভা—২ ও স্বতন্ত্র—২৩। কংগ্রেস টিকেটে নির্বাচিত হয় ৫৪, স্বতন্ত্র বর্ণহিন্দু—৩৭, হিন্দু জাতীয়তাবাদী—৩, হিন্দু সভা—২, মুসলিম লীগ—৩৯, কৃষক প্রজা পার্টি—৪০, স্বতন্ত্র মুসলিম—৪২, ইউরোপীয়, 'অ্যাঙ্গলো-ইণ্ডিয়ান' ও ইণ্ডিয়ান ক্রিশ্চিযান—৩১। বলা বাহুল্য, কংগ্রেস, লীগ, কৃষক প্রজা পার্টির কাবোর কোন সংখ্যাগরিষ্ঠতা ছিল না, প্রত্যেকের নজব ছিল তপসিলী প্রতিনিধিদের ওপর। বর্ণহিন্দুদের পক্ষে এ যেন সার্কাসের শক্ত কবে টানা দড়ির ওপর দিযে হাঁটা। হাঁটতে পারেনি তাবা।

আমবা শাসন সংস্কারেব প্রসঙ্গে ফিরে যাই। ভারত সরকার ও ব্রিটিশ সবকাব স্থির করেছিল তাবা শ্বেতপত্রের বাইবে যাবে না। জযেণ্ট সিলেক্ট কমিটিতে বিতর্ক হচ্ছিল নির্বাচনেব পদ্ধতি ও ফেডারেল সংসদের আয়তন নিয়ে। জযাকর চাইলেন প্রত্যক্ষ নির্বাচন হোক এবং সংসদ বড মাপের হোক। কিন্তু মুসলিম ও অন্য সংখ্যালঘুদেব এবং একদল বাজাব মন্ত্রণায় হোব প্রথমে ঠিক কবলেন পরোক্ষ নির্বাচন ও ছোট সংসদ হবে। উইলিংডন কিন্তু জানালেন এতে উদাবপন্থীবা ক্ষুব্ধ হবে।[১০১] হোব কাজীর বিচার করলেন—সংসদ বড হল কিন্তু নির্বাচন পবোক্ষ রইল। প্রাদেশিক আইন সভা (Assembly) নির্বাচন কববে নিম্নতর কক্ষ আব প্রাদেশিক আইন পরিষদ (Council) বা ইলেকটবাল কলেজ নির্বাচন কববে কাউন্সিল অব স্টেট। বিল রূপে এ সব প্রস্তাব পার্লামেণ্টে আনা হল ও ১৯৩৫-এব ৪ আগস্ট বাজাব সম্মতি লাভ করে আইন (Government of India Act, 1935)-এ পবিণত হল। স্থিব হল ১৯৩৭-এর ১ এপ্রিল থেকে কিছু বক্ষা কবচসহ পূর্ণদায়িত্ববান সবকার (এখন সিন্ধু ও উডিষ্যাকে নিয়ে) এগারটি প্রদেশে চালু হবে। ফেডারেশনের অর্থাৎ ফেডাবেল কেন্দ্রীয সবকাব ও সংসদের ব্যবস্থা থাকল। ডাযার্কিব ভূত প্রদেশ থেকে কেন্দ্রেব ঘাডে চাপল। বৈদেশিক সম্পক ও প্রতিবক্ষা হল বড়লাটেব জন্য সংরক্ষিত। কিছু বক্ষাকবচসহ অন্যান্য কেন্দ্রীয় বিষয় গেল মন্ত্রীদেব হাতে।

প্রাদেশিক ও কেন্দ্রীয় আইন সভায় সাম্প্রদাযিক বাঁটোয়ারা অনুযাযী পৃথক ভোটাধিকাব বহাল রইল। ডোমিনিয়ান স্ট্যাটাসের কথা ছিল না, তবে বলা হল "mainly by usage and convention India under the new constitution might quickly acquire the same freedom, internal and external, as that of the other members of the British Commonwealth."

এর মধ্যে সবচেয়ে অনিশ্চিত ছিল ফেডারেশন। দ্বিতীয় গোলটেবিল বৈঠক থেকে রাজাদের মতিগতি বদলে গেছিল। পাতিয়ালার নেতৃত্বে একদল ক্ষুদ্র বাজা সাপ্রুর পরিকল্পনার বিবোধিতা করছিলেন। তাঁরা চাইছিলেন রাজাদের এক আলাদা যুনিয়ন। বিকানীর আবাব এদের বিবোধিতা করেন। বিকানীরের সমর্থনে ভূপালের নবাব

একটানা কাজ করতে পেরেছিল। কংগ্রেসের বার্ষিক রিপোর্টে বিভিন্ন সরকার বিভিন্ন খাতে কি পরিমাণ জনকল্যাণমূলক কাজ করছিল তার নিরিখ মেলে।[১৩৬]

যুদ্ধারম্ভে পদত্যাগ না করতে হলে কালক্রমে উদ্যোগ যথেষ্ট বৃদ্ধি পেত। অর্থের অভাব থাকলেও সততার অভাব ছিল না। সর্বোপরি ছিল গান্ধীজীর সদাসতর্ক দৃষ্টি। বর্তমান অকংগ্রেসী সরকারগুলি যখন সীমিত শক্তি ও অর্থের ওজর তোলেন এবং প্রায় প্রতি ব্যাপারে ধনতান্ত্রিক ব্যবস্থা ও কেন্দ্রের বিমাতৃসুলভ আচরণকে দায়ী করেন তখন তাঁরা ভেবেও দেখেন না কি প্রতিকূল পরিবেশে ১৯৩৭ থেকে ১৯৩৯ এইসব কংগ্রেসী সরকারকে দেশের কাজ করতে হয়েছিল। তাদের গঠনমূলক কাজ ইংরেজ লাট ও বড়লাটের প্রশংসা অর্জন করেছিল। লিনলিথগো তাদের "a distinguished record of public achievement"-এর উল্লেখ করেছেন। ইউ.পি.ও মাদ্রাজের লাটরা কাজের মেয়াদ শেষ হলে যে সব প্রবন্ধ লেখেন তাতে কংগ্রেসী সরকারদের নিষ্ঠা, সদিচ্ছা ও দক্ষতার প্রশংসা করা হয়েছিল।[১৩৭]

কেন্দ্রীয় কংগ্রেস মোটামুটি গণতান্ত্রিক পদ্ধতিতে চলত। তবু সি.পি. মন্ত্রিসভার সংকট উল্লেখযোগ্য। এখানে মারাঠীভাষী ও হিন্দীভাষী মন্ত্রীরা বনিয়ে চলতে পারছিলেন না। প্রত্যেক অঞ্চল থেকে তিনজন করে মন্ত্রী ছিলেন। প্রধানমন্ত্রী ছিলেন মারাঠীভাষী এন বি খারে। গোলমাল শুরু হয় আইনমন্ত্রী শরীফ ধর্ষণ মামলায় ধৃত এক ব্যক্তিকে মুক্তি দিলে। খারে ব্যাপারটা ধামাচাপা দিতে চাইলেও আইনসভার ভেতরে বাইরে প্রচণ্ড গোলমাল বাধে। ওয়ার্কিং কমিটির নির্দেশে মন্ত্রী পদত্যাগ করেন। খারেকে বলা হয় ওয়ার্কিং কমিটির অনুমতি না নিয়ে তিনি যেন মন্ত্রিসভার রদবদল না করেন। পাঁচমারিতে মারাঠী ও হিন্দীভাষী নেতাদের আপোস হয় কিন্তু খারে তাতে সন্তুষ্ট হননি। প্যাটেল তাঁকে ওয়ার্কিং কমিটির অধিবেশন পর্যন্ত অপেক্ষা করতে বলেন কিন্তু অধীর খারে ও তাঁর দুই মারাঠী সহকর্মী, গোল ও দেশমুখ, পদত্যাগ করেন। হিন্দীভাষী মন্ত্রীরা রাজেন্দ্র প্রসাদের সঙ্গে যোগাযোগ করেন এবং তিনি তাঁদের পদত্যাগ না করতে বলেন। কিন্তু ছোটলাট খারের পদত্যাগ গ্রহণ করে মন্ত্রিসভাকে বরখাস্ত করলেন (২০ জুলাই ১৯৩৮) ও খারেকে নতুন মন্ত্রিসভা গঠন করতে বললেন। দলীয় হাই কমাণ্ডের সঙ্গে কোন আলোচনা না করে পরের দিনই খারের অধীনে নয়া মন্ত্রিসভা শপথ নিল। ২২ জুলাই ওয়ার্ধায় পার্লামেণ্টারী সাবকমিটি এই নিয়ে বিচার করতে বসে এবং খারেকে ২৩ জুলাই পদত্যাগপত্র পেশ করতে বাধ্য করে। খারে আবার সি.পি.প্রার্লামেণ্টারী দলের নেতা হতে চান এবং ২৫ জুলাই গান্ধীর সঙ্গে সাক্ষাৎ করেন। তাঁকে সংবাদপত্রে সব ব্যাপারটা ব্যাখ্যা করে আপন "error of judgement" স্বীকার করতে বলা হয়, কিন্তু নির্দিষ্ট সময়ের মধ্যে তা না করায়, শৃঙ্খলাভঙ্গের অভিযোগে, তাঁকে কংগ্রেসের দায়িত্বশীল পদের অযোগ্য ঘোষণা করা হয়। ২৭ জুলাই-এর নির্বাচনে পণ্ডিত রবিশঙ্কর শুক্লা দলের নেতা নির্বাচিত হন এবং ৩০ জুলাই নতুন মন্ত্রিসভা গঠন করেন। খারের নানা অভিযোগের উত্তরে গান্ধী যে বিধ্বংসী বিবৃতি দেন (৬ আগস্ট) তা পার্লামেণ্টারী গণতন্ত্রের নীতি হিসাবে আদর্শ বলে পরিগণিত হওয়া উচিত। In no case can any minister take internal quarrels to the Governor and seek relief through him without the consent of the W. C.... Of course the Governor's action conformed to the letter of the law, but it killed the spirit of the tacit compact between the British Government and the Congress..." সুভাষবাবু তখন সভাপতি। তিনি

বলেন, "In no country would a deposed Premier have behaved with such supreme lack of dignity and responsibility as the ex-Premier of C. P."[১৩৮] আজকাল যদি এভাবে শৃঙ্খলা রক্ষিত হত, কংগ্রেস বাঁচত।

॥ ৬ ॥

কংগ্রেসী প্রদেশের সরকার যখন দরিদ্র দেশের উন্নয়নের জন্য সীমিত চেষ্টা চালাচ্ছিলেন তখন ওপরতলার নেতারা মুসলমানদের সঙ্গে সঙ্গে বোঝাপড়ার পথে বাধার পর বাধার সম্মুখীন হচ্ছিলেন। ১৯৩৫ সালে রাজেন্দ্র প্রসাদ ও জিন্নার আলোচনা কিভাবে ব্যর্থ হয় আগেই বর্ণিত হয়েছে। হিন্দু মহাসভা ও মালব্য-পরিচালিত ন্যাশানালিস্ট দল তা প্রত্যাখ্যান করে। সি পি ও বোম্বাই-এর অ্যানি-পরিচালিত ডেমোক্র্যাটিক স্বরাজ পার্টিও। সাম্প্রদায়িক বাঁটোয়ারার ফলে বাংলার হিন্দুরা কংগ্রেস সভাপতির প্রস্তাব মেনে নিতে রাজি হয়নি। আনসারি ও আসফ আলি প্রভৃতি কংগ্রেসী মুসলমানদের চাপে কংগ্রেস সাম্প্রদায়িক বাঁটোয়ারার ব্যাপারে "না গ্রহণ না বর্জন" নীতি অনুসরণ করে। আসফ আলির বন্ধু, সত্যমূর্তি, জব্বলপুর এ আই সি সি-তে জিন্না-প্রসাদ ফর্ম্যুলার পক্ষে প্রস্তাব আনবেন শুনে বাঙালী কংগ্রেসীরা রুখে দাঁড়ায়। মালব্য পঞ্জাবে বাঁটোয়ারার বিরুদ্ধে জোর প্রচার চালান। কংগ্রেস সোস্যালিস্টরা আবার বাঙালীদের বাঁটোয়ারা-বিরোধী মনোভাবে মদৎ দিচ্ছিল। মন্ত্রীত্ব গ্রহণে প্রস্তুত প্যাটেল এই নিয়ে গোলমাল বাধাতে চাননি। রাজেন্দ্র প্রসাদ পুনরায় জিন্নার সঙ্গে আলোচনার জন্য প্রস্তুত হচ্ছিলেন। কিন্তু লক্ষ্ণৌ কংগ্রেসের সময় বোঝা গেছল মালব্যের দল বাঁটোয়ারা বর্জন করার নীতির পক্ষ নিয়ে ভোটে নামবে। নেহরু নিজে মনে করতেন জনগণের অর্থনৈতিক সমস্যার সুষ্ঠু সমাধানেই সাম্প্রদায়িক সমস্যার সমাধান নিহিত। তেল-নুন-লকড়ির প্রশ্ন সব জাতপাত সম্প্রদায়ের বিভেদ ভেঙে দেবে এবং দেখিয়ে দেবে যে সমাজের আসল বিভেদ শ্রেণীগত। সাম্প্রদায়িকতার একটা দিকে প্রতিক্রিয়াশীল ও ব্রিটিশ সমর্থননির্ভর স্বার্থ; অন্যদিকে ভয়। "Honest communalism is fear: false communalism is political reaction." হিন্দু ও মুসলিম উভয় সম্প্রদায়েই এই দুই ধরনের সাম্প্রদায়িকতা আছে। সৎ সাম্প্রদায়িকতার লক্ষণ—স্বাধীনতার লক্ষ্য নিঃশর্তে সমর্থন। সভাপতির ভাষণে তিনি বলেছিলেন, "it is after all a side issue..... my vision of a future India contains neither imperialism nor communalism." সাম্প্রদায়িক বাঁটোয়ারা, তাঁর মতে, দেশকে ধর্মের ভিত্তিতে নানা গোষ্ঠীতে ভাগ করেছে। এটা হল "an utter negation of nationalism (designed) to give strength to disruptive tendencies and thus to strengthen the hold of British imperialism." এমন "patent absurdity" সম্পর্কে দৃঢ় (এবং বিরোধী) অবস্থান না নিয়ে 'না গ্রহণ না বর্জন' নীতি নেওয়ার অর্থ কি?

নির্বাচন যত এগিয়ে এল, কংগ্রেস ততই মালব্যের সঙ্গে বোঝাপড়া করতে চাইল। তিনিও বাঁটোয়ারা বিরোধী, যদিও অন্য কারণে। তদুপরি যে তিনজন মুসলিম নেতা বোম্বাই কংগ্রেসের 'না গ্রহণ না বর্জন' নীতির পেছনে ছিলেন, তাদের মধ্যে টি কে শেরওয়ানি ও আনসারি মারা গেলেন, খলিকুজ্জমান কংগ্রেস ত্যাগ করলেন। আজাদ নিয়েছিলেন আনসারির স্থান কিন্তু তাঁর বেশি প্রভাব ছিল না। ওয়ার্কিং কমিটি ১৯৩৬-এর ১ জুলাই

মালব্যের সঙ্গে আলোচনাকে স্বাগত জানাল। নেহরু-রচিত নির্বাচনী ইস্তাহারে বলা হল—বাঁটোয়ারা হল “wholly unacceptable as being inconsistent with independence and the principle of democracy.” ফলে একদিকে বাংলা, বিহার ও নাগপুরে বাঁটোযাবাব বিরুদ্ধে জোব আন্দোলন শুরু হল, অন্যদিকে ইউ· পি-তে (এবং কিছুটা পঞ্জাবে) মালব্যাধীন ন্যাশানালিস্ট দল ও কংগ্রেসেব প্রার্থী নির্বাচন নিয়ে সমঝোতা। ফৈজপুর কংগ্রেসে খুব অল্প মুসলিম প্রতিনিধি উপস্থিত ছিলেন। এখানে গণ পরিষদেব ওপর জোব দেওয়া হল কিন্তু সাম্প্রদায়িক সমস্যা সমাধানে ঐক্যমত্যেব ওপর নয়। স্বীকাব করতেই হবে সমাজতন্ত্রী দল ও নেহরু সাম্প্রদায়িক সমঝোতা ও সংখ্যালঘুকে দেয রক্ষাকবচের ধারণা প্রত্যাখ্যান করে জিন্নাকে চটিযে দিয়েছিলেন।

১৯৩৬-এব প্রথম দিকে জিন্না সম্বন্ধে বিদাযী বডলাট মন্তব্য করেছিলেন, জিন্না “would go over to Congress entirely if he did not think that the Gandhi cap was not suitable for his style of dress and that he prefers to look like a Paris boulevardier with a monocle in his eye.”[১৩৮ক] রাজেন্দ্র প্রসাদেব সঙ্গে আলোচনা ব্যর্থ হবার পরও তিনি হাল ছাড়েননি। মুসলিমদেব যে তিনি সংগঠিত করতে চাইছেন এতে সত্যমূর্তি কোনও অন্যায় দেখেননি। মুসলিম লীগ পার্লামেণ্টারী বোর্ডও প্রতিক্রিয়াশীল ছিল না। জামিয়ৎ ও লীগের সহযোগিতা পরোক্ষ কংগ্রেস সমর্থন সূচনা করে। দুর্ভাগ্যের বিষয়—১৯৩৭ সালে নেহরু ও জিন্নার বিতর্কে ভাবী অমঙ্গলেব সুব শোনা গেল। জওহবলাল বললেন, ভারতীয় রাজনীতিতে দুটো মূল শক্তি কাজ কবছে—সাম্রাজ্যবাদ ও জাতীয়তাবাদ। জিন্না আপত্তি করলেন ; বললেন, একটা তৃতীয় শক্তিও আছে, তার নাম মুসলমান। মুসলিমরা আলাদা জাত এ ধারণা নেহরু উড়িয়ে দিলেন—তাঁর মতে লীগ সামন্ততান্ত্রিক ও অভিজাত ধনী মুসলমানের দল। জিন্না পরিহাস কবে বললেন, “Pandit Nehru is torn between Benares and Moscow.” বেনারস মানে মালব্য। জিন্নাব মতে লীগও দেশের স্বাধীনতা চায় কিন্তু হিন্দু-মুসলিম সংহতিব পূর্বশর্ত—সংখ্যালঘু প্রশ্নের সমাধান। মুসলমানদের আশঙ্কা দূর করতে হবে, নিরাপত্তা বোধ বাড়াতে হবে, সমান সুযোগ দিতে হবে। নেহরু জিন্নাকে ভাই পরমানন্দেব সঙ্গে তুলনা করলে জিন্না জানান, “ভাই পরমানন্দ তো হিন্দুরাজ চান, আর আমি চাই সকল ভারতীযের জন্য গণতান্ত্রিক এবং দায়িত্ববান সরকার।” ভাবী শাসনতন্ত্রে সংখ্যালঘুর রক্ষাকবচ থাকা চাই। তা ছাড়া কংগ্রেস মুসলিমদের প্রতিনিধিত্ব করছে এ দাবি তিনি নস্যাৎ করে দিলেন। সমাজতন্ত্রী নেহরু বললেন, ওপরতলার কিছু নেতার সুবিধাবাদী বোঝাপড়ায় সমাধান হবে না। জিন্না লক্ষ্মৌ চুক্তির দোহাই পাড়লেন। এ ধরনের উতোর চাপান কোন সমঝোতার পক্ষে শুভ নয়।

নির্বাচনের পর দেখা গেল ৪৮২টি মুসলিম আসনে মাত্র ৫৮টি লড়ে কংগ্রেস পেয়েছে ২৬টি আর (সবগুলিতে না লড়ে) লীগ পেয়েছে ১০৯টি। পঞ্জাব এবং বাংলার মত মুসলিম সংখ্যাগরিষ্ঠ প্রদেশেও লীগ ভাল ফল করতে পারেনি—পঞ্জাবে পেয়েছিল মাত্র একটি আসন।[১৩৯] ইউ· পি-তে কংগ্রেসের চাপ না থাকায় অনেক কংগ্রেসী মুসলিম লীগ টিকেটে দাঁড়ায়।

### সারণী ১
### পঞ্জাব

| সরকার পক্ষে | | বিরোধী পক্ষে | |
|---|---|---|---|
| দল | সদস্য | দল | সদস্য |
| য়ুনিয়নিস্ট হিন্দু | ৯৫ | কংগ্রেস | ১৮ |
| ইলেকটোরাল বোর্ড | ১১ | শিরোমণি আকালি | ১০ |
| খালসা ন্যাশনাল | ১৪ | মজলস-ই-অর্হর | ২ |
| | | ইত্তিহাদ-ই-মিল্লাত | ২ |
| | | মুসলিম লীগ | ১ |
| | | কংগ্রেস ন্যাশনালিস্ট | ১ |
| | | সোশ্যালিস্ট | ১ |
| | | লেবার | ১ |
| | | স্বতন্ত্র | ১৯ |
| | ১২০ | | ৫৫ |

বাংলার ক্ষেত্রে নির্বাচন পরবর্তী চিত্র ছিল এরকম (দুটি আসন বাদ)[১৪০]

### সারণী ২

| পার্টি | সংখ্যা |
|---|---|
| কংগ্রেস | ৫৪ |
| হিন্দু ন্যাশানালিস্ট (বর্ণহিন্দু) | ৩ |
| হিন্দু সভা (তপসিলী) | ২ |
| স্বতন্ত্র হিন্দু | ৩৭ |
| মুসলিম লীগ | ৩৯ |
| প্রজা পার্টি | ৪০ |
| স্বতন্ত্র মুসলিম | ৪২ |
| ইউরোপীয়ান | ২৫ |
| অ্যাংগ্লো ইণ্ডিয়ান | ৪ |
| ইণ্ডিয়ান ক্রিশ্চিয়ান | ২ |
| | ২৪৮ |

নির্বাচনের পূর্বে হক ও নাজিমুদ্দিনের মধ্যে নেতৃত্ব নিয়ে বিবাদের ফলে নাজিমুদ্দিন লীগে যোগ দেন। আক্রাম খাঁ-র 'আজাদ' লীগের বড় মুখপাত্র হয়ে দাঁড়ায়। লীগের অর্থভাণ্ডার বড় জমিদার ও কলকাতার অবাঙালী মুসলিম বণিকদের দানে পুষ্ট। নাজিমুদ্দিন ছিলেন একসিকিউটিভ কাউন্সিলর, ফারুকি মন্ত্রী। তাঁদের হাতে সরকারী পৃষ্ঠপোষকতা ছিল। শহীদ সুরাবর্দি খিলাফত কমিটির অর্থ ব্যবহার করেছিলেন। অন্যদিকে হকের কৃষক

প্রজা পার্টির পক্ষে ছোট জমিদার, তালুকদার, জোতদাররা আর কতটুকু অর্থ ব্যয় করতে পারে ? বলা বাহুল্য, হক খানিকটা কংগ্রেসী ও হিন্দুদের সমর্থন পাবাব আশা করেছিলেন। 'আজাদে'র সুর ক্রমশই সাম্প্রদায়িক হয়ে উঠছিল। লীগকে ইসলাম ও প্রজা পার্টিকে হিন্দুর সমার্থক বলে প্রচাব করা হচ্ছিল। ফজলুল হক ও প্রজা পার্টির আবেদন ছিল মুখ্যত অর্থনৈতিক · গ্রামে গ্রামে দ্বারে দ্বারে তাদের বাণী পৌঁছে দেবার জন্য ছিল উৎসর্গিত প্রাণ কর্মী। মুসলিম ছাত্র ও যুবক প্রজা পার্টিকে নিজেদের মনে করত। স্বয়ং ছোটলাট নাজিমুদ্দিনকে পটুয়াখালি আসনেব নির্বাচনে সমর্থন করে লীগকে হেয় করেছিলেন। মৈমনসিং, ববিশাল, নোয়াখালি ও চাটগাঁ ছিল প্রজা পার্টির সব থেকে শক্তিশালী ঘাঁটি। ফজলল হকেব উক্তি সব প্রজার কানে মধুবর্ষণ করেছিল, "আল্লার দোয়ায় আমি শীঘ্রই জমিদারী প্রথা উচ্ছেদ কবব।" পটুযাখালির বণক্ষেত্রে জমিদার-প্রজার বিরোধে শুধু ছোটলাট নয়, নেমেছিলেন ঢাকাব নবাব, ফুবফুবার পীর, শত শত মৌলানা, মৌলভী।[১৪১]

তবু কৃষক প্রজা পার্টিব স্থান হল স্বতন্ত্র মুসলিম ও লীগেব পর। দেখা গেল তাবা গ্রামাঞ্চলে প্রবল কিন্তু শহর ও বিশেষ কেন্দ্রে অস্তিত্বহীন। তাবা কি লীগ কি স্বতন্ত্র মুসলিম (৪২)দেব সাহায্য ছাড়া মুসলিম সবকাব স্থাপন কবতে অপারগ। কৃষক প্রজা পার্টিব একমাত্র আশা যদি কংগ্রেসেব সমর্থন পাওয়া যায। উভয়ে মিলে তাদেব হতে হবে ৯৬টি সদস্য। স্বতন্ত্রদেব ৩০ জনকে দলে আনতে পাবলে তারাই মন্ত্রিসভা গডতে পারবে।

কংগ্রেস ছিল সংখ্যাগবিষ্ঠ দল এবং আইনত তাবাই সরকার গঠনের দাবিদাব। নিজেবা না দাযিত্ব নিলেও তাবা বাইবে থেকে হককে সমর্থন জানাতে পারত। কিন্তু বাংলাব দুর্ভাগ্য, তা হল না। বিবোধ বাধল বাজনৈতিক বন্দীমুক্তি নিযে। হুমায়ুন কবিব এ ব্যাপারে কংগ্রেসেব দ্বিধাকে দায়ী কবেছেন।[১৪২] গভর্নবেব 'বিশেষ দাযিত্ব' নিযে তখন কংগ্রেসেব সঙ্গে বডলাটেব বিতর্ক চলেছে। কোথাও তাবা সবকাব গঠনেব সিদ্ধান্ত নেয়নি। বাংলায আলাদা নীতি অবলম্বন কবতে দ্বিধা হওয়া অস্বাভাবিক নয। কিন্তু তারা তো বাইবে থেকে হক মন্ত্রিসভাকে সমর্থন জানাতে পারত ? বাংলায় লীগের পথে কাঁটা দিতে হলে, মুসলিম ঐক্য ভাঙতে হলে—অর্থাৎ হিন্দুদেব স্বার্থ বাখতে হলে, এছাড়া কোন পথ ছিল কি ?

আবুল মনসুব আহমদ আলোচনায উপস্থিত ছিলেন এবং কৃষক প্রজা স্বার্থকে অগ্রাধিকাব দেবাব প্রস্তাব দিয়েছিলেন। তাঁব মতে বন্দীমুক্তিব ওপব জোব দিলে গভর্নব মন্ত্রিসভা ববখাস্ত কবতে পাবেন, তখন প্রজা পার্টির নির্বাচনী প্রতিশ্রুতি কোথায় যাবে ? এক দিক থেকে দেখলে কৃষক প্রজাব উন্নতিসাধনকে অগ্রাধিকার দান কংগ্রেস ও বাঙালী হিন্দুর পক্ষে কৌশল তো ছিলই, কর্তব্যও ছিল। এটা করলে তাঁরা সংখ্যাগরিষ্ঠ মুসলিমদের থেকে চিববিচ্ছিন্ন হয়ে যেতেন না। আর রাজনৈতিক বন্দীমুক্তিব কিঞ্চিৎ বিলম্ব হলেও দেশপ্রেমিক বন্দীবা যুক্তিটা মেনে নিতেন।

কিন্তু কবির, আহ্‌মদ, শীলা সেন—কারুর মন্তব্য সহজে মানা যায় না। প্রথমত বিরোধটা কি মুখ্যত বন্দীমুক্তি নিয়ে হয়েছিল, না নলিনী সরকারকে মন্ত্রিসভায় অন্তর্ভুক্ত কবতে গিযে ? সবকার তখন কংগ্রেস ছেড়ে হকের তহবিলদার হয়েছেন। কবিব বলেছেন, হকের পক্ষে সবকার ও মশাবফ হোসেনকে ত্যাগ করা অসম্ভব ছিল। যখন কংগ্রেসের সঙ্গে আলোচনা বিফল হল তখন সরকাবই লীগ ও কৃষক প্রজা পার্টিকে নিজেব বাড়িতে ডেকে আলোচনা ও আপোসেব সুযোগ করে দিয়েছেন। তার চেয়েও বড়ো কথা, যে আবুল মনসুব আহ্‌মদ কৃষক প্রজাব সুবিধাকে এত অগ্রাধিকার দিতে চেয়েছিলেন, তিনি কোন নীতিতে লীগের মত প্রতিক্রিয়াশীল সামন্ত-বণিক-সাম্প্রদায়িক দলের সঙ্গে আঁতাতে রাজি হন ?

ভারতীয় রাজনীতির আসল চবিত্র সমস্ত ব্যাপারটার মধ্যে ফুটে উঠেছে—মুখে বড়ো বড়ো নীতি, কর্মসূচি, কৃষক শ্রমিকেব দুঃখে অশ্রুজল বিসর্জন. আর ভেতরে মন্ত্রিপদ প্রাপ্তির নির্জলা অশোভন আকাঙ্ক্ষা। মুসলিম লীগেব তিনজন মন্ত্রী—নবাব হবিবুল্লা, নাজিমুদ্দিন (তিনিও ঢাকার নবাববংশীয়) ও সুবাবর্দি (কলকাতার বণিককুলের সঙ্গে যুক্ত)-কে নিয়ে, হিন্দুদের নলিনী সবকার, বিজযপ্রসাদ সিংহরায, শ্রীশচন্দ্র নন্দীকে নিয়ে, প্রজাদের কি স্বার্থ রাখবেন হক? সামসুদ্দিনের বদলে মশারফ হোসেনকে নিয়ে? মহম্মদ ওয়ালিয়ুল্লা 'যুগবিচিত্রা' গ্রন্থে লিখেছেন, শেষ মুহূর্তে কি হীন উপায়ে মশাবফকে ঢোকান হল। তিনি কৃষক প্রজা দলেব নীতিপত্রে স্বাক্ষব করেও মুসলিম লীগ কাউন্সিলে থেকে গেলেন। হক মন্ত্রিসভার এগাব জন সভ্যেব নয় জন ছিলেন জমিদার শ্রেণীর এবং ছয়জন বিশেষ আসনে নির্বাচিত, একথা ভুলে শুধু কংগ্রেসকে দোষ দিলে চলবে না। কেবল সাম্প্রদায়িক আপত্তিতে শ্যামাপ্রসাদ মুখার্জিকে নেওযা হযনি এ কথাও ভোলার নয়। বাঙালী হিন্দু যদি আপন সর্বনাশ ডেকে এনে থাকে. হকও খাল কেটে লীগের কুমীবকে ডেকে এনেছিলেন। সেই স্বখাত সলিলে তিনি, কৃষক প্রজা পার্টি, সাম্প্রদাযিক সম্প্রীতি, দেশেব সংহতি সবই একদিন ডুবল।

বাংলায কংগ্রেসী নীতিব সমালোচক যদি হন কবির, তবে ইউ.পি-তে কংগ্রেসী নীতির সমালোচক হলেন আবুল কালাম আজাদ[১৪৩] ও চৌধুরী খলিকুজ্জমান।[১৪৩ক] আজাদের মতে লীগেব সঙ্গে ইউ.পি. মন্ত্রিসভায দুজন মন্ত্রী নেবাব সূত্রে বোঝাপডা হযে গিযেছিল, নেহরুর আকস্মিক আপত্তিতে তা কমিযে একজন কবা হয ও ফলে আলোচনা ভেঙে যায়। খলিকুজ্জমান অভিযোগ কবছেন, কংগ্রেস চেযেছিল লীগের অবলুপ্তি। গান্ধীব ব্যক্তিগত সচিব পেযাবেলাল একে "a tactical error of the first magnitude" আখ্যা দিযেছেন, এমনকি গান্ধীব মতেব বিরুদ্ধে নেওয়া হয তাও বলেছেন।[১৪৩খ] পেণ্ডেবেল মুন সুবগ্রাম আরও চড়িয়ে বলেছেন, লীগেব দুজন মন্ত্রী নিতে নেহরুব আপত্তি হল fons et origo malorum—অশুভেব উৎসমুখ. আর তার থেকেই ভারত ভাগেব জন্ম। আমরা দেখাব আসল ঘটনাটা কি এবং এত তুচ্ছ কাবণ থেকে দেশ ভাগ হযনি। ক্ষমতা হস্তান্তব সম্পর্কিত ব্রিটিশ সবকারেব দলিল সংগ্রহেব অন্যতম সম্পাদক (মুনেব সহকর্মী) নিকোলাস ম্যানসার্গও মুনেব সিদ্ধান্তে আপত্তি জানিয়েছেন।[১৪৪]

ঘটনাটা এইরূপ। কিছুটা ভূমিসংস্কারের ভয়ে, কিছুটা ইউ.পি.আমলাদেব মদতে অনুগত জমিদাব ও তালুকদারবা ন্যাশানাল অ্যাগ্রিকালচাবিস্ট পার্টি গডেছিলেন। কিন্তু তাঁদের মধ্যে, ছোটলাট হেইগের মতে, ব্যক্তিগত বেষারেষিব অন্ত ছিল না। একমাত্র উদ্দেশ্য ছিল নির্বাচনে জযলাভ।[১৪৫] নেহরু রাজেন্দ্র প্রসাদকে (২১ জুলাই ১৯৩৭) লিখছেন, কংগ্রেসের দিক থেকে জাতীযতাবাদী মুসলিমদের ওপর কোন চাপ দেওযা হয়নি। শেষ পর্যন্ত কংগ্রেস মাত্র নয়টি মুসলিম আসনে প্রার্থী দেয। "We allowed matters to drift, although, we began to regret not having run more Congress Muslim candidates." মাত্র দুটি কেন্দ্রে কংগ্রেস লীগ প্রার্থীদের বিরোধিতা করে। অন্য আসনে কংগ্রেস "usually supported the League candidate if he was not an obvious reactionary, as sometimes he was." উভয়ের লক্ষ্য ছিল এক—সরকার সমর্থিত এগ্রিকালচাবিস্ট পার্টিকে হারানো। জেড এ আহমদের মতে এটা কংগ্রেসের ভুল হযেছিল। উচিত ছিল এই সুযোগে মুসলিম জনগণকে কংগ্রেসে সামিল করা। ছত্তাবির নবাব ও নবাব স্যার মহম্মদ ইউসুফ লীগেব নৌকায় পা রেখে চলতেন।

মাহমুদাবাদের রাজা জিন্নার বহুদিনের বন্ধু। সালেমপুরের বাজা লীগ পার্লামেন্টারী বোর্ডের সদস্য। এমনকি কিছু কিছু জাতীয়তাবাদী মুসলিম নেতা মুসলিম কেন্দ্রে কংগ্রেসের টিকেট কোনো কাজ দেবে না বুঝে লীগ-ভজনা শুরু করেছিলেন। তাঁদেব মধ্যে সবচেযে বিখ্যাত হলেন চৌধুরী খলিকুজ্জমান। তবু লীগের পক্ষে নির্বাচনের ফল ভাল হল না। হেইগ লিখছেন—লীগের মত একটা "ramshackle coalition"-এর ভাগ্যে আর কি জুটবে ? লীগ গ্রামাঞ্চলে ২৭টি ও শহরাঞ্চলে ১২টি আসনে প্রার্থী দেয়। কংগ্রেস শহবাঞ্চলের কোন মুসলিম আসনে প্রার্থী দেযনি। পিটার রীভ্‌সের মতে এটা কংগ্রেস-লীগ বোঝাপড়ার প্রমাণ।[১৪৬] গোপালও একটা "informal, unspoken understanding" কথা তুলেছেন। তাঁব মতে ইউ.পি-তে কংগ্রেস ও লীগ হাত ধরাধরি করে ব্রিটিশ সরকার ও তার খয়েব খাঁর দলকে হারাতে চেষ্টা করে ; লীগেব কোন সাম্প্রদায়িক ভূমিকা ছিল না। এই প্রদেশে হিন্দু-মুসলিম যতই ভাল হোক (?) এতটা মানতে আমি বাজি নই। তার প্রমাণ একটু পরেই পাওয়া যাবে।

যাই হোক, উভয়েব চেষ্টায় এবং অন্তর্দ্বন্দ্বেব ফলে অ্যাগ্রিকালচারিস্ট পার্টি প্রায় নিশ্চিহ্ন হয়ে গেল।

**সারণী ৩**

| দল | সাধারণ আসন | মুসলিম সংরক্ষিত আসন | বিশেষ আসন | মোট |
|---|---|---|---|---|
| কংগ্রেস | ১২৬ | ১ | ৮ | ১৩৫ |
| লীগ | — | ২৯ | ১ | ৩০ |
| মুসলিম স্বতন্ত্র | — | — | — | ২৪ |
| হিন্দু স্বতন্ত্র | — | — | — | ১৪ |
| ন্যাশনাল অ্যাগ্রিকালচাবিস্ট | | | | |
| পার্টি অব আগ্রা | — | — | — | ১৩ |
| পার্টি অব অযোধ্যা | — | — | — | ১২ |

ইউ.পি-তে কংগ্রেস সংখ্যাগরিষ্ঠ। তার কারুর সঙ্গে জোট বাঁধার প্রযোজন ছিল না। নেহরু, প্রসাদ ও প্যাটেল বোম্বাই ও ইউ পি-তে লীগেব সাথে কোয়ালিশনের বিরোধী ছিলেন। পন্থকে নেহরু (৩০ মার্চ ১৯৩৭) লেখেন, আজাদও বিবোধী। অন্যদিকে লীগ যদি কংগ্রেসেব সঙ্গে গাঁটছড়া না বাঁধে ইউ.পি-তে তার তাৎক্ষণিক শক্তিবৃদ্ধিব কোন সম্ভাবনা তো হবেই না, সর্বভারতীয় রাজনীতিতে স্থান হওয়া মুশকিল। মনে রাখতে হবে—বাংলায় তারা কৃষক প্রজা পার্টির সঙ্গে এই উদ্দেশ্যে গাঁটছড়া বাঁধছিল। ইউ পি-র দৃষ্টান্ত যদি অন্যান্য মুসলিম সংখ্যালঘু প্রদেশে অনুসৃত হয তবে জিন্নাব মত কে লাভবান হবেন ? মোট কথা, জিন্না চাইলেন. কোয়ালিশন, নেহরু—নয়। বোম্বাইতে একই চেষ্টা হয়। সেখানে প্যাটেল আপত্তি করেন ; গান্ধীও গা করেননি।[১৪৬ক]

নির্বাচনের ফলাফল দেখে নেহরুর মনে হয়েছিল কংগ্রেসের আশু কর্তব্য মুসলিমদের সঙ্গে নিবিড়তর গণসংযোগ। তা না করলে নতুন প্রজন্ম ও মুসলিম কৃষক শ্রমিকরা সাম্প্রদায়িকতার শিকার হবে। তাঁর ধারণা হয়েছিল মুসলিম জনসাধারণ কংগ্রেসের কাছে

এমন আহ্বান প্রত্যাশা কবছে।[১৪৭] এ বিষয়ে প্রাদেশিক কমিটিগুলির কাছে নানা সুপারিশ পাঠাচ্ছিলেন তিনি। গান্ধীর নাকি আপত্তি ছিল,[১৪৭ক] কিন্তু ওয়ার্কিং কমিটি সায় দেয়। জিন্নাব প্রতিক্রিয়া বিরূপ হতে বাধ্য। তিনি নেহরুকে 'পিটার প্যান' বলে ব্যঙ্গ করলেন। নেহরুর উত্তর—"কংগ্রেসে এমন অনেক মুসলমান আছেন যাঁরা হাজার জিন্নাকে প্রেরণা দিতে পারেন।"

এই পশ্চাৎপটে ইউ.পি-তে মোর্চা গড়ার কথা উঠল। কংগ্রেস প্রথমে কোন প্রদেশেই সরকাব গড়েনি সেকথা আগেই বলেছি। অর্ন্তবর্তী সরকার গড়ে খয়ের খাঁর দল। কিন্তু ভবিষ্যতের প্রস্তুতি হিসাবে গোবিন্দবল্লভ পন্থ খলিকুজ্জমানের মত পুরোনো কংগ্রেসীদের ফিরিযে আনতে চাইলেন। হযতো তাঁদের মধ্যে কোন চুক্তির কথাও উঠেছিল।[১৪৮] নেহরু আঁচ পেযেই পন্থকে সাবধান কবেছেন[১৪৯] এবং ইউ.পি-র ভারপ্রাপ্ত আজাদও নেহরুকে সমর্থন কবেন। কিন্তু জিন্না চেয়েছিলেন যুক্ত ফ্রন্ট, কংগ্রেসের মধ্যে লীগের আত্মবিসর্জন (merger) নয। লখনউ এসেই তিনি লীগকে পৃথক অস্তিত্ব বজায় বাখতে পবামর্শ দেন। জুনে খলিকুজ্জমান ও নবাব ইসমাইল খাঁ যুক্ত মন্ত্রিসভার কথা আবার তোলেন। প্রথম জন তো আজাদকে বলেই ফেললেন, তাঁদেব দুজনকে মন্ত্রী কবলেই চলবে।[১৫০] খলিকুজ্জমান অবশ্য লিখেছেন, তিনি শুধু বলেছিলেন নবাবকে বাদ দিযে আর কাউকে নেওযা চলবে না।[১৫১] আজাদ অতঃপব এক শর্তে দুজনকে নিতে চাইলেন—সংযুক্ত প্রদেশে লীগের আলাদা অস্তিত্ব রাখা চলবে না ও কংগ্রেসেব কর্মসূচি গ্রহণ করতে হবে। খলিকুজ্জমান লীগ পার্লামেণ্টারী বোর্ড তুলে দিতে ও উপনির্বাচনে লীগ প্রার্থী প্রত্যাহাব করতে রাজি হননি, যদিও দ্বিতীয ব্যাপাবে তিনি লীগ এক্‌সিকিউটিভ কাউন্সিল ডাকতে রাজি হন। কংগ্রেস তাঁর প্রস্তাব প্রত্যাখ্যান কবলে আলোচনা ভেঙে যায়। আজাদ অভিযোগ কবেছেন পুরুষোত্তমদাস ট্যাণ্ডনেব প্রবোচনায নেহরু হঠাৎ ঝাঁপিযে পড়ে প্রতিবন্ধকতা কবেন। একটিব বেশি মন্ত্রী নিতে তিনি বাজি হননি। আজাদ তখন ওযার্ধায় গান্ধীব কাছে আবেদন জানান, কিন্তু জওহবলালেব বক্তব্য শুনে গান্ধী তাঁব দিকে ঝোঁকেন।

কিন্তু তখন বা পবে নেহরুব সঙ্গে মতপার্থক্যেব কথা আজাদ কাউকে জানাননি। শুধু India Wins Freedom-এ আফসোস কবেছেন, নেহরুব অনমনীয (এবং অপ্রত্যাশিত) আপত্তির জন্য কংগ্রেস-লীগ মিলনের সম্ভাবনা ব্যর্থ হয। ঐতিহাসিকের উচিত আজাদের তাৎক্ষণিক প্রতিক্রিয়াকে গুরুত্ব দেওয়া, অনেক পরে লেখা স্মৃতিকথাকে নয। দ্বিতীযত, আজাদ উভয দলের merger বা মিশ্রণেব আশা করেছিলেন কেন? কোন ভিত্তিব উপর দাঁড়িয়ে তিনি বলেন—অনেকেই লীগ ছেড়ে চলে আসতে চাইছিল, শুধু নেহরুর ভুল নীতির জন্য ফিবে গেল জিন্নাব পক্ষপুটে? লীগ পার্লামেণ্টারী বোর্ডের দুই সদস্য—মাহমুদাবাদেব রাজা ও শৌকত আলিব আপত্তি ছিল। ইউ. পি-র ছোটলাট (হেইগ) ২৩ এপ্রিল, ১৯৩৭-এর রিপোর্টে লিখছেন, "খলিকুজ্জমান ১০ জন মুসলিম এম· এল· এ-কেও কংগ্রেসে আনতে পারবেন না।" বল্লভভাই প্যাটেল, আলোচনা ভেঙে যাবার পর, নেহরুকে ৩০ জুলাই লিখছেন, "It is perhaps too premature to expect any such settlement at present." তৃতীযত, এমন সুবিধাবাদী (এবং অসম) বিবাহ দুজন লীগ মন্ত্রী নিলেই কি টিকত? মনে বাখতে হবে, জিন্না বোম্বাই সরকারেও লীগ প্রতিনিধি ঢোকাতে চাইছিলেন। সেটা মেনে নিলে একই দাবি উঠত অন্যান্য কংগ্রেসী সরকারের ক্ষেত্রে। এরা সব হতেন জিন্নাব 'ট্রোজান ঘোড়া'। কংগ্রেসী আদর্শ, নীতি, কৌশল কোনটার প্রতি তাঁদেব আনুগত্য থাকত না। মুন্সীব ভাষায, তাঁবা থাকতেন, "at the disposal of

Jinnah to obstruct, defy, sabotage and blackmail the Congress." এসব ভয় বাস্তব ছিল বলেই বি জি খেবের মাধ্যমে গান্ধীকে পাঠানো জিন্নাব ইঙ্গিত গান্ধী বিশেষ আমল দেননি। হিন্দু ও মুসলমানের ভেদ দুস্তর নয়, কিন্তু গণভিত্তিক ও ধর্মনিরপেক্ষ কংগ্রেসের সঙ্গে সামন্ততান্ত্রিক এবং ক্রমশ মৌলবাদী লীগের বিভেদ দুস্তব। আলোচনা চলার সময় যে উপনির্বাচন হযেছিল, জিন্না সেখানে লীগ প্রার্থী দাঁড করিযেছিলেন। তা হয়তো অন্যায় নয়। কিন্তু আল্লা, কোরান ও বিপন্ন ইসলামেব জিগির, মোল্লা ও টাকার ছড়াছড়ির কথাও কি ভুলতে হবে ?

লীগের দুর্দিন চলছে তখন। পঞ্জাবের আইন সভায় একটি মাত্র লীগ সদস্য ; বাংলায় হক মন্ত্রিসভায তাবা স্থান কবেছে কিন্তু আধিপত্য স্থাপন কবতে পারেনি ; সিন্ধু ও সীমান্তে একটিও লীগপন্থী জেতেনি। জিন্না তবু নিবস্ত হলেন না। আযেষা জালাল তাঁর সম্বন্ধে ঠিকই বলেছেন, "But Jinnah was a fighter and he was the master of a long slow game, an expert at seeing chances in the worst reverses."[১৫২] তিনি দুটো জিনিস বুঝলেন · (১) মুসলিম মৌলবাদ সম্বন্ধে অনীহা ত্যাগ কবে তাকে কাজে লাগাতে হবে, (২) কেন্দ্রে আপন প্রাধান্য প্রতিষ্ঠা কবতে গেলে প্রতিস্পর্ধী মুসলিম প্রদেশগুলিব ক্ষমতা খর্ব কবতে হবে। এক দিকে তাঁর চেষ্টা হয় ফজলল হককে সবিয়ে লীগেব নাজিমুদ্দিনকে বাংলায প্রধানমন্ত্রী করা ও পঞ্জাবেব সিকান্দাব হাযাত খাঁকে অপসাবিত কবা বা স্বপক্ষে আনা। হক তখন কৃষক প্রজা দলের বিবোধী গোষ্ঠী (সামসুদ্দিন আহ্মদ ও কুডি জন এম এল এ) ও কংগ্রেসীদেব যুগপৎ আক্রমণে বিপর্যস্ত। প্রধানমন্ত্রিত্ব বাখতে তিনি লীগেব লখনউ অধিবেশনে সদলবলে যোগ দিলেন। সিকান্দার ও জিন্নাব একটা কাজ-চলা গোছেব বোঝাপডা হল, তবে সিকান্দাব যুনিয়ানিস্ট দল ও নিজেব কর্তৃত্ব অক্ষুণ্ণ বাখলেন। অন্যদিকে কংগ্রেসী প্রদেশে কংগ্রেস পতাকা উত্তোলন, বন্দেমাতরম্ গান, মসজিদেব সামনে বাদ্য প্রভৃতি সামান্য (এবং পুবনো) অভিযোগকে ফুলিয়ে ফাঁপিযে তুলে তিনি প্রচাব কবতে লাগলেন গ্রামাঞ্চলে কংগ্রেস কমিটি হিন্দু নেতাদেব সহযোগিতায হিন্দুবাজ কাযেম কবছে। কংগ্রেসী মুসলিম ও স্বতন্ত্র মুসলিমদেব মন্ত্রিসভায নেওযা হল। কিন্তু জিন্না বললেন, এবা উচ্চাকাঙ্ক্ষী, নীতিহীন, কংগ্রেসেব হাতেব পুতুল।

১৯৩৭ সালেব প্রথমে সংখ্যালঘু মুসলিম প্রদেশেব সমর্থন বর্জন কবাব সময হয়নি। পঞ্জাবে লীগেব কোন আলাদা সংগঠন গডতে দেননি সিকান্দার। ইকবালেব ভাষায়, সিকান্দাব-জিন্না লখনউ চুক্তিব অপব নাম "handing over the League to Sir Sikander and his friends." বাংলায হকেব আনুগত্য তিনি কিনেছিলেন নাজিমুদ্দিনেব উচ্চাশাকে খর্ব কবে। হকেব দল সংখ্যাগরিষ্ঠতা হারিয়েছিল। নাজিমুদ্দিন সহজেই ইউবোপীযানদেব সহায়তায প্রধানমন্ত্রী হতেন। কিন্তু জিন্না বোঝেন—"অল হজলু মিনা শযতান"। সবুবে মেওযা ফলবে। তাঁর প্রয়োজন ছিল কেন্দ্রেব রাজনীতিতে সিকান্দার ও হকেব সমর্থন। তিনি ঝানু আইনজ্ঞ। বুঝতে পেবেছিলেন, নতুন শাসনতন্ত্রে কেন্দ্রই হবে গুরুত্বপূর্ণ, সেখানেই তাঁকে সর্বভাবতীয মুসলিমদের অবিসংবাদী নেতা হতে হবে।

এমন সময নেহরুব নির্বন্ধাতিশয্যে কংগ্রেস মুসলিমদের মধ্যে গণসংযোগের ডাক দিল।[১৫৩] জিন্না ঠিক করলেন এর উত্তবে সাম্প্রদায়িকতার কুকুর লেলিয়ে দেবেন। আগেই ইউ·পি-ব উপনির্বাচনে 'বিপন্ন ইসলাম'-এর জিগির তোলা হয়েছিল ; কংগ্রেস পতাকা ও বন্দেমাতবমেব বিরুদ্ধে প্রতিবাদ কিছু পরে। এখন বিদ্যামন্দির, নঈতালিম—সবই মুসলিম সংস্কৃতি দলনেব প্রমাণ হিসাবে উপস্থাপিত হতে লাগল। কংগ্রেসী মন্ত্রীরা হিন্দুদের বেশি

চাকুরি দিচ্ছেন, নানা রকমের নেকনজর দেখাচ্ছেন, মুসলমানদের লোক্যাল বোর্ড, ডিস্ট্রিক্ট বোর্ডে বাধা দিচ্ছেন—এ অভিযোগ তো ছিলই। সংযুক্ত প্রদেশের লাট হেইগ ৭ জুনের রিপোর্টে বলছেন, সাম্প্রদায়িক বিদ্বেষ অনেক বেড়ে গেছে। ১৯৩৭-এর এপ্রিল ও জুনের মধ্যে বোম্বাই, মাদ্রাজ ও পঞ্জাবে দাঙ্গা তার প্রমাণ। ১৯৩৮-এর ফেব্রুয়ারিতে লীগের যে নতুন শাসনতন্ত্র প্রবর্তিত হল তাতে লীগ কাউন্সিলে পঞ্জাবকে ৫০টি আসনের জায়গায় দিতে হল ৯০টি, বাংলায় ৬০টির জায়গায় ১০০টি। অবশ্য একই সঙ্গে সংখ্যালঘু ইউ. পি-তে ৫০টি সত্ত্বেও জায়গায় ৭০টির ও আসামে ১২টির জায়গায় ২৫টির ব্যবস্থা করে পাল্লা খানিকটা সমান রাখলেন তিনি। তা ছাড়া নতুন ওয়ার্কিং কমিটি গঠন এল সম্পূর্ণ তাঁর কব্জায়। সভাপতিরূপে কাউন্সিল থেকে যে কোন ২১ জনকে তিনি বেছে নিতে পারবেন। ওয়ার্কিং কমিটিকে প্রভূত ক্ষমতা দেওয়া হল। বেশ বোঝা যায় ১৯৩৪-এর কংগ্রেসের নয়া শাসনতন্ত্র তাঁর আদর্শ, যদিও সভাপতির ক্ষমতা তিনি চালাবেন হিটলারী প্রথায়।

একটা নতুন কথা শোনা গেল ইকবালের মুখে। তিনি জিন্নাকে উপদেশ দিলেন, মুসলিম সংখ্যালঘু প্রদেশের কথা ভুলে যান। "Why should not the Muslims of North-West India and Bengal be considered as nations entitled to self determination just as other nations in India are?" এতে ভারতের সব জায়গার মুসলমানদেরই সুবিধা হবে।[১৫৪] পাকিস্তান বিষবৃক্ষের বীজ রোপিত হল। ফল ফলতে দের বাকী।

কলকাতায় আহূত লীগ অধিবেশনে (১৭-১৮ এপ্রিল ১৯৩৮) সভাপতি জিন্না বললেন, "We cannot surrender, submerge or submit to the dictates or the ukase of the High Command of the Congress, which is developing into a totalitarian and authoritative causes (sic) functioning under the name of the Working Committee, and aspiring to the position of a shadow cabinet in a future republic."[১৫৫] তারা কিনা সিন্ধুর রাজনীতিতেও নাক গলাচ্ছে! ১৯৩৮-এর মার্চে সিন্ধুর প্রধানমন্ত্রী গুলাম হুসেন পদত্যাগ করতে বাধ্য হয়েছিলেন এবং কংগ্রেসের সমর্থন পেয়ে আল্লা বক্স মন্ত্রিসভা গঠন করেছিলেন। তলে তলে জিন্নার লোক—আবদুল্লা হারুন—লীগ মন্ত্রিসভা আনতে চেয়েছিলেন। কিন্তু জিন্না-বকস বোঝাপড়া হবার আগেই কিনা কংগ্রেস বক্সকে ভাঙিয়ে নিল! ক্রুদ্ধ জিন্না পিরপুরের নবাবের নেতৃত্বে কংগ্রেসী দুঃশাসনের ওপর এক অনুসন্ধানী কমিটি বসিয়ে দিলেন।

জিন্নার দাপাদাপিতে কংগ্রেস একটু থমকে গেল।[১৫৬] এ যেন এক নতুন জিন্না—আর সেই পুরনো জাতীয়তাবাদী, মৌলবাদবিরোধী, আধুনিক মনোভাবাপন্ন মিঃ জিন্না নন; তিনি হয়েছেন জনাব জিন্না এবং কোয়েদ-ই-আজম হতে চলেছেন। ভারতের চেয়ে মুসলিম কৌম তাঁর চোখে বড়। গান্ধী তাঁর লখনউ ভাষণ পড়ে লিখলেন, "এ তো যুদ্ধ ঘোষণা।" জিন্না উত্তর দিলেন, "না, আত্মরক্ষা।" গান্ধী লিখলেন, "I miss the old nationalist." জিন্নার উত্তর, "I would not like to say what people spoke of you in 1915 and what they speak of and think of you to-day."

এই পরিপ্রেক্ষিতে বোম্বাইতে গান্ধী-জিন্না সাক্ষাৎকার হল। গান্ধীর সঙ্গে নতুন সভাপতি সুভাষচন্দ্র বসুও যোগ দেন। কংগ্রেস-লীগ যুক্ত মন্ত্রিসভা নিয়ে আলোচনা ভেঙে গেল জিন্নার জেদে। জিন্না বললেন, মুসলিম লীগকে ভারতীয় মুসলমানদের একমাত্র প্রতিনিধিত্ব

মূলক এবং অধিকারবান (authoritative) প্রতিষ্ঠান বলে মেনে নিতে হবে, যেমন কিনা "You (অর্থাৎ গান্ধী) represent the Congress and other Hindus throughout the country. Only on that basis we can proceed further."[১৫৭] কংগ্রেস এই অদ্ভুত দাবি মানতে পারে না। লীগ ভারতের সব প্রদেশেব সব মুসলমানেব একমাত্র প্রতিনিধিত্বমূলক প্রতিষ্ঠান নয় তা তো নির্বাচন প্রমাণ করে দিয়েছে। আর কংগ্রেসেব প্রতি যে বহু মুসলমানেব আনুগত্য বিদ্যমান তাও প্রতিষ্ঠিত। অ্যালেন হেস মেবিযাম জানাচ্ছেন, এপ্রিলে জিন্না দাবি কবলেন কংগ্রেস ওয়ার্কিং কমিটিতে কোন মুসলমান নেওযা চলবে না। বসু অবশ্যই এই দাবি নাকচ করে দেন।[১৫৮] জিন্না-নেহৰুব এ সমযকাব পত্রালাপে জিন্নাব রূঢ়তা আবও স্পষ্ট। নেহরু (৬ এপ্রিল ১৯৩৮) লিখছেন, "অবশ্যই লীগ গুরুত্বপূর্ণ সাম্প্রদাযিক সংগঠন এবং আমরা সে ভাবেই তাকে দেখি। তবে আমাদের তো সব সংগঠন ও ব্যক্তির কথা ভাবতে হয়···আর গুরুত্ব তো বাইবে থেকে আসে না, আসে অন্তর্নিহিত শক্তি থেকে।" জিন্না (১০ এপ্রিল ১৯৩৮) উত্তব দিচ্ছেন, "আপনাব সুব ও ভাষা এতই উদ্ধত ও সংগ্রামী মনোভাব প্রকাশ কবছে, যেন কংগ্রেসই সার্বভৌম শক্তি··· Unless the Congress recognizes the Muslim League on a footing of complete equality....we shall have to depend upon our *'inherent strength'* which will determine the measure of importance or distinction it possesses." (ইটালিক্স আমাব)[১৫৯]

জিন্না জানতেন এ দাবি কংগ্রেস মানতে পাবে না। তাই তিনি অস্থায়ী বড়লাট ব্রেবোর্নেব দিকে হাত বাড়ালেন। ব্রেবোর্ন ভাবতসচিবকে লিখছেন, জিন্না চান, "কেন্দ্রে ক্ষমতা এখন যেমন বয়েছে (অর্থাৎ ব্রিটিশেব হাতে) তাই থাক, ব্রিটিশবা যদি কংগ্রেসী প্রদেশে মুসলিম স্বার্থবক্ষা কবে তবে মুসলিমবাও কেন্দ্রে ব্রিটিশ স্বার্থরক্ষা করবে"।[১৬০]

মনে বাখতে হবে সময়টা ১৯৩৮। ইউবোপ একটাব পর একটা সংকটে টালমাটাল। আসন্ন যুদ্ধেব দামামা বেজে উঠেছে চেক, পোল ফ্রন্টে। ইংল্যাণ্ড আপন অস্তিত্ব সুরক্ষিত করতে নিযেছে নির্লজ্জ তোষণনীতি। ভাবতবর্ষে তার মিত্রেব দবকার ছিল। জিন্নার বাড়ানো হাত ব্রেবোর্ন, লিনলিথগোবা প্রত্যাখ্যান কবতে পাবেন না। আর এক দিক থেকে আশাব আলো দেখা দিল। কংগ্রেস সভাপতি বসু স্বযং বিদ্রোহ ঘোষণা কবলেন দক্ষিণপন্থী, পবে গান্ধীব, নেতৃত্বেব বিরুদ্ধে।

প্রথমেই বলা দরকাব সুভাষ-গান্ধী বিবোধ ব্যক্তিগত কাবণে ঘটেছিল বললে শুধু ইতিহাসের অতিসবলীকবণ করা হবে না, উভযের প্রতি অন্যায়ও করা হবে। অহঙ্কাব, মাৎসর্য্য, উচ্চাকাঙ্ক্ষা, ক্ষমতালিপ্সা আদর্শের মুখোস পরে দেখা দেয় না তা নয়, কিন্তু সব সময়ই দেখা দেয় এ বকম সিদ্ধান্ত অনৈতিহাসিক। জীবন এর চেয়ে ঢের বেশি জটিল। আধুনিক মনস্তাত্বিক বিশ্লেষণ ব্যক্তিত্বের সংঘর্ষের একটা ব্যাখ্যা দিতে পারে কিন্তু তা সত্যের একটা অসম্পূর্ণ দিক। কোন এরিকসন গান্ধীর বা জর্জ কেনান স্তালিনের আদর্শ বা কার্যকলাপের পূর্ণাঙ্গ বিশ্লেষণ কবতে পারবেন না।

সন্দেহ নেই, স্তালিন বাল্যে নিঃসঙ্গ ছিলেন, শুধু পিতৃস্নেহে বঞ্চিত নয়, নির্যাতিত। সুপণ্ডিত, বহু ভাষাবিদ, পাশ্চাত্য সংস্কৃতিরসে জারিতমন ট্রটস্কি বা রাডেক বা বুখারিন-কামেনেভের সামনে তিনি হীনমন্যতায় ভুগবেন এতে আশ্চর্য কি! জার্মান, অস্ট্রিয়ান, পোলিশ, হাঙ্গেরীয়ান সমাজতন্ত্রী চিন্তার শরিক ছিলেন না বলে রাশিয়ার বাইরের

সাম্যবাদী আন্দোলন সম্বন্ধে সন্দেহ তাঁব কোনদিন যাযনি। নিরাপত্তা বোধ ছিল না, তিনি তাই একদা নিষ্ঠুর অত্যাচাবী শাসকে পরিণত হবেন তাও মেনে নেওয়া যায। কিন্তু রুশ বিপ্লবের পরিপ্রেক্ষিত বাদ দিলে তাঁকে কি সত্যি বোঝা যাবে? ট্রটস্কির সঙ্গে একদিন ক্ষমতার লড়াই বাধবে বলেই কি তিনি ১৯২৪ সালে October and Trotsky's theory of permanent revolution লিখেছিলেন? তা নয়, আসলে গৃহযুদ্ধেব পব থেকেই নয়া অর্থনীতি, কুলাকশ্রেণীব আবির্ভাব, সর্বহাবা ও দরিদ্র চাষীদেব ডিক্টেটরশিপেব বদলে আমলাতান্ত্রিক রাষ্ট্রেব উদ্ভব, ট্রেড য়ুনিয়ানেব কর্ম পরিধি, পার্টির অভ্যন্তরীণ গণতন্ত্র, বিচিত্র জাতি ও সংস্কৃতিব স্বাধীনতার অধিকার, বিশ্ববিপ্লব সংঘটনেব দায়িত্ব নিয়ে লেনিনেব মনে চিন্তা জেগেছিল। পরবর্তীকালে সমাধান নিয়ে বিতর্ক, বিতর্কের অনুষঙ্গরূপে ও পৃথক মেজাজেব জন্য ব্যক্তিগত সংঘর্ষ এবং শেষে স্তালিনের জযের সঙ্গে ব্যক্তিপূজা দেখা দেয়। অর্থাৎ বাস্তব সমস্যা, মত ও পথেব পার্থক্য বাদ দিযে শুধু ব্যক্তির মনস্তত্ত্ব নিয়ে ব্যাখ্যা চলে না। ব্যক্তিত্ব ও ঐতিহাসিক পবিবেশের সম্বন্ধ জটিল। আজও তার জটিলতা মাপা গেল না।

এ ছাড়াও রয়েছে ঐতিহ্যেব প্রভাব। মেনশেভিক-বলশেভিকদেব কথা ধবা যাক। উভয়ে মার্ক্সীয় চিন্তাধারায় মানুষ। কিন্তু বলশেভিকরা বেছে নিয়েছিল মার্ক্সেব বৈপ্লবিক স্বতঃস্ফূর্ত কর্মপ্রেরণাব (voluntarist) দিকটা। আব মেনশেভিকবা তাঁর বিবর্তনবাদী, নিয়ন্ত্রিত (determinst) কর্মপ্রেরণাব দিকটা। বলশেভিকরা জোব দেয় সচেতন সংখ্যালঘু নেতৃত্বেব ওপর। তাবাই জনগণকে বৈপ্লবিক কর্মে উদ্দীপিত ও প্রণোদিত কববে। মেনশেভিকরা অপেক্ষা করছিল কখন পরিবর্তনেব গোপন শক্তি পেকে উঠবে, জনসাধারণের মধ্যে বৈপ্লবিক চেতনা সঞ্চার করবে। মেনশেভিকদের ধারণা পশ্চিমী ঐতিহ্যঘেঁষা, বলশেভিকদের রুশ ঐতিহ্যঘেঁষা। ১৯২১-এ নেতারা যে সব সমস্যায বিব্রত হয়েছিলেন তা উনিশ শতকে পশ্চিমপন্থী ও স্লাভোফিলদেরও বিব্রত কবেছিল। রাশিয়ায় সমাজতন্ত্রের জয় কি পশ্চিমী পথে সাধিত হবে, না রুশ ইতিহাস দেবে কোন আলাদা পথেব ইঙ্গিত? যদি প্রথমটা ঠিক হয় তবে শিল্পায়ন ও শ্রমিকদের ভূমিকা পাবে অগ্রাধিকাব। যদি দ্বিতীয়টা ঠিক হয় তবে কৃষকদেব তুষ্ট করে কৃষি উৎপাদন বাড়াতে হবে এবং তাদের চাহিদা বাড়লে শিল্পয়ানও সম্ভব হবে। দুই বিকল্পের কোন একটিকে বেছে নেওয়া লেনিনের পক্ষেও সম্ভব হয়নি। নয়া অর্থনীতি এ দুয়ের একটা সাময়িক সমন্বয়মাত্র। ই· এইচ· কাব দেখিয়েছেন—ট্রটস্কি ছিলেন পুরো পশ্চিমপন্থী, লেনিনের মধ্যে স্লাভোফিল চিন্তা অন্তঃশীলা আব স্তালিনের মধ্যে তা সব ছাপিয়ে উঠেছে। পশ্চিম সম্বন্ধে অজ্ঞ স্তালিন পশ্চিমে কি হচ্ছে তা নিয়ে মাথা ঘামাতেন না। ১৯২৩-২৮ যে নীতি তিনি কুটিল পথে অনুসরণ করছিলেন তা হল রাশিয়াকে শক্তিশালী ও স্বয়ম্ভর করে তুলতেই হবে। আর তাতে পশ্চিমী যুক্তির চেয়ে বেশি কাজ দেবে পিটার দ্য গ্রেটের শক্তি এবং ওল্ড চার্চের বিশ্বাস যে মস্কো হল তৃতীয় রোম, সেই অবক্ষয়ী পশ্চিমকে পথ দেখাবে। কোন সূক্ষ্ম তাত্ত্বিক তর্কে স্তালিন মন দিতেন না, স্ট্র্যাটেজি ও ট্যাকটিকস তাঁর কাছে বেশি গুরুত্বপূর্ণ। ট্রটস্কি তাঁর "ccntemptuous attitude towards ideas" লক্ষ্য করেছেন, কিন্তু জয়ী হয়েছে স্তালিনের দলীয় ক্ষমতার নিরঙ্কুশ প্রয়োগ।

অতএব সুভাষ-গান্ধী বিরোধ প্রসঙ্গে আমাদের শুধু পারিরারিক মর্যাদা, ব্যক্তিত্ব বা মেজাজের পার্থক্য, শিক্ষার হেরফের ইত্যাদি ভাবলেই চলবে না, ভাবতে হবে পরিবর্তনশীল বৈদেশিক পরিস্থিতির কথা, কংগ্রেসের অভ্যন্তরীণ সংগঠনের, মত ও পথ নিয়ে পার্থক্যের

কথা, ভারতীয় ও আঞ্চলিক ঐতিহ্যের তারতম্যের কথা।

গীতশ্রী বন্দ্যোপাধ্যায় Constraints in Bengal Politics 1921-41 গ্রন্থে দেখাতে চেষ্টা করেছেন গান্ধীবাদী রাজনীতির সঙ্গে বাংলার রাজনীতির মেলবন্ধন সম্ভব হয়নি। কেন, তার কিছু উত্তর ব্রুমফিলড্ আগেই দিয়ে গেছেন তাঁর Elite Conflict in a Plural Society-তে। সুভাষচন্দ্র গান্ধী ও দাশের মধ্যে নেতারূপে দাশকেই মেনে নিয়েছিলেন। প্রথম সাক্ষাৎ থেকেই তাঁর মনে হয় গান্ধীর পরিকল্পনায় একটা "deplorable lack of clarity" রয়েছে। তাঁর নিজের পরিকল্পনার কিছু পরিচয় পাই An Indian Pilgrim গ্রন্থে। দাশের প্রতি বুদ্ধিগত ও আবেগপূর্ণ আনুগত্য ছাড়াও বসুকে যে পরিবেশে কাজ করতে হয়েছিল তার অন্যতম নিয়ন্ত্রক ছিল সন্ত্রাসবাদী ধ্যানধারণা—যা হিংসার প্রশ্ন নিয়ে গান্ধীবিরোধী। গান্ধী যখন ত্রিমুকুটের জন্য যতীন্দ্রমোহন সেনগুপ্তকে বেছে নিলেন তখন শরৎ বসুর দল খুশি হননি। সেনগুপ্তর দলকে ক্ষমতা রাখতে কম বেগ পেতে হয়নি। গঠনমূলক কাজে নিযুক্ত প্রফুল্ল ঘোষ, সতীশ দাশগুপ্ত, প্রফুল্ল সেন প্রভৃতি প্রাদেশিক রাজনীতিতে স্থানই পাননি। বীরেন শাসমলকে কৃষ্ণনগর সম্মেলন (১৯২৬)-এ সন্ত্রাসবাদী দল তাড়ায়। তাঁর অপরাধ—হিন্দু-মুসলিম প্যাক্ট সমর্থন। ব্রুমফিল্ডের মতে, তারুণ্যের দীপ্তি, দেশের কাজে স্বার্থত্যাগ ও বারংবার কারাবরণ, প্রশাসনিক দক্ষতা, উদ্দীপক ভাষণশক্তি সুভাষচন্দ্রের একটা charisma গড়ে তোলে যা বাঙালী ভদ্রলোকের মানসিকতা ও আবেগকে প্রবল ভাবে আন্দোলিত করেছিল। "He encouraged their elite activist, philosophy of politics, and offered it a purpose in a cathchword 'Socialism', which he was careful never to define. He applauded heroic acts of violence—the glory of self-immolation for the nation—and he provided paramilitary organisation and parades to appeal to the Hindu bhadralok's romantic militarism."[১৬১] বলা বাহুল্য, চিত্তরঞ্জনেব রাজনৈতিক ঐতিহ্য, বাঙালী ভদ্রলোকের হিংসাবাদী, রোমান্টিক, বিপ্লবী মানসিকতা, নিজস্ব ব্যক্তিত্ব ও আদর্শবাদ (যতই ধোঁয়াটে হোক না কেন) সব মিলে সুভাষের যে ভাবমূর্তি তৈরি হয়েছিল, বারংবার গান্ধীনীতির বিরোধিতা করে (মাদ্রাজ, ১৯২৭,কলকাতা, ১৯২৮, করাচী, ১৯৩১) তিনি নিজেই তাকে তরুণদের মধ্যে উজ্জ্বলতর করেছিলেন। ১৯৩০-৩৪-এর আইন অমান্য আন্দোলন অন্তত বাংলায় অহিংস ছিল না। সূর্য সেনদের সঙ্গে সুভাষের যথেষ্ট পরিচয় ছিল। অবাঙালী কংগ্রেসীদের প্রতিবাদে তিনি কর্ণপাত করেননি। আর আইন অমান্য প্রত্যাহারকে তীব্র ভাষায় নিন্দা করেছিলেন।[১৬২] কিন্তু বাংলা কংগ্রেসের অন্তর্নিহিত রেষারেষি ও বিশৃঙ্খলা ভারতীয় নেতাদের চোখ এড়ায়নি, চোখ এড়ায়নি মুসলিমদের সম্বন্ধে অনীহা। বিরক্ত নেহরু গান্ধীকে লিখছেন, "Might not the dominant part of the Bengal Congress be called today 'the Society for the advancement of Mr. Nalini Ranjan Sarkar'.....and the other part probably a similar society for a similar laudable object?"[১৬৩] অহিংসা ও সন্ত্রাসবাদের,হিন্দু স্বার্থের সঙ্গে মুসলিম স্বার্থের, সর্বভারতীয় রাজনীতির বাধ্যবাধকতার সঙ্গে বাঙালী স্বার্থের সমন্বয়, গণসংযোগের উপায় ও গণআন্দোলনের কৌশল-কোন বিষয়ই ১৯৩৪-৩৫ পর্যন্ত মনঃস্থির করতে পারেননি বাংলা কংগ্রেস। সাম্প্রদায়িক বাঁটোয়ারার ফলে উচ্চবর্ণ বাঙালী ভদ্রলোক কোণঠাসা হয়েছে, মান্দ্য ও বেকারির ফলে বাঙালী মধ্যবিত্তের অস্তিত্ব বিপন্ন, ব্রিটিশ ও

মাড়োয়ারী ধনতন্ত্রের চাপে বাঙালী শিল্পোদ্যোগ নিষ্পিষ্ট, সাম্যবাদের অভ্যুদয়ে বাঙালী শ্রমিক ও কৃষক কংগ্রেস-বিরোধী পথ নিচ্ছে, অ্যাণ্ডারসনী দমননীতির আঘাতে বাংলার কণ্ঠ রুদ্ধ—এমনি এক অস্বাভাবিক সংকটে সুভাষ ফিরে এসেছিলেন পাদপ্রদীপের সামনে। রোগজীর্ণ দেহ পুরো সারেনি, মনে মৃত্যুঞ্জয়ী বল, আদর্শের দিগন্ত ইউরোপে অবস্থান ও ভ্রমণের ফলে প্রসারিত, কিছুটা বা বিভ্রান্ত। উনিশ শতকীয় বাংলার গর্ব ও বিশ শতকীয় বাংলার অভিমান সুভাষচন্দ্রের মধ্যে উদ্যত খড়্গের মত ঝলসে উঠল।

॥ ৭ ॥

সুভাষচন্দ্র মান্দালয় থেকে দেশে ফেরার পর যুগান্তর দল মোটামুটি তাঁকে সমর্থন করছিল। কলকাতা কংগ্রেস (১৯২৮)-এর সময় ও পরে বি ভি গ্রুপকে তাঁর পেছনে দেখি। চট্টগ্রাম অভ্যুত্থানেব নায়ক সূর্য সেন ও তাঁব দলের দু এক জনের সঙ্গে বসুদের যোগাযোগ ছিল। এ বিষয়ে চিত্তরঞ্জনের সঙ্গে সুভাষের পার্থক্য ছিল। চিত্তরঞ্জন সন্ত্রাস বা সশস্ত্র বিপ্লবে বিশ্বাসী ছিলেন না কিন্তু করপোরেশন ও প্রাদেশিক কংগ্রেসের কার্য পরিচালনায় সন্ত্রাসবাদীদের সমর্থননির্ভর ছিলেন। জীবনের শেষে মূলত বৈষ্ণব চিত্তবঞ্জন শক্তি-সাধনায় আকৃষ্ট হননি। সুভাষ শাক্ত, বৈষ্ণব কোনটাই না হয়েও এবং জীবনের প্রথম ভাগে মোটামুটি বৈদান্তিক দৃষ্টিভঙ্গিসম্পন্ন হলেও স্বাধনীতার লক্ষ্য অর্জনে যে-কোন পথ নিতে প্রস্তুত ছিলেন। গান্ধীর মত লক্ষ্য ও উপায়ের সমতায় কোন বিশ্বাস ছিল না তাঁর। কংগ্রেস স্বেচ্ছাসেবী বাহিনীর সর্বাধিনায়ক (G.O.C) রূপে তিনি যে ভাবমূর্তি প্রতিষ্ঠা কবেছিলেন তার সঙ্গে নেপোলিয়ন (ডেভিডেব বিখ্যাত প্রতিচ্ছবি স্মরণ করুন)-এব মিল।

অস্ত্রাগার,লুণ্ঠনের পর চট্টগ্রামে পাঞ্জাবী দমননীতি চালু হল, হিজলি বন্দীনিবাসে গুলি চলল। এ আই সি সি-র কাছে প্রতিবাদ দিবস ও সত্যাগ্রহের দাবি তুললেন বাঙালী নেতারা।[১৬৭] নীরব রইলেন কেন্দ্রীয় নেতারা। মেদিনীপুবেব ত্রাসেব রাজত্বও তাঁদের বিচলিত করল না। তারপব গান্ধী-আরুইন চুক্তি। নিখিল বঙ্গ ছাত্র সম্মেলন (৬-৯ মার্চ ১৯৩১) তার নিন্দা কবল। সেনগুপ্তর দল মানল কিন্তু সুভাষ কবাচীতে বললেন, "of what use the truce terms were if—the lives of such heroes (eg. Bhagat Singh) could not be saved?" বিদ্রোহী সুভাষকে বশে আনবাব জন্য করাচী কংগ্রেসে গান্ধী বলেন, "যদি দ্বিতীয় গোলটেবিল বৈঠক থেকে শুধু হাতে ফিবে আসি, একসঙ্গে আবার লড়া যাবে।"[১৬৫] কিন্তু বসু জানতেন গোলটেবিলে কিছু পাওয়া যাবে না। উইলিংডনের আধা সামরিক অর্ডিন্যান্স-রাজের পরিপ্রেক্ষিতে তিনি বহরমপুর বঙ্গীয় প্রাদেশিক সম্মেলনে পুনরায় সত্যাগ্রহ শুরু করার দাবি তোলেন। (মনে রাখতে হবে সেপ্টেম্বরের ওয়ার্কিং কমিটিতে নেহরুওইউপি-তে 'defensive direct action'-এব দাবি তুলেছিলেন।) গান্ধী ফিরে আসার পর আইন অমান্য ফেব শুরু হয়। কিন্তু ১৯৩৩-এ অসুস্থ সুভাষকে চিকিৎসাব জন্য ভিযেনা যাবার অনুমতি দেবার আগেই তিনি বুঝেছিলেন, আন্দোলন ব্যর্থ হতে চলেছে।[১৬৬]

ভারতেব স্বাধীনতার দাবি ইউরোপে প্রচার করতে গিয়ে গান্ধীর কঠোব সমালোচনা করেছিলেন তিনি। কুর্তিকে বলেছিলেন, ব্রিটিশদের সঙ্গে গান্ধী যে ভাবে চলেন, যে আপোসকামী মনোভাব দেখান, নমনীয় চুক্তি করেন, তাতে ভারতের রাজনৈতিক অগ্রগতি

হবে না।[১৬৭] বুডাপেস্টে তিনি সশস্ত্র বিপ্লবের কথাও বলেন। এ সবের ফলে বাংলায় কংগ্রেসের প্রতি বিরাগ বেড়েছিল। গোয়েন্দা দফতরের মতে কলকাতায় তাড়াহুড়ো করে যে কংগ্রেস অধিবেশন বসে (৩১ মার্চ—১ এপ্রিল ১৯৩৪) তাতে এক চতুর্থাংশের বেশি বাঙালী প্রতিনিধি উপস্থিত ছিল না। গান্ধীর বাংলার সফরের কথা উঠলে কোন উৎসাহ দেখা দেয়নি।[১৬৮] সাম্প্রদায়িক বাঁটোয়ারা ও পুণা প্যাক্টের ফলে বাঙালী হিন্দুর মন বিষিয়ে ছিল। তা ছাড়া গান্ধী কংগ্রেসের যে নয়া গঠনতন্ত্র প্রবর্তন করলেন (১৯৩৪), সুভাষ তার তীব্র সমালোচনা করেছিলেন। মূল কংগ্রেসের প্রতিনিধিসংখ্যা ও নিখিল ভারত ও প্রাদেশিক কংগ্রেস কমিটির সভ্যসংখ্যা হ্রাস তাঁর কাছে অগণতান্ত্রিক প্রতীয়মান হয়েছিল।[১৬৯] ওয়ার্কিং কমিটি নিজের লোক দিয়ে ভর্তি করে গান্ধীর অবসরগ্রহণ পরিহাসের চোখে দেখেছিলেন তিনি।

পিতার অসুস্থতার জন্য দেশে ফেরার (ডিসেম্বর ১৯৩৪) অল্পদিন পর তিনি আবার ইউরোপ ফিরে যান (জানুয়ারি ১৯৩৫), জোর করে ভারত ফেরেন (এপ্রিল ১৯৩৬), আবার গ্রেপ্তার হন এবং শেষে ১৯৩৭-এর মার্চে তাঁকে মুক্তি দেওয়া হয়। অক্টোবরে তাঁদেরই কলকাতার বাসভবনে এ আই সি সি ও ওয়ার্কিং কমিটির অধিবেশন বসে। গান্ধী শরৎ বসুব বাড়িতে উঠেছিলেন এবং সেখানকার অনেক মজাব ঘটনা নীরদ চৌধুরী **Thy Hand, Great Anarch**-এ বর্ণনা করেছেন। বামপন্থীদের সাফল্যে বিব্রত গান্ধী তাদের পাল থেকে হাওয়া কেড়ে নেবার জন্য নেহরুকে ১৯৩৬ সালে সভাপতি করেন। এবাবও অনেকটা সেই কারণে তিনি সুভাষচন্দ্রকে হবিপুরা কংগ্রেসের (১৯৩৮) সভাপতি করার প্রস্তাব দেন। এ সময় কংগ্রেসের যে সাংগঠনিক নির্বাচন হয় তাতে কম্যুনিস্ট ও সোস্যালিস্টরা মিলিতভাবে এ আই সি সি-র ৪০টি আসন পান। 'ভারতের কম্যুনিস্ট পার্টি ও আমরা' গ্রন্থে সরোজবাবু লিখছেন, "তিনি তখন (মুক্তির পর) থেকেই কমিউনিস্ট, কংগ্রেস সোস্যালিস্ট ও অন্যান্য বামপন্থীদের সঙ্গে ঘনিষ্ঠ হয়ে কাজ করতে থাকেন।" হরিপুবা কংগ্রেসে মুজফ্‌ফর আহমদ, সোমনাথ লাহিড়ী ও বঙ্কিম মুখার্জীর মত প্রথম সারির কম্যুনিস্ট পার্টির সভ্যরা প্রতিনিধি রূপে উপস্থিত ছিলেন। তাঁদের মতাদর্শের সঙ্গে বসুর মতাদর্শেব খুব অমিল ছিল না। ফজলল হকের সঙ্গে শবৎচন্দ্র বসুব শর্তাধীন (খাজনা হ্রাস, আট ঘণ্টা কাজ, বন্দীমুক্তি ইত্যাদি) কোয়ালিশনে তাঁদের আপত্তি ছিল না। বলা বাহুল্য, কেন্দ্রীয় কংগ্রেস তখন কোন প্রদেশেই সরকাব গড়তে চাননি—লাটদেব বিশেষ দায়িত্বেব ব্যাপাবে আপত্তির জন্য। কিন্তু বাংলায এ সুযোগ আর আসবে না তা কম্যুনিস্ট ও বসুরা জানতেন। তাঁদের খুশি হবার কথা নয়। উভয়ে একযোগে বন্দীমুক্তির জন্য হক মন্ত্রিসভার ওপব চাপ সৃষ্টি কবেছিলেন। ১৯৩৮-এর মাঝামাঝি বিনাবিচাবে আটক বন্দীদের মুক্তি সম্পূর্ণ হয় এবং আন্দামানে বন্দীদের দেশে ফেরানো হবে স্থির হয। তবে এ ব্যাপারে গান্ধীও কৃতিত্ব দাবি করতে পারেন। রাজনৈতিক বন্দীমুক্তির প্রশ্নে বিহার ও উত্তর প্রদেশেব মন্ত্রিসভা পদত্যাগ করে—ভুললে চলবে না।

যাই হোক, সুভাষচন্দ্র বসুর নির্বাচনের পেছনে শুধু একজন সর্বত্যাগী সংগ্রামী নেতার প্রতি দেশবাসীর সশ্রদ্ধ স্বীকৃতি ছিল তাই নয়, ছিল বামপন্থী জনমতের চাপ। কিন্তু তিনি নিজে কতটা বামপন্থী ছিলেন?

গান্ধী ও নেহরুর রচনায় আমরা তাঁদের ইডিওলজির মোটামুটি একটা প্রতিফলন পাই। গান্ধী মিস্টিক ছিলেন। 'অন্তরের আলো' তাঁকে পথ দেখাত, 'অন্তরের প্রত্যাদেশ' তিনি শুনতে পেতেন। তাই তাঁর চিন্তার ন্যায় সব সময় স্পষ্ট বোঝা যায় না। কবির ভাষায় তা

'পালিয়ে বেড়ায় দৃষ্টি এড়ায় ডাক দিয়ে যায় ইঙ্গিতে।' তবু 'হিন্দ স্বরাজ' আলোচনা প্রসঙ্গে আগেই আমরা দেখাবার চেষ্টা করেছি, ভারতীয় নৈতিক ও আধ্যাত্মিক সাধনার বিভিন্ন পর্ব থেকে আদর্শের সূত্রগুলি নিয়ে, তার সঙ্গে টলস্টয়ের মত নৈরাজ্যবাদী (বাকুনিনের মত নয়) ভাব মিশিয়ে তিনি একটা রামরাজ্যের প্রতীক তৈরি করেছিলেন যার সঙ্গে খ্রীস্টান Kingdom of God বা Righteousness-এর বিশেষ তফাৎ নেই। আধুনিকতা ও যন্ত্রসভ্যতা সমার্থক মনে করলে তিনি অবশ্যই আধুনিকতা বর্জন করেছিলেন বলতে হবে, কিন্তু কোন অর্থেই তিনি অতীতাশ্রয়ী বা পলায়নকামী ছিলেন না। ভারতেব সব চেয়ে বড়ো বাস্তব—দারিদ্র—'স্বে মহিম্নি' শ্রেয় কখনো মনে করেননি তিনি, কিন্তু তা কেবল পশ্চিমী বিজ্ঞান ও প্রযুক্তি দ্বারা নিরাকৃত হতে পারে নেহরুর মত এমন বিশ্বাস তাঁব ছিল না। নগরায়ন, বৃহৎ শিল্পায়ন, কেন্দ্রীয় পরিকল্পনা, সমাজতান্ত্রিক অর্থনীতি তাঁর কাছে উন্নতির 'চিচিং ফাঁক' ছিল না। পরিবেশ অক্ষুণ্ণ রেখে গ্রামীণ অর্থনীতিকে স্বয়ম্ভর করাই ছিল শ্রেষ্ঠ সমাধান, কারণ তাতে জীবনচর্যার ঐতিহ্যানুমোদিত মূল্যগুলি ব্যাহত হয় না। মানুষের সঙ্গে মানুষের, মানুষের সঙ্গে প্রকৃতিব, এমনকি মানুষের সঙ্গে সমগ্র জীবজগতের যে একটা অদৃশ্য যোগসূত্র রয়েছে তা অক্ষুণ্ণ রেখে সরল, অহিংস, সামূহিক কল্যাণে উৎসর্গিত জীবনযাপনই স্বরাজ।

জওহবলাল নেহরু এই ধরনের ইডিওলজিকে অতীতাশ্রযী, অযৌক্তিক এবং বিপজ্জনক মনে কবতেন। খাদ্যাখাদ্য নিযে গান্ধীব বাছবিচাব, ব্রহ্মচর্য নিয়ে বাড়াবাড়ি (ফ্রয়েডেব পরেও !), জমিদার ও শিল্পপতিব অছিতত্ত্ব (trusteeship), বৃহৎ যন্ত্রেব ওপব বিরাগ, দাবিদ্র্য-জীর্ণ, রুচিহীন, সংস্কাবান্ধ কৃষক নিয়ে বোমান্টিক আবেগ, খাদিব ওপব অস্বাভাবিক জোর—সবই তো প্রাক্ শিল্পবিপ্লব যুগের মানসিকতার দ্যোতক। গান্ধী সন্তদের সমগোত্রী ; বর্তমান পৃথিবীব দ্বন্দ্ব, সমস্যা, কুশ্রীতা থেকে মুখ ফিরিয়ে নিতে চান। তিনি মনে কবেন পাপ ও পবিত্রাণ হল প্রাথমিক সমস্যা, সামাজিক কল্যাণ পবেব কথা। সমাজতন্ত্রকে তিনি মনে করেন অমঙ্গল, কারণ তার মধ্যে হিংসার সম্ভাবনা। শ্রমিকের পানাসক্তি, চবিত্রদোষ, জুয়া খেলার প্রবণতাকে তিনি তার দারিদ্র্যের জন্য যতটা দায়ী করেন ধনিকের শোষণকে ততটা নয়। এটা শ্রমিকদের প্রতি অন্যায় নয় কি ? তা ছাড়া একমাত্র বিজ্ঞান ও আধুনিক প্রযুক্তিই প্রাচুর্য সৃষ্টি করে দারিদ্র্য দূর করতে সমর্থ—যদি অবশ্য সামন্ততন্ত্র ও ধনতন্ত্র তাতে হস্তক্ষেপ না করে। সব মিস্টিকদের মত গান্ধী মনে করেন—ব্যক্তিগত ও অভ্যন্তরীণ আধ্যাত্মিক পরিবর্তনের ফলে বাইরের পরিবেশ বদলে দেওয়া যায়। বিপ্লব ছাড়া তা যায় না। আব হিংসার কথা যদি ওঠে, ধনিক ও শ্রমিক, মালিক ও চাষীব শ্রেণীসম্পর্কেব মধ্যে কি হিংসা নেই ?

১৯২১-এ উত্তর প্রদেশেব কিষাণ আন্দোলনে জড়িয়ে পড়ে এ সব প্রশ্নের সম্মুখীন হন তিনি। ব্রাসেলস কনফারেন্সে বিদেশের সমাজতন্ত্রীও সাম্যবাদীদের সঙ্গে কথাবার্তায়,[১৬৯ক] পরে রাশিয়া সফরে তিনি সাম্যবাদী চিন্তাধারার ঘনিষ্ঠ সম্পর্কে আসেন। ১৯২৭-এ গান্ধীর সঙ্গে আদর্শবাদ নিয়ে প্রথম সংঘর্ষ ঘটে। তিনি 'হিন্দ স্বরাজে'ব ধাবণা নস্যাৎ করে দেন। তখন থেকে তাঁর ধারণা হয় সাম্রাজ্যবাদ ও ধনতন্ত্র হাত ধবে চলে। একমাত্র সমাজতন্ত্রী রাষ্ট্র প্রতিষ্ঠাই উভয়কে ধ্বংস করতে সক্ষম। তবে ভারতবর্ষের বিশেষ পরিস্থিতিতে জাতীয়তাবাদকে অগ্রাধিকার দিতে ও গান্ধীর নেতৃত্ব মেনে নিতে তিনি প্রস্তুত ছিলেন।

প্রথম দিকে গান্ধীব সঙ্গে তাঁর সম্পর্ক বিশ্লেষণ করতে গিয়ে প্লেটোর Diologues থেকে সক্রেটিস সন্দর্শনে বিমুগ্ধ অ্যালকিবায়াডিসেব কথা উদ্ধৃত করেছেন তিনি :

"Only I have been bitten by something much more poisonous than a snake; in fact, mine is the most powerful kind of bite there is. I have been bitten in the heart, or the mind, or whatever you like to call it." আত্মজীবনীর শেষ অধ্যায়গুলিতে দেখি ১৯৩৬-এর কাছাকাছি এতমোহ তাঁর ছিল না। তবু যাঁকে তিনি পিতৃবন্ধু ও পিতার বিকল্প হিসাবে ভালবেসেছেন তাঁর বহু ত্রুটি, ভ্রান্তি, চারিত্রিক কৌণিকতা, মেনে নেওয়া স্বভাবগত হয়ে গিয়েছিল। তাঁর রচনায় এই প্রেম-ঘৃণামূলক সম্পর্কের টানাপোড়েন ধরা পড়েছে। বারে বারে যুক্তি বিদ্রোহ করেছে কিন্তু আবেগ টেনে রেখেছে তাঁকে গান্ধীর প্রভাবমণ্ডলে।

সুভাষচন্দ্রের এ সব বালাই ছিল না। তাঁর ওপর উদ্ভিন্ন কৈশোরে যাঁর প্রভাব ছিল সর্বাধিক তিনি বিবেকানন্দ। সন্ন্যাস জীবনের প্রতি তাঁর একটা প্রবল আকর্ষণ ছিল। সম্প্রতি প্রকাশিত তাঁব চিঠিপত্রের তৃতীয় খণ্ডে বাসন্তী দেবীকে লেখা এক চিঠিতে পড়ি তিনি প্রশ্ন করছেন, বাসন্তী দেবী যদি বাজনীতি থেকে সরে থকেন তবে সুভাষচন্দ্রেরই বা কি দায় পডেছে সন্ন্যাসব্রত না নিয়ে দেশেব কাজ করার? তাঁর মধ্যে বৈদান্তিক নিরাসক্তি ও ক্ষত্রিয়সুলভ তেজেব যে দ্বন্দ্ব বারবার ফুটে উঠেছে তা বিবেকানন্দের জীবনেও লক্ষণীয়। বিবেকানন্দই তাঁব মধ্যে সঞ্চাব করেছিলেন মৃত্যুঞ্জয় অভীঃ মন্ত্র, শিখিয়েছিলেন বলতে—'আমি মায়েব জন্য বলি প্রদত্ত।' আশা করি পাঠকদের বুঝতে অসুবিধা হবে না সে যুগের শ্রেষ্ঠ সন্ত্রাসবাদীদেবও বিবেকানন্দ অনুপ্রাণিত করেছিলেন বলে তাঁরা ও সুভাষচন্দ্র এত সমমর্মী ছিলেন। তাঁরা সবাই ছিলেন বিশ্ববিজয়ী বীর সন্ন্যাসীর শিষ্য, সতীর্থ।

কিন্তু বিবেকানন্দ ইংরেজদের শাসন ও শোষণ সম্বন্ধে সম্পূর্ণ ওয়াকিবহাল হলেও এবং তজ্জনিত ক্রোধ মাঝে মাঝে নিবেদিতার ওপর বর্ষণ করলেও[১৭১] আপন দেশের ত্রুটি, বিচ্যুতি, স্খলন, পতন সম্বন্ধে অজ্ঞ ছিলেন না। জাতিভেদ, ছুৎমার্গ, নারীজাতির প্রতি অবজ্ঞা, চিরায়ত ধর্মের স্থানে লোকায়ত আচার স্থাপন, অদৃষ্টবাদ, দৈহিক ও স্নায়বিক দুর্বলতা এবং তজ্জনিত ভয় ও ক্লৈব্য, শেষে ম্লেচ্ছাপবাদে সমস্ত নতুন ভাবনাচিন্তাব সঙ্গে বিচ্ছেদ ঘটিয়ে কূর্মবৃত্তি অবলম্বন—এগুলিই তো বিদেশী শাসনেব কারণ। শুধু তাদেব দোষ না দিয়ে বা তাদের অন্ধ অনুকরণ না করে নিজেদেব ও তাদের যা ভালো তাব সমন্বয় তিনি করতে বলেছিলেন—প্রাচ্যের সত্ত্বের (সাম্প্রতিক তমঃ নয়) সঙ্গে প্রতীচ্যেব রজঃ মেলালে উভয়েরই লাভ। তা ছাড়া রাজনীতিকে অগ্রাধিকার তিনি দেননি। পশ্চিমেব সাম্যমৈত্রীস্বাধীনতামূলক রাজনীতি সম্বন্ধে শিবানন্দকে লেখা চিঠিতে তা পরিষ্কার ভাবে ফুটেছে। রাজনীতি মানুষের একটা দিক মাত্র স্পর্শ করে, আর বস্তুবাদের সঙ্গে মিলে সংহতির স্থলে আনে বিভেদ। গণতন্ত্রকে তো তিনি devil's dance in man বলে উড়িয়ে দিয়েছিলেন। ভবিষ্যতে সমাজতন্ত্র আসছে বুঝতে পারলেও সে সম্বন্ধে তাঁর নানা দ্বিধা ছিল। তাঁর কনিষ্ঠ ভ্রাতা ভূপেন্দ্রনাথ দত্ত তাঁকে সমাজতন্ত্রের ও শূদ্রাধিপত্যের প্রবক্তা বলে প্রতিষ্ঠিত করতে চেয়েছেন। তা ঠিক নয়। তিনি চেয়েছিলেন প্রত্যেক বর্ণের আদর্শ গুণগুলি বজায় রাখতে, দোষগুলি বাদ দিতে। শূদ্র যদি বৈশ্য ও ক্ষত্রিয়ের গুণ অর্জন না করে আধিপত্য করতে চায় তবে উচ্চতর কোনো সাংস্কৃতিক বা আধ্যাত্মিক স্তবে উত্তরণ হবে না।[১৭২] স্বামীজী বলেছেন, "আমি কি কেবল ভারতের, আমি সারা পৃথিবীর"। জ্ঞানীর লক্ষ্য সর্বাত্মতাবন্ধ সমষ্টিভূত একেকে জানা; ভক্তের লক্ষ্য তাকে ভালবেসে সবাইকে ভালবাসা। "আমি এমন একটি ধর্ম প্রচার করতে চাই যাহা সকল ভূতের মনের উপযোগী হইবে। ইহা সমভাবে দর্শনমূলক. তুল্য রূপে ভক্তিপ্রবণ, সমভাবে মরমী এবং

কর্মপ্রেরণাময় হইবে।"

কিন্তু সুভাষচন্দ্রের মনে হয় বিবেকানন্দ যে দরিদ্র ও আর্তকে ঈশ্বরজ্ঞানে বুকে জড়িয়ে ধরেছিলেন শুধু সেবা দ্বারা, অন্নদান, আরোগ্যদান, শিক্ষাদান, ধর্মদান দ্বারা তাদের প্রকৃত সমস্যার সমাধান হবে না। এব মূলে রযেছে ইংরেজ শাসন, তার পেছনে সাম্রাজ্যবাদ। এর সঙ্গে মোকাবিলা করতে হবে বাজনীতি দিয়েই। তবে তা গান্ধীবাদী অহিংস সত্যাগ্রহ বা আইন অমান্যের পথে হবে না, বিচ্ছিন্ন সন্ত্রাসবাদের দ্বারাও নয়—সশস্ত্র বিপ্লব চাই। মার্ক্সবাদীরা একই কথা বলছিলেন। কিন্তু তাঁরা চাইছিলেন সে বিপ্লব ভারতের মাটিতে জন্মলাভ করুক। কৃষক ও শ্রমিকশ্রেণী নানা আন্দোলনের মধ্য দিয়ে আপন ভূমিকা সম্বন্ধে সচেতন হলেনিজেরাইবিপ্লব কববে। তখন তাকে নেতৃত্ব দেবে পার্টি। ১৯২৮ পর্যন্ত কংগ্রেসেব সঙ্গে চলে তৃতীয় আন্তর্জাতিকের ষষ্ঠ কংগ্রেস ভাবতীয় পার্টিকে সশস্ত্র বিপ্লবের পথে আলাদা চলতে বলে, কাবণ জাতীযতাবাদীরা "এক সংস্কারবাদী শ্রেণী সহযোগিতার চবিত্র" নিযেছে।

এব পবেও সুভাষচন্দ্র ছাত্র, যুব ও ট্রেড ইউনিয়ন আন্দোলনে তাদেব সঙ্গে জড়িয়ে ছিলেন। মজদুব সঙ্ঘেব সভাপতি রূপে জামসেদপুরের টাটা কোম্পানীতে ধর্মঘটের একটা মীমাংসা কবে দিয়েছিলেন। গোলমুরি টিন প্লেট কোম্পানীর ধর্মঘটে তাঁব সহাযক ছিলেন আবদুল বাবি। লাহোরেব ছাত্র সম্মেলনে (১৯ অক্টোবব ১৯২৯) তিনি যে বক্তৃতা দেন, তাতে স্বাধীনতা বলতে তিনি কী বোঝেন তার ব্যাখ্যা আছে: "This freedom implies not only emancipation from political bondage but also equal distribution of wealth, abolition of caste barriers and social inequities, and destruction of communalism and religious intolerance."[১৭৩] গান্ধী-আরুইন চুক্তির পব তাঁর নির্দিষ্ট পথ হল:

(১) সমাজতন্ত্রেব ভিত্তিতে কৃষক ও শ্রমিক সংগঠন;
(২) যুবশক্তিকে কঠোব শৃঙ্খলাধীন স্বেচ্ছাসেবী দলে সংঘবদ্ধকবণ,
(৩) জাতিভেদপ্রথা দূবীকবণ এবং সামাজিক ও ধর্মীয় কুসংস্কারের সমূল উৎপাটন;
(৪) নারী সংগঠন;
(৫) ব্রিটিশ পণ্য বর্জন কঠোরতরকরণ; এবং
(৬) নতুন মতবাদ ও কর্মপন্থার ব্যাপক প্রচারার্থ সাহিত্য রচনা।

কিন্তু একটা তফাৎ লক্ষ্য করতে হবে। বাবংবার তিনি বলেছেন, তিনি বাস্তববাদী—সবরমতী বা পণ্ডিচেবী, কারুর নির্দেশ তিনি বেদবাক্য বলে মানেন না।[১৭৫] ট্রেড ইউনিয়নের ব্যাপারে আর্মস্টার্ডাম বা মস্কোর নির্দেশও নয়।[১৭৬] কলকাতার ট্রেড ইউনিয়ন কংগ্রেসে ক্রেডেন্সিয়াল কমিটি কম্যুনিস্টদের সংখ্যাগরিষ্ঠতা চ্যালেঞ্জ করলে গোলমাল হয় ও কংগ্রেস ভেঙে যায়। ১৯৩৩ সালে অধিকারী Red Trades Union Congress-এর পুনর্গঠনের প্রস্তাব দেন। সুভাষ দেশে থাকলে অবশ্যই তাব বিরোধিতা করতেন। ১৯৩৪ সালে কানপুর, বোম্বাই প্রভৃতি অঞ্চলে যে ধর্মঘট হয় তার নেতৃত্ব দেয় কম্যুনিস্ট পার্টি এবং ফলে তাদের অধিকাংশ নেতা গ্রেফতার হন, পরে পার্টি বেআইনী ঘোষিত হয়। সে সময় নীহারেন্দু দত্তমজুমদার পরিচালিত বেঙ্গল লেবার পার্টি ও রজনী মুখার্জীব রায়বাদী পার্টিও আলাদা হয়ে গিয়েছিল।

কেউ কেউ বলেছেন (বা বলতেন) সুভাষ নাৎসী-ফাসিস্ত মতবাদ দ্বারা প্রভাবিত হয়েছিলেন। যদি হয়ে থাকেন তবে ১৯৩৩ ও ১৯৩৮-এর মধ্যে হবেন। তার আগে নয়।

নগর অর্থ জরিমানা বলে আদায় করে অনেকখানি অর্থাভাব তিনি দূর করেন। 'প্রবাহ'-এ এই ঘটনার যা বিবরণ তিনি দিয়েছেন তা, অত্যন্ত নৈর্ব্যক্তিকভাবে বলতে পারি, বহুলাংশে স্বকপোলকল্পিত।[৩৯০] ১৯৪৪-এর আগস্টে ছোটলাট কেসি (Casey) ওয়াভেলকে জানাচ্ছেন, তমলুকের অবস্থা "তখনও বিপজ্জনক", এমনকি "clearly intolerable."[৩৯১] ঐ বছর ১লা সেপ্টেম্বর গান্ধীর আহ্বানে তাম্রলিপ্ত জাতীয় সরকার অবসান ঘোষণা করে। কাঁথির 'স্বরাজ পঞ্চায়েত' তার অনুসরণ করে। গোয়েন্দা দপ্তরের মতে গান্ধীর সমর্থন ছিল না বলে সুশীল ধাড়ারা সরকার গুটিয়ে ফেলেন।[৩৯২] তাই একমাত্র কারণ নয়। তাঁদের অনেক কাজই জনসাধারণের অধিকাংশ পছন্দ করেনি, শুধু ভয়ে মেনে নিয়েছে। ধাড়া স্বীকার করেছেন মুক্তিপণের টাকার অনেকটা জমা হয়েছিল অজয়বাবুর বউদি মারফত তমলুক লোন অফিসে—যার সেক্রেটারি ছিলেন অজয়বাবুর পিতা।[৩৯৩] দরিদ্র চাষীদে। দুর্দশাকে জমিদার জোতদারদের বিরুদ্ধে লাগিয়ে তাদের নিজের শ্রেণীর দিকে যেতে দেননি তাঁরা বহু ক্ষেত্রে। সতীশ সামন্তরা জাতীয় সরকারের যে বদান্যতার কাহিনী বলেছেন তা সুমিত সরকার পুরো বিশ্বাস করে ঠিক করেননি।

ম্যাক্স হারকোর্ট ডেভিড লো সম্পাদিত Congress and the Raj পুস্তকের 'Kisan Populism and Revolution in Rural India: The 1942 distrubances in Bihar and East United Provinces' প্রবন্ধে দেখাচ্ছেন এটা জাতীয় বিদ্রোহ নয়, মূলত কৃষকবিদ্রোহ। তাঁর মতে, ১৯৪১-এর জুলাই পর্যন্ত কিষাণ সংগঠনগুলি নিয়ে কংগ্রেস সোশ্যালিস্ট পার্টি ও কম্যুনিস্ট পার্টির মধ্যে একটা শিথিল সমঝোতা ছিল। পরে সহজানন্দ সবস্বতী পুরো মার্ক্সবাদী হযে যান। মার্ক্সবাদীরা ছিল কৃষকদের বিপ্লবী চেতনা সম্বন্ধে সন্দিগ্ধ। কিষাণ বলতে তারা সংকীর্ণ অর্থে বুঝত দরিদ্র ও ভূমিহীন চাষী। উঁচু ও নীচু উভয় জাতের মাঝারি চাষীদের বাদ দেওয়ায় তারা কংগ্রেসের পতাকাতলে আশ্রয় নেয়। ক্ষেতমজুরদেরকে তাবা সমকক্ষ মনে করত না। কংগ্রেসী ভূমিসংস্কারে অসন্তুষ্ট হয়েছিল তারা। সোশ্যালিস্ট পার্টির 'লাল কিষাণ' সভায় পুরোনো কিষাণ সভার বহু কর্মী যোগ দেয়। হারকোর্ট এর পেছনে আসন্ন ব্রিটিশ শাসন অবসানের আশা লক্ষ্য করেছিলেন (অনেকটা ১৮৫৭ সালের মনস্তত্ত্ব কাজ কবছিল)। জাপানীদের দ্রুত অগ্রগতি, ব্রহ্মজয়ের পর দুর্গম পথে প্রত্যাবর্তনকালে ভারতীযদের দুর্দশা, তাদের মুখে ব্রিটিশ অসহায়তার নানা কাহিনী প্রচাব, রেলপথে আহত ব্রিটিশ সৈন্যর যাতায়াত, নানা উড়ো খবরের জন্ম দিচ্ছিল। "This was bound to be unsettling, for the Kisan mind associated such changes of regime with a transitional 'Time of Trouble', which was traditionally the opportune occasion for the peasantry to rise in armed revolt, both in order to redress grievances against outside authority, and to enrich themselves through pillaging townsfolk and others outside the moral community, like money-lenders, traders, etc." আমলারা আহীর, ভূমিহার ও রাজপুতদের (অর্থাৎ কৃষক শ্রেণীকে) অপরাধপ্রবণ জাতের অন্তর্ভুক্ত করেছেন, তাদের মধ্যে social banditry-র নিদর্শন দেখতে পাননি। ত্রিশের দশকের মন্দা থেকেই এদের টমসনকথিত moral economy বিপর্যস্ত হয়েছিল। চল্লিশের প্রথমে যুদ্ধের জন্য শস্যের মূল্য বাড়ে এবং খাজনার চাপ কমে সন্দেহ নেই কিন্তু ১৯৪২ সালে দেখা দিল খাদ্যাভাবের আশঙ্কা এবং তার ফলে নিরাপত্তার অভাব; ১৯৪০-১৯৪৩-এর মধ্যে ঠিক দুর্ভিক্ষ দেখা না

দিলেও বেশ ফলন কমে গিয়েছিল। ১৯৪২-এ রেঙ্গুন পতনের পব ব্রহ্মদেশ থেকে চাল আমদানি বন্ধ হযেছিল। এসবের ফলে মজুতদারী বাড়ে। এপ্রিল-আগস্টের মধ্যে খাদ্যেব দাম ৬০ পয়েন্ট বেড়েছিল। ব্যবসায়ীরা আগে দাম বাড়িয়ে চাষীদের শস্য বেচতে প্রলুব্ধ করল, পরে আবার তাদেরই বাধ্য করল সেই শস্য চড়া দামে কিনতে। সুতরাং মনস্তাত্ত্বিক দিক থেকে কৃষক শ্রেণী লুটপাট বাহাজানিব মাধ্যমে শাসকদের বিরুদ্ধে চ্যালেঞ্জ জানাতে প্রস্তুত হল। গান্ধীজি অহিংসা চাইলেও বিহাব ও উত্তব ইউ.পি-ব বহু অঞ্চলে ভারত ছাড়ো আন্দোলন হিংসার রূপ নিল।[৩৯৪] মাহমুদাবাদে গান্ধীবাদী শিবপূজন রায় মরলেন আব অন্যরা 'করেঙ্গে ইয়ে মরেঙ্গে' বাণীকে রূপান্তরিত করল "করো ইয়া মারো"-তে।

রণজিৎ গুহ সম্পাদিত Subaltern Studies, দ্বিতীয় খণ্ডে স্টিফেন হেনিংহ্যাম এই অঞ্চলের ওপর এক প্রবন্ধ লিখেছেন— 'Quit India in Bihar and the Eastern United Provinces: The Dual Revolt' নামে। তিনি মনে করেন হারকোর্টের এই ব্যাখায় (এরিক উলফের প্রভাবে) মাঝাবি কৃষকদের অত্যধিক গুরুত্ব দেওযা হয়েছে। তাঁব মতে চল্লিশেব দশকে অর্থনৈতিক কারণ কাজ কবেনি। কৃষকরা যোগ দেয় পুলিশী অত্যাচাবের প্রতিক্রিযায, উচ্চবর্ণেব লোকদের প্ররোচনায় ও জাতীয়তাব আবেগে। হেনিংহ্যামের মতে এই বিদ্রোহের দ্বিস্তব প্রকৃতি বুঝতে হবে : "One insurgency was an elite nationalist uprising of the high caste rich peasants and small landlords who dominated the Congress. The other insurgency was a subaltern rebellion in which the initiative belonged to the poor, low caste people of the region." ১৯৪১-এ শস্যের দাম ১৯৪০-এব তুলনায ১৩·৫% বেড়েছিল। কেরোসিন প্রভৃতি নিত্যপ্রয়োজনীয় জিনিসেব দামও বাড়ে। ফাটকা, মজুতদারী, কালোবাজারীর কথাও অস্বীকার করা যায় না।[৩৯৫] কিন্তু হেনিংহ্যামের মতে এর জন্য মাঝাবি চাষীদেব খুব অসুবিধে হয়নি। অথচ ক্ষেতমজুবদেব প্রকৃত মজুরি (real wages )কমেছিল। শুধু তাই নয়, তাদের সংখ্যাধিক্যেব ফলে বেকাবি বেড়ে যায়। তাই চুরি, ডাকাতি, হাট লুটপাটেব কারণ। অভাব অভিযোগের সঙ্গে যোগ দেয বর্মা প্রত্যাগত লোকদেব ব্রিটিশ ব্যবহাবেব তিক্ত সমালোচনা, জাপানী অভিযানের আশঙ্কা ও ব্রিটিশ পবাজযেব সম্ভাবনা। পুলিশেব সংখ্যা ছিল অপ্রতুল, সাহস ক্ষীযমাণ। বিহাবের মুখ্যসচিব নানা বটনার উল্লেখ কবেছেন। আব কে না জানে সিপাহী বিদ্রোহেব সময যা হয়েছিল, বটনাব ফল হবে শাসকশ্রেণীব ওপব আক্রমণ ?[৩৯৬]

হেনিংহ্যামও বলেছেন, কম্যুনিস্টরা যোগ দেযনি। সহজানন্দ সরস্বতী 'জনযুদ্ধে'র মতবাদ মেনে নেন।[৩৯৭] রাহুল সাংকৃত্যাযনেব আত্মজীবনীতে পড়ি—কম্যুনিস্টরা আন্দোলনেও যোগ দেযনি, সরকারকেও মদত দেযনি।

জয়প্রকাশ, বামনন্দন মিশ্র প্রভৃতি সোশ্যালিস্ট নেতারা যোগাযোগ নষ্ট করতে নির্দেশ দিয়েছিলেন। তাঁরা জেলে গেলে মধ্যস্তবেব নেতারা সামনে আসেন। উইকেনডেনের রিপোর্টেও তাই বলা হয়েছে। প্রথমে উঁচুজাতের ছাত্ররা হাঙ্গামা শুরু করে। তারপর সর্বশ্রেণীর কংগ্রেস কর্মী। তারপর, মধুবনি ও মুঙ্গেরের এস ডি ও-র মতে যোগ দিল ছোটজাতের লোকেরা—যারা হাটপাট লুটে প্রতিদিন ব্যস্ত ছিল। রেলওয়ে স্টেশনে জমা খাদ্যশস্য লুটে এই শেষ জাতের হাত ছিল বেশি। সারণ থানা আক্রমণের নেতা ছিল জেলে জুব্বা মাল্লা। কংগ্রেসীরা পছন্দ না করলেও মেনে নেয়। এখানেও social banditry-র কথা উঠেছে। জিনিসপত্রের যা ন্যায্য দাম হওয়া উচিত তাব থেকে যদি ব্যবসায়ীরা অনেক

বেশি চায় তবে তাদেরও অধিকার আছে লুটপাট করার।

জাপানের মহড়া নিতে পূবঞ্চলে যে ব্রিটিশ ও মার্কিন সৈন্যের সমাবেশ হয়েছিল তারাই অবস্থা আয়ত্তে আনে। আজমগড়ের জেলা ম্যাজিস্ট্রেট, নিবলেট, হার্ডি ও জনস্টন প্রভৃতির অত্যাচারের কথা স্বীকার করেছেন। তবে ছোট জমিদার, জোতদার, ধনী কৃষকেরা প্রথম থেকে নিয়ন্ত্রণ হাতে রাখায় দ্বারভাঙার মহারাজার মত বড়ো জমিদার ছাড়া মালিকশ্রেণীর ওপর আক্রমণ হয়নি বললেও চলে। ১৯৪২-এর নভেম্বরে জয়প্রকাশ ও পাঁচজন সোশ্যালিস্ট নেতা হাজারীবাগ জেল থেকে পালিয়ে গেরিলা যুদ্ধের সূত্রপাত করেন। পরে নেপাল থেকে জয়প্রকাশ অভিযানগুলির মধ্যে সংহতি আনার চেষ্টা করেছিলেন।[৩৯৮] ১৯৪৩-এর সেপ্টেম্বর পর্যন্ত তিনি আত্মগোপন করেছিলেন। ঐ বছরের শেষে আন্দোলনের ওপর যবনিকা নেমে আসে।[৩৯৯]

আজমগড়ের ঘটনার প্রত্যক্ষদর্শী বিবরণ (ডায়েরি) রেখে গেছেন আর. এইচ. *নিবলেট। তিনি মধুবন থানা আক্রমণের সময় উপস্থিত ছিলেন।* বারাণসী হিন্দু বিশ্ববিদ্যালয়ের ছাত্রেরা আজমগড়ে প্রথম গণ্ডগোল শুরু করে রেলওয়ে স্টেশনের ওপর হামলা করে। আজমগড়ের সংবাদ আবার প্রভাবিত করে পার্শ্ববর্তী বালিয়াকে।[৪০০] বন্দগাঁও-এর চাষী রামফল ধনুক বলতে থাকে সাহেবদের যদি বোমা ও বন্দুক থাকে তাদেরও রয়েছে ইট, লাঠি, তলোয়ার, ভল্ল। এস ডি ও ও তাঁর সঙ্গীদের হত্যা করা হয় সীতামারিতে।[৪০১] সাসারামে অনুরূপ আক্রমণের বিবরণ দিয়েছেন এস ডি ও এইচ বি মার্টিন। বিপুল সংখ্যক গোরা সৈন্য এনে সামাল দিতে হয়। সৈন্যদের ওপরও আক্রমণ চলে নারাযণপুর (মুঙ্গের) ও ফতোয়ায়। চন্দন মিত্রের মতে, বালিয়ায় সত্যকার অভাবের চেয়েও অভাবের আশঙ্কা ও ব্রিটিশ রাজত্ব অবসানের সম্ভাবনা নৈরাজ্যের পটভূমিকা সৃষ্টি করে ছিল। তিনি সোশ্যালিস্ট পার্টির কৌমী সেনাদলের নেতৃত্বের ওপর জোর দিয়েছেন। বিলয়ারা বোড রেল স্টেশনের ওপর আক্রমণ, সৈন্য রসদবাহী ট্রেনের ওপর হামলা ইত্যাদির পরিচালনা করে হিন্দু বিশ্ববিদ্যালয়ের ছাত্র পরশনাথ মিশ্র। কিন্তু জনৈক প্রত্যক্ষদর্শীর মতে জনতাই আগে কাজ শুরু করে।

বালিয়ার ম্যাজিস্ট্রেট নানা রটনায় বিমূঢ় হয়ে জেলা কংগ্রেস সভাপতি চিত্তু রামের শরণ নেন। শেষে জেল থেকে সব বন্দীদের মুক্তিও দেন তিনি। পাণ্ডেকে 'স্বরাজ জিলাধীশ' খেতাব দেওয়া হয়। কয়েকদিন পর সৈন্য আসছে শুনে নেতারা পালায়। চন্দন মিত্র দেখাচ্ছেন পাণ্ডের মত পুরোনো নেতা ও সোশ্যালিস্ট তরুণদের মধ্যে বাদবিতণ্ডা হয়। তরুণরা দু-একটা লুটপাটের বেশি কাজ দেখাতে পারেনি। অর্থাৎ সোশ্যালিস্টদেরও কোন ব্যাপক কর্মসূচি ছিল না।[৪০২] গুজরাট ও সাতারায় কি ঘটেছিল তা পরের অধ্যায়ে বলব।

## ॥ ১৫ ॥

বোম্বাই-এর ছোটলাট স্যার রোজার লামলি একবার লিখেছিলেন, "গুজরাট হল কংগ্রেসের আধ্যাত্মিক নিবাস", এখানে জনসাধারণ সরকারের চেয়ে কংগ্রেসকে ঢের বেশি সমর্থন করে।[৪০৩] ডেভিড হার্ডিম্যান দেখাচ্ছেন এ অঞ্চলে আগস্ট বিদ্রোহ কম নাটকীয় হলেও বেশি স্থায়ী হয়েছিল, বেশি সুসংগঠিত ছিল।[৪০৪] আহ্মেদাবাদের সুতাকল ধর্মঘট যুদ্ধোদ্যোগ ব্যাহত করে।[৪০৫] আর বোমাবাজি ও নাশকতামূলক কাজে পশ্চিম ভারত ছিল অগ্রণী।[৪০৬]

প্যাটেলের নেতৃত্বে গুজরাট প্রাদেশিক কংগ্রেস কমিটি বার বার কৃতিত্ব দেখিয়েছে—বিশেষত বারদোলি সত্যাগ্রহ (১৯২৮) তো তুলনাহীন। ১৯২১ থেকে ১৯৪৬ প্যাটেল ছিলেন সভাপতি। তিনি শহরাঞ্চলের পেটিবুর্জোয়া ও গ্রামাঞ্চলে পটিদার কৃষকদের সঙ্গে ঘনিষ্ঠ যোগ রেখে চলতেন। আহমেদাবাদ, বরোদা, সুরাট শহর এবং খেড়া ও সুরাট জেলার গ্রামাঞ্চল ছিল তাঁর শক্তিকেন্দ্র। মোরারজি দেশাই তখনো সুবিধা করতে পারেননি, তবে কংগ্রেস সোস্যালিস্ট পার্টির প্রভাব ছিল বর্ধমান আর ব্রোচের ছোটুভাই পুরানি গুজরাট ব্যায়াম প্রচারক মণ্ডলের মাধ্যমে সন্ত্রাসবাদী ঐতিহ্য জিইয়ে রেখেছিলেন। পশ্চিমের রণাঙ্গনে ইংরেজদের ক্রমাগত পরাজয় গুজরাটের বানিয়া মহলে এক ধরনের উল্লাস জাগাত। জাপান যুদ্ধে যোগ দিলে আনল "a fresh wave of pessimism and defeatism."[৪০৭] ব্যাঙ্কের সঞ্চিত অর্থ তোলার ও সোনারুপো জমানোর হিড়িক পড়ে যায়। জাপানী বোমার আতঙ্ক গুজরাটীদের বাঙালীদের মতই কাঁপিয়েছিল। রেঙ্গুন প্রত্যাগত গুজরাটী ব্যবসায়ীদের দুর্দশা তারা নিত্য দেখছিল। ফলে, শুধু সোনারুপো নয়, খাদ্যশস্য মজুত করাও আরম্ভ হল। এর অবশ্যম্ভাবী ফল খাদ্য মূল্যবৃদ্ধি। আতঙ্ক ও অভাবের তৈরি মাটিতে পড়ল 'ভারত ছাড়ো' আন্দোলনের বীজ।

নরহরি পারিখ তাঁর 'প্যাটেল জীবনী'তে লিখেছেন, জাপানীরা আসবার আগে স্বাধীনতা পাবার জন্য প্যাটেল অধীর হয়েছিলেন।[৪০৮] গণ সত্যাগ্রহ, সরকারী কাজে বিশৃঙ্খলা সৃষ্টি শিল্প ও যোগাযোগে ধর্মঘট সফল হলে ব্রিটিশ শাসন বেশিদিন টিকতে পারে না। তিনি নাকি বলেছিলেন, "অহিংসার গণ্ডীর মধ্যে থেকে সরকারের ক্ষমতা ভাঙো," "কর্মসূচির জন্য বসে থেকো না, নিজেরা তৈরি করে নাও।" মোরারজি কিন্তু ভয় করেছিলেন, এ ধরনের কাজ শুরু হলে সোস্যালিস্টদের প্রভাবই বাড়বে।[৪০৯] প্যাটেল জুলাই মাসে ওয়ার্ধা থেকে ফিরে সব গুজরাটী নেতাদের সংগ্রামে উদ্বুদ্ধ করতে থাকেন—তিনি নাকি বলেন, "on this occasion they would all go out, and were not to be too squeamish about non-violence."[৪১০] উইকেনডেন তাঁর ২৫ জুলাই-এর আহ্‌মেদাবাদ বক্তৃতার যে উদ্ধৃতি দিয়েছেন তা আরও ভয়াবহ। তিনি নাকি বলেন, ক্রোধে উন্মত্ত জনতা যদি কোন বিপজ্জনক সংগ্রামও চালায় কংগ্রেস বাধা দেবে না, গান্ধীও আপত্তি জানাবেন না।[৪১১] রেল লাইন তুলে ফেলা, ইংরেজ হত্যা, এমন কি চৌরিচৌরার অনুরূপ হিংসাতেও নাকি আন্দোলন বন্ধ করা হবে না।[৪১২] গ্রেফতার হবার অব্যবহিত পূর্বে তিনি নাকি নাশকতামূলক কাজের খসড়া দিয়ে যান। এ ধরনের পাঁচটি গুজরাটী পত্রিকা (বুলেটিন) হার্ডিম্যানের প্রবন্ধের শেষে সন্নিবিষ্ট হয়েছে। এর কতটা উগ্র তরুণদের স্বকপোলকল্পিত ও প্যাটেলের মুখে আরোপিত তা বলা কঠিন। হার্ডিম্যান উইকেনডেনের রিপোর্টকে বেদবাক্য বলে মেনেছেন কিন্তু প্যাটেলের চরিত্র অনুধাবন করেননি।

আহমেদাবাদে ছাত্রদের প্রাথমিক নেতৃত্ব, হরতাল, থানা পোড়ানো, পুলিশের সঙ্গে সংঘর্ষ অন্যান্য অঞ্চলের অনুরূপ। খেড়ায় ১১ থেকে ১৯ আগস্টের মধ্যে পুলিশের গুলিতে অন্তত দশ জন প্রাণ হারায়। লামলি এই অঞ্চলে সেনা নামান।[৪১৩] সুরাট শহর শান্ত থাকলেও জালালপুর ও বারদোলি তালুকার রেলস্টেশন ও লাইন ক্ষতিগ্রস্ত হয়, কোন কোন স্থানে পুলিশের ওপর আক্রমণ চলে। বরোদা শহরে নরমপন্থী প্রজামণ্ডল 'ভারত ছাড়ো' আন্দোলনে যোগ দিতে বাধ্য হয় এবং সংঘর্ষের ফলে দু'জনের মৃত্যু ঘটে। নতুন নেতাদের অভ্যুদয় লক্ষণীয়—হিন্দু বিশ্ববিদ্যালয়ের ও লণ্ডন স্কুল অব ইকনমিকসের ছাত্র বি· কে· মজুমদার ও ছোটুভাই পুরানি। মজুমদার ছিলেন অচ্যুত পটবর্ধনের বন্ধু—সোস্যালিস্ট।

তিনি বোম্বাই ও পুণায় অল ইণ্ডিয়া সিক্রেট কমিটির সঙ্গে যোগাযোগ রাখতেন। পুরানি ছিলেন পুরনো সন্ত্রাসবাদী—নাশকতামূলক কাজে তাঁর জুড়ি ছিল না। তৃতীয় নেতা জয়েন্তি ঠাকুরও সোস্যালিস্ট ছিলেন। ইনি প্রয়োজনীয় অর্থ সংগ্রহ করতেন কর বসিয়ে, ডাকাতি করে, স্বেচ্ছাদান পেতেন না তাও নয়। সে টাকা দিয়ে প্রচার-পত্রিকা (বুলেটিন) প্রকাশ করা হত, বোমা বানানো হত, বা অস্ত্র কেনা হত। হার্ডিম্যান বলছেন সত্য ঘটনার সঙ্গে বহু অসত্য রটনাও প্রচাবিত হত। তার মধ্যে একটি উল্লেখযোগ্য, কংগ্রেস ও জাপানীদের মধ্যে গোপন আলোচনার খবর দিতে অস্বীকার করায় মহাদেব দেশাইকে জেলের মধ্যে মেরে ফেলা হয়েছে!

জয়েন্তী ঠাকুরকে আহ্‌মেদাবাদের 'সহেব সুবা' বলা হত (মেদিনীপুরের সর্বাধিনায়কের মত), তাঁর অধীনে ছিল উনিশ জন 'ওয়ার্ড নায়ক' আবার তাদের অধীনে 'পোল নায়ক'। শিশুদেরও একটা দল ছিল—নাম 'বানর সেনা'। সংবাদ আদানপ্রদানে তাদের জুড়ি ছিল না।

আহমেদাবাদ ও বরোদায় সমর্থন আসত উঁচু জাতের মধ্যবিত্ত শ্রেণী থেকে। ফলে, পাইকারি ও খুচবো বাজার বা শেয়ার বাজার বন্ধ করা কঠিন হয়নি। এক এক জাত ছোট ছোট ঘেবা অঞ্চলে থাকত—তার নাম 'পোল'। সেখানে আশ্রয় নিলে পুলিশের সাধ্যও ছিল না ধরে। আহমেদাবাদের নায়করা এসেছিল খড়িয়া অঞ্চলের নাগর ও ব্রাহ্ম ক্ষত্রিয় জাত থেকে। খড়িয়ার কে জি প্রভু ছিলেন সব নাশকতামূলক কাজের হোতা। বরোদায় 'পঞ্চপোল' থেকেই বড বড় মিছিল বেরত।

হিন্দু-মুসলিম বিবাদ আহমেদাবাদ আন্দোলনের সবচেয়ে বড়ো দুর্বলতা। ১৯৪১-এর এপ্রিলে এখানে যে ভয়াবহ দাঙ্গা হয়, তাব স্মৃতি দুই সম্প্রদায়কে বিভক্ত করে রেখেছিল। ছোটলাট লামলি লিখছেন, "....I do not doubt that the basic origin of these riots is political and is due to the preaching of Pakistan and the counter preaching of the Hindu Maha Sabha and to some extent to the civil disobedience movement which the Muslims regard as an attempt to coerce us into granting a Hindu Raj.[৪১৪] বরোদা শহরের মুসলমানরা ২৬ আগস্ট শপথ নেয় তারা 'ভারত ছাড়ো' আন্দোলনে যোগ দেবে না।

তবে আহমেদাবাদের শ্রমিকদের নিয়ন্ত্রণ করত গান্ধীপন্থী 'মজুর মহাজন'। তারা সম্পূর্ণ রাজনৈতিক কাবণে ধর্মঘট শুরু করে। শ্রমিকদের দুই-তৃতীয়াংশ শহব ছেড়ে চলে যায়, থেকে যায় শুধু মুসলিম তাঁতিরা। গোয়েন্দা দফতরের মতে প্যাটেল শিল্পপতিদের বলেন, দেশের জন্য ত্যাগ স্বীকার করতে। তাঁরা ধর্মঘটে আপত্তি তো করেনই নি, চাঁদাও দেন প্রচুর।[৪১৫] কস্তুরভাই লালভাই-এর সঙ্গে বি· কে· মজুমদাবের যোগাযোগ ছিল। মিল মালিকদের ভয় ছিল জাপানীরা প্রবেশ করলে ইংরেজরা মিলগুলো গুঁড়িয়ে দিয়ে যাবে। ভবিষ্যতে কংগ্রেস একদিন সরকার গড়বে এ আশাও ছিল না তা নয়। কম্যুনিস্ট ও মুসলিম তাঁতিরা কিন্তু মিল খুলবার দাবিতে সোচ্চার হয়েছিল। বেশিদিন মিল বন্ধ রাখা সম্ভব হয়নি। মালিকদের প্রভূত ক্ষতি হচ্ছিল। আগস্ট থেকে ডিসেম্বরের মধ্যে কাপড়ের দাম তিন গুণ বাড়ে। ইংরেজরাও ভয় দেখাচ্ছিল কয়লা সরবরাহ বন্ধ কবে দেবে। নভেম্বরে বোঝা গিয়েছিল যুদ্ধ ইংরেজদের পক্ষে যাচ্ছে। 'মজুর মহাজন' শ্রমিকদের চাপে পড়ে মিল খোলায় সম্মতি দেয়। ধীরে ধীরে শান্তি ফিরে আসে। আন্দোলনকারীরা ভয় দেখিয়ে কিছু করতে পারেনি। ১৯৪৩ মার্চের মধ্যেই আন্দোলন শেষ হয়ে আসে।

২২ সেপ্টেম্বর ব্রোচ জেলার জাম্বুসর তালুকার ভেদাচ থানা আক্রমণ দিয়ে ছোটুভাই পুরানির কাজ শুরু। এর পর ব্রোচ জেলা, সুরাট জেলা ও বরোদায় নানা নাশকতামূলক ঘটনা ঘটে। লুট, ডাকাতি চলে অবাধে। সুরাটে যেসব প্যাটেল পদত্যাগ করেনি তাদের ওপর জুলুম চলে, এমন কি বোমাবাজিও। এখানে মোরারজি দেশাই-এর অনুচররা রেকর্ড অফিস, ডাকঘর, সরকারী সম্পত্তির ওপর আক্রমণ চালায়। দক্ষিণ গুজরাটে আদিবাসীরা সরকারের অনুগত প্যাটেল, বানিয়া মহাজন ও পার্সী মদ/তাড়ি বিক্রেতাদের ওপর নির্বিচারে আঘাত হানে।

সবচেয়ে লক্ষণীয় ব্যাপার ১৯৪২-এ গুজরাট রাজস্ব বা খাজনা দিতে অস্বীকার করেনি। খেড়া, সুরাট ও ব্রোচের প্রজাদের মনে ছিল যে ১৯৩২-৩৪ সালে খাজনা না দেওয়ার জন্য তাদেব জমি বাজেয়াপ্ত হয়েছিল এবং ১৯৩৮-এ কংগ্রেস সরকার তা ফিরিয়ে দিলেও তাদের অবর্ণনীয় দুঃখ ভোগ করতে হয়। আরেকটা কারণ—ধনী কৃষকরা উঠতি দামের সুযোগ নিতে চেয়েছিল। পূর্ব আফ্রিকার সচ্ছল গুজবাটীবা টাকা পাঠাত। তামাক চাষের প্রভূত উন্নতি হয়। আবেকটা তথ্য ভুললে চলবে না। আন্দোলন সীমাবদ্ধ ছিল পটিদার সম্প্রদায় ও অনাবিল ব্রাহ্মণের মধ্যে। আদিবাসীরাও যোগ দেয়। কিন্তু বরাইয়া ও পতনবাদিয়ারা পটিদাবদের নেতৃত্ব মানেনি। তাবা প্রধানত কিষাণ সভায় যোগ দিয়েছিল। শেষে, ১৯৪২-৪৩-এ কংগ্রেস নেতৃত্বকে কেউ বিশ্বাসঘাতকতার দোষ দিতে পারেনি। প্রচণ্ড ব্রিটিশ দমননীতি এব ব্যর্থতার জন্য দায়ী ছিল।

পশ্চিম মহাবাষ্ট্রে ১৯৪২-৪৩-এ ব্যাপক গেবিলা কাজকর্ম চলেছিল কিন্তু সব চেয়ে উল্লেখযোগ্য ছিল সাতারা। সেখানে গেরিলারা যে 'প্রতি সরকার' স্থাপন করে তা গান্ধীর নির্দেশে আত্মসমর্পণ কবেনি এবং ১৯৪৬ পর্যন্ত ব্রিটিশ দমননীতি সহ্য করে বিদ্রোহের ঝাণ্ডা উঁচু রেখেছিল। এখানে সশস্ত্র আন্দোলনের সঙ্গে ন্যায়দানমণ্ডল প্রতিষ্ঠা ও গঠনমূলক কাজও চলছিল। ওম ভেদ্ বলছেন, "এখানে কংগ্রেসকল্পিত স্বাধীনতাই লক্ষ্য ছিল না—লক্ষ্য ছিল শ্রমিক-কৃষকেব বাষ্ট্র।"[৪১৬] বর্তমান সাতারা চিনির কল্যাণে অতি বর্ধিষ্ণু, কিন্তু ১৯৪২-এ ছিল কৃষকদেব জেলা, মুখ্যত কুন্‌বি জাতের জেলা, ইংবেজদেব দলিলে 'wild and predatory Marathas'-দের জেলা। নীচু জাতের মধ্যে ছিল মহর, মং ও রামোশি। মহারাষ্ট্রেব অনেক জাযগাব মত তা ব্রাহ্মণ-বানিযাব প্রভাবাধীন ছিল। তাই এখানে ব্রাহ্মণ-বিবোধী জটিবাম ফুলে তাঁব সত্যশোধক সমাজেব কাজে সুফল পান। ১৯১৯-২১-এ এখানে ফসলেব $\frac{১}{৩}$ বা $\frac{৩}{৪}$ অংশ খাজনাব বদলে $\frac{১}{২}$ অংশ দেবার জোব আন্দোলন হয়। ওম ভেদের মতে, সাতাবাব 'প্রতি সবকারেব' ভিত্তি ছিল এই ব্রাহ্মণ-বিরোধী আন্দোলন। একই সঙ্গে তা সামন্তপ্রথা-বিবোধী ও উচ্চজাতের শাসন-বিবোধী। শেষে সত্যশোধক আন্দোলন এদের ব্রিটিশ-বিবোধীও কবে তোলে। গান্ধীব সমাজসংস্কারমূলক কর্মধারা তাদের সহানুভূতি পেয়েছিল। ১৯৩২ সালের জঙ্গল সত্যাগ্রহে এরা জড়িয়ে পড়ে। ভাল্বা তালুকার নানা পাটিল ছিলেন ১৯৪২-এর নেতৃত্বে। কিন্তু কংগ্রেসের পতাকাতলে নয়। ওম ভেদের ভাষায়, "They were taking the name of Gandhi as a symbol but without becoming Gandhians in any ideological sense." এখানে কম্যুনিস্ট কিষাণ সভাব কোন চিহ্ন দেখা যায়নি। আগস্টে তারা গান্ধীর দুটো কথা মনে রেখেছিল—"করেঙ্গে ইয়া মরেঙ্গে", আর "প্রত্যেকে নিজের নেতা হোক।" সুতবাং তাব কেটে, ট্রেন লুট করে, লড়াই চালিয়ে, জনগণের আদালতে দোষীদেব শাস্তি দিয়ে তাবা মনে করছিল গান্ধীর পথই অনুসরণ করছে।

প্রথম শ্রেণীর নেতারা গ্রেফতার হলে ওয়াই· বি· চবন, রামানন্দ স্বামী, বিঠলরাও পাজে ও বসন্তদাদা পাতিল গোপনে মিলিত হন ও সাতারায় ফিরে দুদিন নানা পরামর্শ চালান। ঠিক হয় একটা প্রকাশ্য দল করবে সত্যাগ্রহ, আরেকটা দল থাকবে গোপনে। বড় বড় মিছিল বেরোয় সরকারী সম্পত্তি দখল করতে এবং পুলিশ গুলি চালায়। অতএব শুরু হয় গোপন নাশকতা—তার কাটা, সরকারী বাড়ি পোড়ানো, রেল লুঠ ইত্যাদি। সরকার উত্তর দেয় গ্রামের ওপর বিরাট অঙ্কের জরিমানা বসিয়ে ও ব্যাপক গ্রেফতারে। ১৯৪৩-এর প্রথমে মনে হয় সরকার জিতছে। এর বদলা নিল গোপন দল পুলিশ চরদের ওপর হামলা চালিয়ে। শিবালা দল আর একটু এগিয়ে গ্রামবাসীদেরই পুলিশ, রাজস্ব ইত্যাদি নানা ব্যাপারে দায়িত্ব দিল। স্থাপিত হল গণ-আদালত। চবদের পায়ে আঘাত করে খোঁড়া করে দেওয়া হত। এজন্য 'প্রতি সরকার'-কে অনেকে নাম দিয়েছিল 'পত্রি সরকার'। শেষে গড়ে উঠল 'ন্যায়দানমণ্ডল'। ১৯৪৩ ফেব্রুয়ারি ও জুনে দুটি গোপন সভায় 'প্রতি সরকার' স্থাপনের সিদ্ধান্ত নেওয়া হল। জুনের সভায় চবন এই সিদ্ধান্তে আপত্তি জানান। এমন কি অচ্যুত পটবর্ধনও প্রথমে বলেন, আত্মসমর্পণ করতে। কিন্তু 'ন্যায়দানমণ্ডল' এত জনপ্রিয় হয়েছিল যে, তাঁদের উপদেশ অগ্রাহ্য হয়। 'বহুজন সমাজ' কেন শুনবে কংগ্রেসের কথা? পটবর্ধন শেষে সম্মতি দেন। ১৯৪৩ জুন থেকে ১৯৪৪ মার্চ পর্যন্ত 'প্রতি সরকাবের' চরমপন্থীদের এইভাবে ভাগ করা যায়।[৪১৭]

সাবণি ১ ও ২ দ্রষ্টব্য।

সারণী-১

| জাতি | বৃত্তি | | | |
|---|---|---|---|---|
| | মালিক বানিয়া | চাষী | কেরানি উকিল শিক্ষক | শ্রমিক |
| ব্রাহ্মণ | ৪ | ১ | ৩ | ০ |
| বানিয়া, জৈন | ২ | ২ | ১ | ০ |
| মারাঠা কুন্‌বি | ২ | ১৪ | ২ | ৫ |
| বালুতেদার (লোহার, ছুতার) | ১ | ২ | ০ | ৪ |
| দলিত (মহর, মং, চামার) | ০ | ০ | ০ | ২ |

সারণী-২

| জাতি | কংগ্রেসী | বামপন্থী | আর এস এস |
|---|---|---|---|
| ব্রাহ্মণ | ২ | ১ | ২ |
| বানিয়া, জৈন | ১ | ০ | ০ |
| মারাঠা কুনবি | ২ | ০ | ০ |
| বালুতেদার | ১ | ০ | ০ |
| দলিত | ০ | ০ | ০ |

তিনটি বড় দলে বিভক্ত ছিল 'প্রতি সরকার'—(১) শিরলাপেঠ দল। প্রথম দিকে এর নেতা গান্ধীবাদী হলেও পরে বাবুজি পতঙ্কর নামে দরিদ্র মারাঠী চাষী এটি পরিচালনা করেন। (২) কুন্তল দল। শিরলাপেঠ দল কৃষ্ণা উপত্যকায় সামান্য কাজ করলেও প্রধানত পাহাড়ী অঞ্চলে সীমাবদ্ধ ছিল আর কুন্তল দলের কাজকর্ম চলত কৃষ্ণাতীর ধরে, অল্প করদ তালুকে। নেতা ছিলেন—তিনজন লাড় ভ্রাতা। তাঁরা সামনে রেখেছিলেন নানা পাটিলকে। (৩) করদ দল। প্রথম দিকে এর নেতা ছিলেন চবন। পরে নেতৃত্ব দেন মাধব রাও যাদব ও ধন্বন্তরি—এও কৃষ্ণা উপত্যকায়। ছ' মাস পর পর দলগুলি মিলিত হত এবং 'প্রতি সরকারে'র কর্মসূচি নির্ধারণ করত। নানা পাটিল কুন্তল দলের সঙ্গে বিশেষভাবে যুক্ত থাকলেও 'প্রতি সরকারে' অধিকাংশ কাজ চলত তাঁর নামে। কংগ্রেস সোস্যালিস্ট পার্টির সঙ্গে এর সম্পর্ক ছিল একটু অদ্ভুত। ১৯৪৩-এর অক্টোবরে এদের সন্ত্রাসবাদী হিংসাত্মক কাণ্ডকারখানার খবর পেয়ে সোস্যালিস্টরা এক প্রতিনিধি পাঠায়। তার প্রশংসা উভয়ের মধ্যে সম্পর্ক নিবিড়তর করে এবং ধন্বন্তরী, নাথজী লাড় রা বোম্বাইতে কার্যালয় স্থাপন করেন। ম্যাক্স হাবকোর্টের মত ঐতিহাসিকরা, যাঁরা এদের social bandit-এর পর্যায়ে ফেলতে চান, তাঁরা অবাক হবেন শুনে যে এরা বহুক্ষেত্রে ডাকাতদের সঙ্গে লড়েছে। তবে এরা মালিক ও মহাজনদের স্বতন্ত্র অন্যায়ের মোকাবিলা করলেও সম্পত্তিগত সম্পর্কের পরিবর্তনে নামেনি। অনুপস্থিত মালিকদের জমি কয়েক ক্ষেত্রে গরীব চাষীদের মধ্যে বিতরিত হয়েছিল। অসহায়া রমণী (বিশেষত বিধবা)-র প্রতি অত্যাচার বেশ কমে ছিল। গুণ্ডাদেরও দমন করা হয়।

১৯৪৪-এর মার্চে অচ্যুতরাও পটবর্ধন কোলহাপুর অঞ্চল থেকে এদের এক 'ডিক্টেটর' স্থির করলে সাতারার দল প্রতিবাদ করে। বিভিন্ন দল আপন এলাকায় স্বাতন্ত্র্য বজায় রেখে চলে। সাতারা দল শেষপর্যন্ত নিজেদের লোক কিষণ বীরকে ডিক্টেটর স্থির করে। তাকে সাহায্য করার জন্য এক কর্মসূচি কার্যকরী মণ্ডল গঠিত হয়। এরা লাইব্রেরি, ন্যায়দানমণ্ডল, সেবাদল গঠন করে প্রত্যেক গ্রামে। গান্ধীর কিছু গঠনমূলক কাজও (যেমন বর্ণহিন্দু ও অচ্ছুতদের একত্র ভোজন) প্রকাশ্যে চলে। খান্দেশ খাজাঞ্চিখানা থেকে পাঁচ লাখ টাকা লুঠ একটা বড় ঘটনা। টাকাটা কিন্তু ঠিকমত বিতরিত হয়নি। কুন্তল দল অন্য দু দল থেকে এবং সোস্যালিস্ট পার্টি থেকে আলাদা হয়ে 'তুফান সেনা' সংগঠিত করে। নাগনাথ নাইকৌডি অস্ত্রশস্ত্র সংগ্রহ করে একটা সেনাবাহিনী গড়ে তুলতে চান। গান্ধীবাদী ও সোস্যালিস্টদের বিরোধের ফলে ১৯৪৩-এর সেপ্টেম্বরেই বোম্বাই-এর কেন্দ্রীয় আধিকারিকরা বিরক্ত হয়ে গিয়েছিল।

১৯৪৪-এর ১ আগস্ট গান্ধীর কাছ থেকে এল আত্মসমর্পণের আহ্বান। এ সি ভূইঞ্যা The Quit India Movement: The Second World War and Indian Nationalism (Delhi, 1987) এই পর্বটা ভালভাবে বর্ণনা করেছেন। তিনি দেখিয়েছেন সব জায়গা থেকে আত্মগোপনকারী নেতারা সাড়া দিলেও সাতারা সাড়া দেয়নি। কুন্তল দল ছিল সবচেয়ে বিরোধী। ধন্বন্তরী নাকি বলেন, "গান্ধী যা বলছেন ঠিক। কিন্তু যতক্ষণ আমাদের প্রতিপক্ষের হাতে অস্ত্র আছে আমরা আত্মসমর্পণ করতে পারব না।" যারা চায় তাদের অবশ্য স্বাধীনতা দেওয়া হল। কিন্তু তারা শিরালা দলের মুষ্টিমেয়। রব্‌দে গুরুজি, মাধবরাও যাদব ও ধন্বন্তরি শেষপর্যন্ত গ্রেফতার হন। কিন্তু 'প্রতি সরকারে'র নতুন নেতার অভাব হয়নি। ওম ভেদের মতে ১৯৪৬-এর সাধারণ নির্বাচনই প্রতি সরকারের কাজের ওপর যবনিকা টেনে দিল—ব্রিটিশ সেনাবাহিনী নয়। এ সিদ্ধান্ত আমি

মানতে রাজি নই।[৪১৭] সুমিত সবকারের মতে এই নির্বাচন কংগ্রেস কর্মসূচিকে গণ-সংঘর্ষের পথ থেকে সরিয়ে আনার জন্য ব্রিটিশ চাল—এই সিদ্ধান্তও স্বীকার করা কঠিন।[৪১৮] দক্ষিণ মহারাষ্ট্রের কৃষককুলেব দীর্ঘ দিনের সামন্ত বিরোধী, জাতপাত বিরোধী এবং সাম্রাজ্যবাদ বিরোধী সংগ্রামেব ঐতিহ্য এব পেছনে ছিল। কিন্তু সামনের লক্ষ্য কি ছিল?

১৯৪২-এব শেষ দিন এমেরি বডলাটকে অভিনন্দন পাঠালেন—"Every possible good wish for 1943 and for a triumphant romp home over the last lap."[৪২০] লিনলিথগোব দমননীতি অভিনন্দনের যোগ্য ছিল। ১৯৪৩-এর ১ ফেব্রুয়ারি সবকাবী হিসাব মতে জেলে ছিল [৪২১]

| আইন | সংখ্যা |
|---|---|
| প্রচলিত আইন বা প্রতিবক্ষা বিধি অনুযায়ী | ২২,৭২৫ |
| প্রতিবক্ষা বিধি ২৬ অনুযায়ী | ৮,১৩০ |
| প্রতিবক্ষা বিধি ১২৯ অনুযায়ী | ৪,১৮৪ |
| | ৩৫,০৩৯ |

এই সময়ের মধ্যে পুলিশ ৬০১ বাব গুলি চালায় (বেশির ভাগ বোম্বাইতে), ৭৬৩ জন নিহত হয় (ইউ.পি-তে ২০৭ ও বিহাবে ১১৬), আহত হয ১৯৪১ (ইউ.পি-তে ৪৫৮, বিহাবে ৫০৮, বোম্বাইতে ৪০৬)। ২০১২ জন পুলিশ আহত হযেছিল। থানা পোড়ে ২০৮টি। ১৮ মার্চ (১৯৪৩)বডলাট লিখছেন, নানা আইনেব প্রয়োগে টেলিগ্রাফেব তাব কাটা, হবতাল, কর্মচাবী বযকট, বোমাবাজি বন্ধ কবাব চেষ্টা সফল। শুধু বেলগাঁও, মেদিনীপুব প্রভৃতি কযেক জাযগায বিচ্ছিন্নভাবে গোলমাল চলছে।[৪২২] ১৯৪৩-এব ৩১ ডিসেম্বব পর্যন্ত সবকাবী হিসাব শেষ সাবণীতে সংযোজিত হল।[৪২৩]

প্রকৃতিও যেন সবকারেব মত কষ্ট হযেছিল। ১৯৪২-এর অক্টোবরে মেদিনীপুবেব উপকূল অঞ্চলে যে প্রচণ্ড ঝড ও বন্যা বয়ে যায় এবং ১৯৪৩-এ সমগ্র বঙ্গে যে দুর্ভিক্ষ তাব করাল পক্ষ বিস্তাব কবে তাও আন্দোলনকে অনেকাংশে দুর্বল কবেছিল। শুধু তমলুক মহকুমায শস্যহানি ঘটেছিল ৫০%, প্রাণহানি ৪০০০ এবং পশুহানি—৭০,০০০-এব মত।

১৯৪৩-এব মন্বন্তরেব ভূমিকা গুরুত্বপূর্ণ। দুর্ভিক্ষ কমিশনেব প্রতিবেদন বলছে—১৯৪০-৪১ সালে ফসল ভাল হযনি বলে সঞ্চিত শস্যের পবিমাণ হ্রাস পায। তাব ওপব ১৯৪২-৪৩-এব আমন ফসলও মার খায। ১৯৪৩-এ ৪৯ সপ্তাহেব বেশি খাদ্যেব যোগান ছিল না।[৪২৪] মফকরুল ইসলাম তাব Bengal Agriculture গ্রন্থে দেখাচ্ছেন ১৯৪০-৪৪-এব পাঁচ বছবে ১৯৩৫-৩৯-এব পাঁচ বছরেব চেয়ে সব বকমেব শস্য উৎপাদন কমে যায।[৪২৫] ব্লিনেব হিসাব অনুসাবে খাদ্যশস্যেব উৎপাদনে নিযুক্ত জমিব পবিমাণ যে-হাবে বাডছিল, তাব চেয়ে বেশি বাডছিল গড জনসংখ্যা।[৪২৬]

সাবণী ৩ দ্রষ্টব্য।

পেণ্ডেবেল মুনেব মতে ব্রহ্মদেশ ও জাপানী অধিকৃত দক্ষিণপূর্ব এশিযা থেকে চাল আমদানি বন্ধ হযে যাওযাই "basic cause of the Bengal famine"[৪২৬] সুমিত সবকাব তাই মনে করেন।[৪২৭] কিন্তু মফকরুল ইসলাম দেখাচ্ছেন ১৯৩১-৩২ থেকে ১৯৪১-৪২ বছর পিছু ১১ লক্ষ টনেব বেশি চাল আমদানি হত না। তা অভ্যন্তরীণ যোগানেব ১·৪ থেকে ১.১%-এব বেশি নয়—অর্থাৎ নগণ্য। দেশময় শস্য চলাচলেব

### সারণী-৩

| | বার্ষিক কৃষিজমি বৃদ্ধির পরিমাণ (সংশোধিত) | জনসংখ্যা বৃদ্ধি |
|---|---|---|
| বঙ্গদেশ | ০·২ | ০ ৪ |
| প্রেসিডেন্সি বিভাগ | ০ ৯ | ১ ২ |
| বর্ধমান বিভাগ | ০·৭ | ০·৮ |
| বাজশাহী বিভাগ | ০·১ | ০ ৩ |
| ঢাকা বিভাগ | ০ ৯ | ০·৯ |
| চট্টগ্রাম বিভাগ | ০ ৫ | ১ ৩ |

অসুবিধা দেখা না দিলে হয়তো এমন অভাব দেখা দিত না। কিন্তু যুদ্ধকালীন প্রতিরক্ষা ব্যবস্থাব জন্য মেদিনীপুব, ববিশাল, খুলনাব উদ্বৃত্ত শস্য সবকাব কিনে নেন, উপকূলবর্তী জেলা থেকে সব নৌকা সবিয়ে বা নষ্ট করে দেন।[৪২৮] এব ফলে স্থানীয জনসাধাবণেব মনে আতঙ্ক সৃষ্টি হয এবং চালেব চাহিদা-যোগানেব ওপব দেখা দেয তার প্রতিক্রিয়া। উদ্বৃত্ত উৎপাদকবা খাদ্য মজুত কবতে থাকে ভযে আর বড়ো উৎপাদকবা, ফড়ে ও ব্যবসাযীবা কবতে থাকে চড়া দামেব লোভে। শুধু যুদ্ধসংক্রান্ত কনট্রাক্টেব দৌলতে বড়লোকদেব দাবিই বাড়ে না, যুদ্ধজনিত নানা কাজে নিযুক্ত মজুবেব সংখ্যা বেড়ে যায ও তাদেব চাহিদাও বাড়ে। বিবাট সৈন্যবাহিনীব দাবি তো ছিলই। স্যাব টি বাদাবফোর্ড লিনলিথগোকে জানান—ভয ও অনিশ্চযতাব কাবণে ও মুনাফাব লোভে সামান্য উৎপাদন হ্রাসেব অনুপাত বহির্ভূত প্রতিক্রিয়া হয।[৪২৯] ওযাভেল চার্চিলকে যে চিঠি লেখেন তাতে ঘাটতি ছাড়াও দাযী কবা হযেছে "human qualities of fear, selfishness, greed, and provincialism"-কে।[৪৩০] এ দুর্ভিক্ষ শুধু প্রকৃতিব নয, মানুষেবও সৃষ্টি।

কেমব্রিজ ইকনমিক হিস্টবি অব ইণ্ডিযার ২য খণ্ডে ম্যাক অ্যালপিন তাঁব অধ্যাযেব শেষে যে ভাবতীয মূল্যেব ইনডেক্স নাম্বাব দিযেছেন তাতে দেখা যায ১৯৪১ থেকে ১৯৪২ উল্লেখযোগ্যভাবে কৃষিজাত পণ্যেব মূল্যবৃদ্ধি শুরু হযে তা ১৯৪৩ সালে শিখবে পৌঁছে। অকৃষিজাত পণ্যেব মূল্য ১৯৪২ থেকে ১৯৪৩ এতটা বাড়েনি।

সাবণী ৪ দ্রষ্টব্য।

### সারণী-৪

| বছর | কৃষিজাত পণ্য মূল্যের ওয়েটেড ইনডেক্স (১৮৭৩ = ১০০) | অকৃষিজাত পণ্য মূল্যের ওয়েটেড ইনডেক্স (১৮৭৩ = ১০০) |
|---|---|---|
| ১৯৩৯ | ১৫৩ | ১১২ |
| ১৯৪০ | ১৪৭ | ১১১ |
| ১৯৪১ | ১৬৬ | ১৩২ |
| ১৯৪২ | ১৯৪ | ১৮১ |
| ১৯৪৩ | ৪২১ | ২৮১ |
| ১৯৪৪ | ৩৪০ | ২৩৩ |

খুচরো চালের দাম আরো বেশি চোখ খুলে দেয়। কলকাতায় চালের দাম ১৯৪৩-এর ৩ মার্চ ছিল মণ প্রতি ১৫ টাকা। ঐ বছর ১৭ মে তা বেড়ে হয় মণ প্রতি ৩০ টাকা। কলকাতা ও হাওড়া বাদ দিয়ে (!) মফস্বলে মজুতদারীদের বিরুদ্ধে অভিযান ঐ দুই অঞ্চলের মজুতদারদের কাছে মুনাফার সুবর্ণ সুযোগ এনেছিল। মফস্বলের অনেকেই প্রান্তিক চাষী, অধিকাংশ ভূমিহীন ক্ষেতমজুর—আজকালকার ভাষায় দারিদ্র্যসীমার ঢের নিচে। প্রায় ৩০ লক্ষ মানুষ বর্গাদার ও ভূমিহীন ক্ষেতমজুর পর্যায়ে পড়ে। তারা দলে দলে কলকাতায় চলে আসে দুটি অন্নের আশায়। ১৯৪৩-এর অক্টোবরে এমন নিরন্ন এবং নিরাশ্রয়ের সংখ্যা এক লক্ষে দাঁড়ায। তারপর সরকার যখন বাঁধা দামে চাল বেচার আয়োজন করে তখন বাজাব থেকে চাল উধাও হযে যায। শ্যামাপ্রসাদ, বিধানচন্দ্র, বদরিদাস গোয়েঙ্কার মত সহৃদয় ভদ্রলোক বেঙ্গল বিলিফ কমিটি গঠন কবেন (২৭ নভেম্বর ১৯৪২) ও পরে রিলিফ কো-অর্ডিনেশন কমিটির মাধ্যমে ত্রাণব্যবস্থা কবে অবস্থা সামান্য সামাল দেন। এব পর এগিয়ে আসে হিন্দু মহাসভা ও সি পি আই। কম্যুনিস্টরা তাদের সব ত্রাণব্যবস্থা সংহত করে পিপলস রিলিফ কমিটিতে।[৪৩১] তবু কলকাতাব মৃত্যুহাব সাত মাসে স্বাভাবিকের চেয়ে ত্রিশ শতাংশ বেড়েছিল। সমগ্র বাংলায় মৃত্যুসংখ্যা দাঁড়ায় সপ্তাহে দশ হাজার। সরকার কিছু ব্যবস্থা নিতে বাধ্য হয। এইচ এস সুরাবর্দি শ্যামাপ্রসাদকে সরকারী চালের আশ্বাস দেন।[৪৩২] বারিবিন্দুব মত সাহায্যের আশ্বাসে উত্তেজিত শ্যামাপ্রসাদ লীগ সরকারকে তীব্র ভাষায তিরস্কার করেন। ফাসি-বিবোধী লেখক ও শিল্পী সঙ্ঘ একেব পর এক মর্মস্পর্শী নাটকেব মাধ্যমে ('মৈঁ ভুখা হুঁ', 'জবানবন্দী', পবে 'নবান্ন') এই শতাব্দীর নিষ্ঠুবতম ট্রাজেডিকে জনসমক্ষে তুলে ধরে। ছোটলাট হাববার্ট অবশ্য এই সংকটের পেছনে বাজনীতি ছাড়া কিছু দেখতে পাননি।[৪৩৩] তাঁরই প্রিয় সরকাবের খাদ্যনীতি (না, নীতির অভাব ?), বিশেষত লীগের অন্যতম অবাঙালী চাঁই ইসপাহানিব পরিবার পবিচালিত এম এম ইসপাহানি. অ্যাণ্ড কোং-কে বাংলার সব চাল কেনবাব একচেটিয়া অধিকার দান, যে এই ভয়াবহ মন্বন্তরেব জন্য দায়ী এই সত্য তিনি গোপন রেখেছিলেন কিন্তু বাংলা বিধানসভায় শ্যামাপ্রসাদ তা ফাঁস করে দেন। লিনলিথগো বাংলার মন্ত্রিসভা ও কলকাতা করপোরেশনকে অযোগ্যতাব অপরাধে বাতিল করতে চেয়েছিলেন।[৪৩৪]

ভারত সরকারের খাদ্য বিভাগের এক মেমোরেণ্ডাম (৭ সেপ্টেম্বর ১৯৪৩) সরকারী অব্যবস্থাব কয়েকটি দিকে নির্দেশ করেছেন—(১) কলকাতায় মজুতদাববিরোধী অভিযানে ব্যর্থতা ; (২) রেশন ব্যবস্থা চালু করতে অযথা বিলম্ব ; (৩) ইসপাহানিকে একচেটিয়া খাদ্য ব্যবসায়েব অধিকাব দান।[৪৩৫] পেণ্ডেরেল মুন স্পষ্টতই "an inefficient and probably corrupt Muslim League ministry"-কে দায়ী করেছেন। ওয়াভেল বডলাটের কার্যভাব গ্রহণ করার সঙ্গে সঙ্গে তৎপরতা দেখা দিল। তাঁর ২৯ অক্টোবর ১৯৪৩-এর রোজনামচায় পড়ি তিনি চাইছেন—কলকাতা থেকে দুর্গতদের অপসাবণ, সৈন্যবাহিনী দ্বারা খাদ্যশস্য চলাচল নিয়ন্ত্রণ, কলকাতাব জন্য বিদেশ থেকে খাদ্য আমদানির ব্যবস্থা।[৪৩৬] তাঁর আশঙ্কা ছিল এমন "grave national crisis" যুদ্ধ ব্যবস্থা দুর্বল করবে।[৪৩৭] তবু আঞ্চলিক খাদ্য কমিশনার বাংলা সরকাবের অনাগ্রহ, অপদার্থতা ও জনস্বার্থ বিষয়ে অনীহাব উল্লেখ করছেন এবং ওয়াভেল ডিসেম্বরের শেষেও না দেখছেন কাজ করার ইচ্ছা না ক্ষমতা।[৪৩৮] ছোটলাট রাদারফোর্ডকে তাঁর সরাবার ইচ্ছা ছিল, এমনকি বাংলায় ৯৩ ধারার শাসন প্রবর্তন করতে চেয়েছিলেন তিনি। ক্যাবিনেটেব আপত্তিতে তা পারেননি।[৪৩৯]

পরবর্তী ছোটলাট কেসি (Casey)-র ডায়েরি (আমার বহু সন্ধানের ফলে ইণ্ডিয়া অফিস লাইব্রেরিতে পাওয়া গেছে)-তে বাংলার খাদ্য সমস্যার বিস্তৃত বিবরণ পড়ি। সুরাবর্দি তাঁকে বলেন ঢাকার অবস্থা খুব খারাপ আর বাইরে থেকে যথেষ্ট চাল আসছে না। ১৫ জানুয়ারি ১৯৪৪ থেকে চালেব সর্বোচ্চ দাম ২০ টাকা মণ থেকে কমিয়ে ঘাটতি এলাকায় ১৭ টাকা ও উদ্বৃত্ত এলাকায় ১৬ টাকা করা হয়েছিল। তা কার্যকর করা যায়নি। খাদ্য কমিশনার স্টিভেন্স বলেন সংগ্রহেব চেয়ে বিতরণের সমস্যাই বেশি। ত্রাণ কমিশনার মার্টিন বলেন লীগ সরকারের কর্মচারী নিয়োগনীতি বড বেশি সাম্প্রদায়িক বলে কিছু করা মুশকিল। ভারত সরকারের রেশনিং বিষয়ে পরামর্শদাতা কিববি কলকাতায় রেশনপ্রথা চালুর ব্যাপারে সুরাবর্দির গডিমসি ও কর্মচারী নিয়োগনীতির নিন্দা করেছেন। ১৯৪৪-এর মার্চেও বাংলায চালের দর মণপিছু ১৪॥ টাকা, খাদ্যশস্য নিয়ন্ত্রণাদেশ সাধারণ চাষীব ওপর বলবৎ নয়। ১৯৪৪ সালে ধান ভাল হলেও দাম পড়বে এই আশায় তারা মজুত করছে। শ্যামাপ্রসাদ সর্বদলীয় সবকার গঠন করে সমস্যার মোকাবিলা করতে চেয়েছিলেন কিন্তু জিন্না তা দেননি।[৪৪০] ভাবতের বাইরে থেকে খাদ্য আমদানির প্রস্তাব বার বার দেন ওয়াভেল। ক্যাবিনেট তা নাকচ করলে এক তাবে তিনি কডা ভাষায় প্রতিবাদ জানিয়েছিলেন। সেটা তুলে দিচ্ছি

"Bengal famine was one of the greatest disasters that has befallen any people under British rule and damage to our reputation here both among Indians and foreigners in India is incalculable."[৪৪১]

ভাবত সরকাব কলকাতায় খাদ্য সববরাহেব ভাব নিলেও মফস্বলের অবস্থা ভয়াবহ থেকে গেল। ১৯৪৩ সালে বাংলায় সমূহ মৃত্যুসংখ্যা ছিল ১৯,০৮,৬৬২। এর মধ্যে গ্রামাঞ্চলের মৃত্যু সংখ্যাই—১৭,৮০,৩১৫।[৪৪২] সবচেয়ে বেশি মৃত্যু হয় মেদিনীপুব, ২৪ পরগণা, ঢাকা, ত্রিপুরা, চট্টগ্রাম, ফরিদপুর ও মৈমনসিংহে।[৪৪৩] অমর্ত্যকুমার সেন দেখিয়েছেন, এদের অধিকাংশই ভূমিহীন মজুর।[৪৪৪] খাদ্য সংগ্রহের জন্য অর্থ যোগাড করতে ৬৫ লক্ষ পরিবাবের ২·৬ লক্ষ জমি হারায়। যুদ্ধের কল্যাণে কলকাতা ও অনেক শহরে টাকার বন্যা বয়ে যাচ্ছিল। গ্রাম তার আওতার বাইবে বলে তার গায়েই বেশি ঝাপটা লাগে। এখানে জাতপাতেব ভেদ ও সামাজিক মর্যাদার তাগিদে বহু লোক না খেয়ে মরেছে তবু ভিক্ষা করেনি বা লঙ্গব খানায় লাইন দেযনি। অমর্ত্যকুমার সেনের মতে সারা দেশে যা খাদ্যশস্য ছিল তাতে সুদক্ষ পরিবহণ ও সুষম বণ্টনের ব্যবস্থা হলে দুর্ভিক্ষ রোধ করা যেত। কিন্তু মুক্ত বাজাবে খাদ্যশস্য ছাডলে যে দাম উঠত সেটা গ্রামবাসীদের ক্রয়ক্ষমতার বাইরে। (এই ক্রয়ক্ষমতাব নাম তিনি দিয়েছেন entitlement), ক্রয়ক্ষমতার উৎস জমা টাকা বা নতুন আয়, বিক্রয়যোগ্য সম্পদ ও সরকারী সাহায্য। প্রায় সবকটার যুগপৎ অভাব দেখা দেয। নারী ও শিশু পরিবারের দুর্বলতম সদস্য বলে তাদের ভাগ্যে অনেক কম খাদ্য জুটত। এরাই মরেছে সর্বাধিক।[৪৪৫]

আজও কানে বাজে অমিয় চক্রবর্তীর 'অন্নদাও'—

"রাতের কান্না দিনের কান্না ঘুরে ঘরে ওঠে
অন্ন দাও।
মূর্ছা চোখের অন্ন দাও
বোবা বুক বলে, অন্ন দাও।

কোথাও পাথব ভাঙে না. ঝবে না অন্ন জল,
কঠিন শহবে অন্ন নেই ।"

অথচ অন্ন আছে ।

"লোভেব মবাইযে ধ্বংস গোলায অন্ন আছে,
পণ্য বাষ্ট্র জানে ভুবনেব অন্নেব পথ ।"

পল গ্রীনাও (Greenough)-এব মতে শহবেব মধ্যবিত্ত বেসরকাবী ত্রাণসাহায্য পেযেছিল বলে এমন দুর্দশায পড়েনি ।[৪৪৬] গ্রীনাও জানেন না মধ্যবিত্তেব অনেকে আত্মবক্ষা কবেছিল শত শতাব্দীব নীতিবোধ বিসর্জন দিয়ে । আব ডাকাতি নামে নথিবদ্ধ হযেছে অনেক ধান লুঠেব ঘটনা—বিশেষত মেদিনীপুবে । এ সময়ের সামগ্রিক অবক্ষযেব অপূর্ব কিছু ছবি বেখে গেছেন বাংলাব শিল্পী (জযনাল আবেদিন) আর লেখক, যাঁদের মধ্যে প্রথমেই মনে পডবে বিভূতি বন্দ্যোপাধ্যায (অশনি সংকেত), তারাশঙ্কব বন্দ্যোপাধ্যায (মন্বন্তর), সবোজ বাযচৌধুবী (কালো ঘোডা), প্রবোধ সান্যাল (অঙ্গাব), মানিক বন্দ্যোপাধ্যায় (বহু গল্প) । বিষ্ণু দে-ব 'জন্মাষ্টমী' ও 'পদধ্বনি', জীবনানন্দেব 'বিভিন্ন কোবাস' ও 'তিমিব হননেব গান', অমিয় চক্রবর্তীব 'অন্নদাও' ও 'সন্দীপ', সমব সেনেব 'পোড়োমাটি' ও 'ক্রান্তি', সুভাষ মুখোপাধ্যাযেব 'স্বাগত', আই পি টি এ-ব 'নবান্ন' নাটক অনেক ঐতিহাসিক দলিলকে হার মানাবে ।

প্রাকৃতিক দুর্যোগ ও মনুষ্যসৃষ্ট দুর্ভোগ ছাড়াও ভাবতীয কম্যুনিস্ট পার্টিব বিবোধিতা 'ভারত ছাড়ো' আন্দোলনকে কিছুটা দুর্বল করেছিল । রজনী পাম দত্ত সি পি আই-কে এক চিঠি লিখেছিলেন (২ আগস্ট ১৯৪২) যা 'দ্য পিপল্‌স ওযার'-এ ছাপা হয় । তাতে আছে—

"The general line is clear; maximum mass mobilisation against fascism; full cooperation in practical action with all who oppose fascism, irrespective of political differences; no action of the present rulers so long as they stand by the alliance to resist fascism, should deflect us from this line, which is in the interests, not merely of the world front of the peoples, but of the Indian people whose future cannot be separated from the world front of the peoples."

বোম্বাইতে ১৯৪৩-এর ২৩ মে সি পি আই-এব প্রথম কংগ্রেসে প্রস্তাব নেওয়া হয—"পঞ্চমবাহিনীতে যাবা বয়েছে তারা হল—ফরওযার্ড ব্লক, বিশ্বাসঘাতক বোসের দল ; সি এস পি যা যুদ্ধের প্রথমেই সমাজতন্ত্রেব প্রতি বিশ্বাসঘাতকতা করে, সুবিধাবাদ ও বিভেদমূলক নীতি অনুসবণ করে ও শেষে ট্রটস্কিপন্থী (!) বিশ্বাসহন্তাদের শিবিরে যোগ দেয ; এবং পরিশেষে ট্রটস্কিপন্থী গোষ্ঠী যারা ফাসিবাদীরা টাকা খাওয়া অপরাধীর দল । কম্যুনিস্ট পার্টি ঘোষণা কবছে যে এই তিন গোষ্ঠীকে প্রত্যেক সত্যকার ভারতীয় যেন জাতিব হীনতম শত্রুরূপে গণ্য কবে এবং রাজনৈতিক জীবন থেকে বিতাড়িত করে এবং নিশ্চিহ্ন কবে .."

(The Communist Party declares that all these three groups must be treated by every honest Indian as the worst enemy of the nation and driven out of political life and exterminated.)

ম্যাক্সওয়েল আশা করেছিলেন যোশী স্বরাষ্ট্র বিভাগের সঙ্গে সম্পর্ক রেখে চলবেন এবং

তাঁরা কি করছেন খবর দেবেন। যোশী ১৫ মার্চ ১৯৪৩ তাঁর কাছে এক ব্যক্তিগত চিঠি ও এক ১২০ পাতার রিপোর্ট পাঠান। চিঠিতে তিনি জানাচ্ছেন কম্যুনিস্ট পত্র-পত্রিকা যেভাবে নাশকতামূলক কাজেব বিরোধিতা কবছে তা স্টেটসম্যান ও টাইমস অব ইণ্ডিয়াও করছে না। সবচেয়ে বড়ো কাজ তাঁরা যুদ্ধের জন্য উৎপাদন অব্যাহত রেখেছেন, কোথাও ধর্মঘট হতে দেননি। "আমবা ভাবতীয় দেশপ্রেমকে বাঁচিযে বেখেছি....আমরা না থাকলে সত্যকাব দেশপ্রেমী গোঁড়া পঞ্চমবাহিনীতে পবিণত হত· আমরা দেশকে খাদ্যদাবিতে দাঙ্গার হাত থেকে বক্ষা কবেছি.....বোম্বাই-এব পুলিশ কমিশনাব সাক্ষ্য দেবেন আমাদের খাদ্যবাবদ কাজ কত কার্যকব হযেছে।.... From the ranks of the people we are the only political party that FIGHTS (caps in original) the fifth column. Government repression feeds the fifth column, our propaganda and work isolate the fifth column from the honest patriots..."

রিপোর্টটিতে বলা হযেছে প্রায সব প্রদেশে সবকাবী (ব্রিটিশ) কর্মচাবীদেব সঙ্গে তাঁবা যোগাযোগ স্থাপন কবেছেন। মধ্যপ্রদেশে ফরওযার্ড ব্লক শ্রমিক নেতা রুইকব ১১ আগস্ট (১৯৪২) ধর্মঘটেব ডাক দেন—তাঁবা তা ব্যাহত কবেছেন। কিছু পবে অর্থনৈতিক দাবিতে আবাব ধর্মঘট ডাকবাব চেষ্টা কবেন রুইকব। কিন্তু "Through our work, we blew up this plan too." তাঁবা না থাকলে "Bombay would have gone up in smoke". খাদ্য বিতবণেব ব্যাপাবে রেড গার্ডবা প্রশংসনীয় কাজ কবছে—তা না হলে ভযাবহ দাঙ্গা হযে যেত। মাতুঙ্গা ও প্যাবেলের রেলওযে কর্মশালায কমবেডবা না থামালে সর্বনাশ ঘটতো। "Contrast Bombay and Jamshedpur to see what might have happened to Bombay but for the Communist Party....." ছাত্ররা তো সবাই প্রায কংগ্রেসেব খপ্পবে পড়ে গিযেছিল কিন্তু সববকম অপমান অপবাদ তুচ্ছ কবে কম্যুনিস্ট ছাত্র নেতাবা তাদেব নাশকতামূলক কাজ ও ধর্মঘট থেকে রক্ষা কবে। অন্ধ্রের কৃষ্ণা, পশ্চিম গোদাববী ও গুণ্টুব জেলা তো বিহার ও পূর্ব ইউ.পি-র মত বিদ্রোহ ঘোষণা করত। আমরা ছিলাম বলে তা সম্ভব হযনি। জামসেদপুবে প্রথম দিকে সুবিধে হযনি কাবণ ৩৫ জন কম্যুনিস্ট নেতা বহিষ্কৃত হয়েছিল, পার্টিব ওপব নিষেধ তুলে নেওযাব পবও তাদেব ওপর বহিষ্কারের আদেশ বলবৎ ছিল। "What happened at Jamshedpur after August 9?" সেখানে, একটা মূল যুদ্ধ উৎপাদন কেন্দ্রে, দু মাসেব ওপর ধর্মঘট চলেছিল! অথচ কম্যুনিস্টদেব সক্রিয়তাব ফলে এমন ঘটনা জামালপুব, গিবিডি বা ঝরিযায হযনি। আমবা কানপুবে লাগাতাব ধর্মঘট হতে দিইনি। দু তিন দিনেব মধ্যে কর্মীদের কাবখানায ফিরিয়ে এনেছি। "The example of Cawnpore is unique in India. Here was the industrial centre where the working class was most nationalist and Congress-minded. But the party was able to bring hold-up of production to an end within three days...."

কালিকট, পালঘাট, তেলিচেরিতে কৌশলে জাতীয নেতাদের মুক্তি দাবি করে আমরা কেরলে আন্দোলন হতে দিইনি। পঞ্জাবে বিবাট কিষাণ মোর্চা করে আমরা জনগণকে ফাসি-বিরোধী আন্দোলনের শামিল রেখেছি, এমনকি অনেক বিদ্রোহী মনোভাবাপন্ন সৈন্যদেরও ঠিক পথে রেখেছি। অমৃতসরে সুতাকলে ধর্মঘট হতে দিইনি, লাহোরের মুকুন্দ আয়রন অ্যাণ্ড স্টীল ওয়ার্কসে ও সর্বত্র ছাত্রদের মধ্যে বিভেদ বাধিয়ে আমরা নাশকতার পরিমাণ কমিয়েছি। যোশীর চিঠিতে একটা অভিযোগ বারংবার ধ্বনিত হয়েছে। এত করার

পরও সরকার কিনা কম্যুনিস্টদেরই জেলে পুরছে !

এব ওপর রিচার্ড টটেনহ্যামের মন্তব্য খুবই মজার । 'The fact , however, is that the Communists are the sort of people who must always be 'anti' something rather than 'pro' anything (except, perhaps, themselves and a shadow entity called 'the people'). It would be something gained if we could at least drive them into the position of proclaimıng themselves openly as "anti-CSP and Forward Block"—or, in other words, "anti-left wing Congress." অর্থাৎ সরকার ও পার্টি পরস্পরকে কাজে লাগাবার চেষ্টা করছিল : পার্টি—আপন প্রভাব প্রতিষ্ঠা ও বিস্তারে, সরকার— তাদের দিয়ে প্রতিবাদী শক্তির বিরুদ্ধে প্রচার চালাতে । সরকারই বেশি সফল হয়েছিল বোঝা যায় মে মাসের প্রথম পার্টি কংগ্রেসে যে পার্টি শাসনতন্ত্র বচিত হয় তার থেকে ১৯৩৪ সালের The Draft Platform of Action বিসর্জনে । তা ছাড়া অধিকাবী স্বীকাব করেন ১৯৪২-এর আগস্টের পর তাঁদের বচনায় একটা "বাম জাতীয়তাবাদী বিকৃতি" ধরা পডেছে । প্রথমত, দেশপ্রেমিক দলগুলি, বিশেষত, জাতীয় কংগ্রেসের নঙর্থক ও পবাজযকামী নীতিব সমালোচনা জোবদাব করা হযনি । দ্বিতীয়ত, উৎপাদন চালু রাখা হলেও "....We have failed so far ın rousing the working class to patriotıc mass enthusiasm for raising productıon and improving transpɔrt. We kept the peasant from harm's way but have not roused the kisan to the patriotic mass enthusiasm to grow more food." এইসব পড়ে টটেনহ্যামের মন্তব্য—"a marked improvement."[৪৪৭] পঞ্চমবাহিনীর বিরুদ্ধে ক্রোধ প্রধানত পডেছিল সুভাষ ও জয়প্রকাশের ওপর । এই প্রসঙ্গে দ্য পিপলস ওয়ার-এব ১০ জানুযারি, ২১ মার্চ ও ২৫ জুলাই সংখ্যা দ্রষ্টব্য । গান্ধীজীও বাদ যাননি । ১৯৪২-এর আগস্টেব আগে তাঁকে "The astute leader of the bourgeoisie" বলা হয়েছে, তাঁর "non-embarrassing non-cooperation" নীতিকে দেউলিয়া ও 'non-violent suicide' বলা হয়েছে । দ্য পিপলস ওয়াব-এব ২৭ সেপ্টেম্বর ১৯৪২-এব সুব কিন্তু সম্পূর্ণ বদলে গেল । 'ভারত ছাড়ো' আন্দোলন "makes the national movement the prey of bureaucratic provocation in the name of struggle." এর ফলে আসবে বিশৃঙ্খলা, অরাজকতা, লুটপাট, অগ্নিসংযোগ । ১১ অক্টোবর ১৯৪২-এর সংখ্যায় বলা হল নাশক ও সত্যাগ্রহীর মধ্যে কোন বস্তুগত পার্থক্য নেই ; করেঙ্গে ইয়ে মরেঙ্গে—দেউলিয়া নীতি, ফাসিবাদীর কাছে বস্তুগত আত্মসমর্পণ ।

আরেকটা আক্রমণ এল অধিকারী থিসিসের মাধ্যমে অর্থাৎ পাকিস্তান দাবি সমর্থনের মাধ্যমে । এটি বোম্বাই কংগ্রেসে গৃহীত হয় ।[৪৪৮] যেহেতু জাতীয় প্রতিরক্ষা বর্তমান সংকটে সর্বাগ্রাধিকার পাবে এবং জাতীয় সরকার ছাড়া তা সম্ভব নয়, সেহেতু কংগ্রেস ও লীগের সমঝোতা প্রয়োজন । এজন্য লীগকে পাকিস্তান দাবির সার (essence) দিতে হবে । ঠিক এই সময় পাকিস্তান দাবি সমর্থন করে কম্যুনিস্ট পার্টি সরকারের হাতই শক্ত করে । ভারতের এক জাতিত্বের কথা বলে এসে হঠাৎ তা রাশিয়ার মডেলে বহুজাতিত্বের কথা পাড়ল । আরও বলা হল লীগ নেতৃত্ব আর 'সামন্ত-তান্ত্রিক প্রতিক্রিয়াশীল' নেই, এটা পরিণত হয়েছে শিল্পভিত্তিক বুর্জোয়া নেতৃত্বে এবং আপাতত তা সাম্রাজ্যবাদের বিরোধিতা

কবছে।   অতএব তাদের দিতে হবে—"The right to self determination, the right of autonomous state of existence... accompanied by the unconditional right to political secession." কোথায় ১৯২৫ সালে লেখা স্টালিনের জাতি-সমস্যা-বিষয়ক নিবন্ধ এবং আবও পূর্বে ১৯১২ সালে লেখা জাতিব সংজ্ঞা আর কোথায় মুসলিম দ্বিজাতিত্বের দাবি। অধিকারী ভুলে গিয়েছিলেন স্টালিন তাঁব nationality-র সংজ্ঞায যে community of language and economic life-এর ওপর জোর দিয়েছিলেন জিন্নাব পাকিস্তানে তার অস্তিত্বও ছিল না। তাছাডা স্টালিন কি কোথাও ধর্মভিত্তিক জাতীয়তার কথা বলেছিলেন? ১৯১৭-১৮ সালে স্টালিন বলেছিলেন—বিচ্ছিন্নতার দাবি সমাজতান্ত্রিক সবকারের বিরুদ্ধে অচল। জর্জিয়ার জাতীযতাবাদী বিচ্ছিন্নতাব দাবি তিনি টিপে মেরেছিলেন। ১৯৩৬-এব সোভিয়েত শাসন সংস্কারে স্বনিয়ন্ত্রণের অধিকাব স্বীকার করার পর কত সংখ্যালঘু জাতিকে কাজাকিস্তান, সাইবেবিযা পাঠানো হয তার ইয়ত্তা নেই। আজ আর্মেনিযা ও আজার বাইজানের জাতিগত সংঘর্ষ তাবই ফলশ্রুতি।

আবও সাংঘাতিক কথা—অধিকারী অন্ধ্র, কর্ণাটক, তামিল, বাংলা, মাবাঠা প্রভৃতি জাতিকেও এই নীতিব অন্তর্ভুক্ত কবতে চেযেছিলেন। এতখানি 'বল্কানাইজেশনে'র কথা ক্রিপসও ভাবতে পারেননি। অথচ এতে নাকি "মাতৃভূমির বিভাগ" কখনই আসবে না—"উচ্চতব এক স্তরে উচ্চতব এক ঐক্য" আসবে। আশ্চর্য নয়, ১৯৪৩-এর ডিসেম্বরে করাচী লীগ সম্মেলনে জিন্না পার্টিব এবংবিধ কার্যকলাপকে উপহাস করেছিলেন। টটেনহ্যামেব মন্তব্য—"It will be interesting to see how People's War reacts to Jinnah's 'hand-off' warning to the Communists...."

তবু সন্দেহ নেই, জনযুদ্ধেব জিগির তুলে, 'ভাবত ছাড়ো' সমর্থকদের পঞ্চমবাহিনী ঘোষণা কবে, শ্রমিকদেব ধর্মঘট থেকে দূরে বেখে, দেশ ভাগের প্রস্তাব এনে—তাঁরা যে ভূমিকা পালন কবেছিলেন, তাতে ম্যাক্সওয়েল-টটেনহ্যামবা মজা পেলেও বুদ্ধিজীবীরা বিভ্রান্ত হযেছিলেন। হযতো সমব সেন এ দলে পড়েন না। তাঁর '২২শে জুন' কবিতা পঠিতব্য। সতীনাথ ভাদুড়ী ও সুবোধ ঘোয তো প্রতিবাদই করেছিলেন। সতীনাথের বিলু ও নীলু এখনও উভয পক্ষেব প্রতীক হয়ে আছে।

॥ ১৬ ॥

প্রশ্ন উঠবে 'ভারত ছাড়ো' আন্দোলনেব বিবোধিতা কবে কম্যুনিস্টরা কি দেশদ্রোহেব অপরাধ করেছিল? ১৯৪২-এব ৮ আগস্ট বোম্বাই এ আই সি সি-তে যখন তেব জন কম্যুনিস্ট সদস্য বিরুদ্ধ-ভোট দিলেন, তখন গান্ধী বলেছিলেন, "যে তের জন বন্ধু প্রস্তাবের বিরুদ্ধতা করেছেন আমি তাঁদের অভিনন্দন জানাই। এতে লজ্জা পাবাব কিছু নেই। গত বিশ বছর আমরা শিখতে চেষ্টা করছি অত্যন্ত আশাহীন সংখ্যালঘুতে পবিণত ও উপহসিত হলেও সাহস না হারাতে। আমবা নিজেদের বিশ্বাস আঁকডে ধবতে শিখেছি, আমরা ঠিক পথে চলেছি এই অবস্থায়। It behoves us to cultivate this courage of conviction, for it ennobles man and raises his moral stature. I was, therefore, glad to see these friends had imbided the principle

which I have tried to follow for the last fifty years and more."[৪৪৯] কিন্তু জেল থেকে বেরিয়ে বহু সূত্রে কম্যুনিস্টদের বিরোধিতা, এমনকি আত্মগোপনকারী কংগ্রেস কর্মীদের খবর গোয়েন্দা দফতরের হাতে তুলে দেবার অভিযোগ পেয়ে তিনি মর্মাহত হন। পি সি যোশীর সঙ্গে তাঁর যে পত্রালাপ হয় তাতে ক্রোধের চেয়েও কম্যুনিস্টদের বক্তব্য বুঝবার চেষ্টা প্রকট।[৪৫০] ২৮ সেপ্টেম্বর ১৯৪৪ ও ১ ফেব্রুয়ারি ১৯৪৫-এর চিঠিতে যোশী অভিযোগ এনেছিলেন যে, কংগ্রেসীরা তাঁদের বিরুদ্ধে মিথ্যা অপবাদ প্রচার করছে, তাঁদের দেশপ্রেম নির্ভেজাল প্রমাণ করাব দায়িত্ব যেন কংগ্রেসের।[৪৫১] গান্ধী সব কাগজপত্র ভুলভাই দেশাইকে পরীক্ষা করে দেখতে বলেন। ১৯৪৫-এর ২০ আগস্ট তিনি মত দেন যে, যোশী নিজেই স্বীকার করেছেন কংগ্রেসের বিরুদ্ধে প্রচারের কথা। গান্ধী তারপরও ওয়ার্কিং কমিটির এক সাব কমিটি (নেহরু, প্যাটেল ও পন্থ)-কে দিয়ে কম্যুনিস্ট পার্টির অভিযোগ খতিয়ে দেখার ব্যবস্থা করেছিলেন।

কিন্তু কম্যুনিস্টদেব মধ্যেই অনেকের বিবেক পীড়া দিচ্ছিল। প্রথম কংগ্রেসে (১৯৪৩) যোশী যতই প্রলেতারীয় আন্তর্জাতিকতাব বন্দনা গান, জাপানী চরদের বিরুদ্ধে লড়াই ও উৎপাদন বৃদ্ধির সাফাই গান, নাম্বুদ্রিপাদের ভাষায়, "It amounted to a softening of the Party's anti-imperialism in politics and militancy in economic struggles."[৪৫২] ঘটনাব চার দশক পরে নির্মোহ বিশ্লেষণ কবতে গিয়ে তিনি ভুল স্বীকার করেছেন। তখন মনে হয়েছিল সমাজতন্ত্রের পিতৃভূমি বাশিয়াব পক্ষ নিতে গিয়ে আন্তর্জাতিকের শবিক সি পি আই-কে যদি সাম্রাজ্যবাদবিরোধী ভারতীয় জনগণ থেকে বিচ্ছিন্ন হতে হয় তবু সে মূল্য দিতে হবে। এখন মনে হচ্ছে প্রলেতারীয় আন্তর্জাতিকতাব বিচারেই এবংবিধ সিদ্ধান্ত ভ্রান্ত। দ্বিতীয় ভুল হযেছিল সমালোচনা ও আত্মসমালোচনাব পদ্ধতি ত্যাগ করে যোশী-নেতৃত্বেব নির্বিচাব অনুসবণ। অনেকের মনে দ্বিধা ছিল, শুধু বাশিয়াব কথা ভেবে তারা দেশবাসীব সন্দেহ ও ঘৃণা সহ্য কবেছে। এর অনিবার্য প্রতিক্রিয়া—১৯৪৬-এর রণদিভে প্রবর্তিত অতিবামনীতি।[৪৫৩]

পাকিস্তান ব্যাপাবে অধিকাবী থিসিসও ভ্রান্ত ছিল। এতে লীগের দেশভাগেব প্রস্তাব ও কংগ্রেসের দেশভাগ বিবোধিতাকে সমমূল্য দেওযা হয়েছিল। অথচ সামান্য কথাটা পার্টি ভুলেছিল—লীগ ব্রিটিশ সাম্রাজ্যবাদের মদত পাচ্ছে আব কংগ্রেস তাকে প্রতিবোধ কবছে (যদিও শেষ পর্যন্ত পাবেনি)।

"The essence of the mistake committed by the Party was that, as opposed to the Marxist-Leninist stand that the question of nationalities should be dealt with not abstractly but as part of the class political question (India's freedom struggle in this case), the CPI failed to take due account of the real class and national situation in the country. Equating the League demand for the division of India with the Congress opposition to it, meant putting on par an avowedly pro-imperialist section of the bourgeoisie with its oppositional, though compromising, rival in the same class—a stand which is clearly impermissible for Marxists-Leninists."[৪৫৪]

সরোজ মুখোপাধ্যায়ের রচনায় ই এম এস-এর আত্মসমীক্ষা নেই। মনে হয় অধিকারীব 'পাকিস্তান ও স্বাধীন ভারত' থিসিস এবং রণদিভের 'ঐক্যের পথে মুসলিম লীগ' থিসিস

তিনি সমর্থন করেন আজও,[৪৫৫] বিশ্বাস করেন "সম্মিলিত জাতির জনগণের সাথে কাঁধে কাঁধ দিয়ে দেশরক্ষা"ই স্বাধীনতার একমাত্র পথ ছিল।[৪৫৬] পিপলস্ রিলিফ কমিটির মাধ্যমে দুর্ভিক্ষ ত্রাণে ঝাঁপিয়ে পড়ে, চোরাবাজারী মজুতদারীর বিরুদ্ধে প্রচার চালিয়ে, কংগ্রেস নেতাদের নিঃশর্ত মুক্তি চেয়ে, জাতীয় প্রতিরক্ষার জন্য জাতীয় সরকার দাবি করে, সোভিয়েত সুহৃদ সমিতি, ফাসিবিরোধী লেখক ও শিল্পী সঙ্ঘ গঠন করে পি সি যোশী সমালোচনার মোড় বেশ কিছুটা ঘুরিয়ে দিতে পেরেছিলেন। তাঁদের দাবি ছিল পার্টিই দেশকে বাঁচাবে, এমনকি ধ্বংসমূলক কাজ থেকে কংগ্রেস 'দেশভক্ত'দের সরিয়ে নেবে। অবশ্যই রাজনৈতিক উদ্দেশ্য ছিল কিন্তু এর মানবিক দিকটাও প্রশংসার্হ। জনরক্ষা সমিতি ও মহিলা আত্মরক্ষা সমিতি'র মাধ্যমে গণসংযোগ আরো ভাল হয়েছিল ঠিকই কিন্তু রিলিফ কমিটিগুলির একযোগে ত্রাণকার্যে তারা বড় অংশ নেয়। ফাসিবিরোধী লেখক সঙ্ঘের প্রাণপুরুষ বিষ্ণু দে, তারাশঙ্করের মত লেখক ও যামিনী রায়ের মত শিল্পীকে টানতে পেরেছিলেন। এঁদের প্রথম সম্মেলন অনুষ্ঠিত হয় ১৯৪২-এর ১৯ ও ২০ ডিসেম্বর—তারাশঙ্করের সভাপতিত্বে। সোভিয়েত সুহৃদ সমিতি চালাতেন প্রবীণ ভূপেন দত্ত, জ্যোতি বসু, ভূপেশ গুপ্ত, গোপাল হালদার প্রমুখ। এ ছাড়া ছিল কিশোর বাহিনী, যার অন্যতম ছিলেন কবি সুকান্ত ভট্টাচার্য।[৪৫৭]

আমরা আগে দেখিয়েছি ম্যাক্সওয়েল কংগ্রেস নেতাদের মুক্তির দাবি ও জাতীয় সরকারের দাবি পছন্দ করেননি, এবং যোশী এ-বিষয়ে সুর নামিয়ে আনেন। জ্যোতি বসু তাঁর আত্মকথা—'জনগণের সঙ্গে'তে—পার্টি অফিসের ওপর হামলা, কমরেডদের ওপর দৈহিক আক্রমণ, বিশেষ করে ঢাকার সোমেন চন্দের নৃশংস হত্যাকাণ্ডের ওপর জোর দিয়েছেন।[৪৫৮] কিন্তু কংগ্রেসের অনুপস্থিতিতে বঙ্গমঞ্চ পেয়ে তাঁরা কম লাভবান হননি। নিচে সভ্যসংখ্যা বৃদ্ধির হিসাব দেওয়া হল।[৪৫৯]

| বছর | কম্যুনিস্ট পার্টির সভ্যসংখ্যা |
|---|---|
| ১৯৩৩ | ১৩৩ |
| ১৯৪২ (জুলাই) | ৪,৪০০ |
| ১৯৪৩ (১ মে) | ১৫,৫৬৩ |
| ১৯৪৪ (১ মে) | ৫১,১২৫ |

ব্রিটিশ দমননীতি ও কম্যুনিস্ট পার্টির বিরোধিতাই ভারত ছাড়ো আন্দোলনের ব্যর্থতার প্রধান কারণ নয়। প্রধান কারণ—আন্দোলনের কালানৌচিত্য (wrong timing)। মনে থাকতে পারে সুভাষ বসু ১৯৩৯ এই ব্রিটিশদের বিরুদ্ধে গণ-আন্দোলন শুরু করতে বলেছিলেন এবং গান্ধী সাম্প্রদায়িকতা ও প্রস্তুতির অভাবের অজুহাতে তাতে বাধা দিয়েছিলেন। ১৯৩৯-এর ভারতে ব্রিটিশ সামরিক শক্তির দুর্বলতার পরিপ্রেক্ষিতে সুভাষবাবুর কথা ফেলবার মত নয়। ১৯৪০ সালে ইউরোপীয় রণাঙ্গনে শোচনীয় পরাজয়ের পর তাদের মনোবলও শূন্যে ঠেকেছিল। অথচ কালহরণের ফলে ১৯৪২-এর আগস্টের পূর্বেই ব্রিটিশ সমরসজ্জা অনেক বেশি প্রসারিত ও সুসংহত হয়েছিল, মার্কিন সৈন্য দলে দলে তার বলবৃদ্ধি করছিল।

দ্বিতীয়ত, কংগ্রেসের অজ্ঞাতে বিশ্বের বিভিন্ন রণাঙ্গনে মিত্রশক্তি যুদ্ধের মোড় ঘুরিয়ে দিয়েছিল। ১৯৪২-এর ২৭ মে অ্যাফ্রিকায় এল এলামিনের যুদ্ধে অক্ষশক্তির অগ্রগতি রুদ্ধ হয়েছিল। নভেম্বরে মন্টাগোমারি রোমেলের বাহিনীকে মিশর থেকে বিতাড়িত করেছিলেন ও আইজেনহাওয়ার ফরাসী উত্তর অ্যাফ্রিকায় অভিযান শুরু করেছিলেন। ১৯৪২-এর আগস্টে জার্মেনী স্তালিনগ্রাদে যে আক্রমণ চালায় রাশিয়া তার উত্তর দেয় সেপ্টেম্বর থেকে নভেম্বরের মধ্যে। ১৯৪৩-এর প্রথমেই লেনিনগ্রাদের সতের মাসের অবরোধের অবসান ঘটে। জার্মানিরা বসন্তকালে পুনরাক্রমণ করলেও গ্রীষ্মকালে রুশ প্রতিরোধ তুঙ্গে ওঠে এবং অক্টোবরে রুশ বাহিনী নিপার নদী পর্যন্ত দখল করে নেয়। ১৯৪১-এর ৭ ডিসেম্বর পার্লহারবারে আকস্মিক আক্রমণের পর এশিয়ায় জাপানের অগ্রগতি ছিল বিস্ময়কর। ১৯৪২-এর ফেব্রুয়ারিতে সিঙ্গাপুর, মার্চে ব্যাটাভিয়া, মে-তে মান্দালয় এর পতন ঘটে। কিন্তু ৭ মে কোরাল সি-র এবং ৪-৭ জুনের মিডওয়ে আইল্যাণ্ডের নৌ ও আকাশযুদ্ধ জাপানী নৌবহরের ওপর প্রচণ্ড আঘাত হানে। ১২ নভেম্বর সলোমন আইল্যাণ্ডসের নৌযুদ্ধ জাপানকে আরও দুর্বল করে তোলে। ভারতবর্ষ আক্রমণের শক্তি আর তাদেব ছিল না।ইতস্তত বোমাবর্ষণ করে তারা অহেতুক একটা ভয় জাগিয়ে রেখেছিল। অতএব যদি জাপানী অভিযানের আশায় কংগ্রেস নেতারা 'ভারত ছাড়ো' আন্দোলন শুরু করে থাকেন তবে তাঁরা নিদারুণ কৌশলগত ভুল করেছেন। বলা বাহুল্য, সুভাষচন্দ্রেবও একই ভুল হয়েছিল। জার্মেনীর সাহায্য পাবেন বলে ১৯৪১ থেকে ১৯৪৩ নিরর্থক তিনি বার্লিনে বসে থাকেন। রাশিয়া আক্রমণের সঙ্গে সঙ্গেই তিনি বুঝেছিলেন জার্মেনীর কাছে সাহায্যেব আশা তিরোহিত। কিন্তু জাপান যাত্রা কবতে অসম্ভব দেরি হল (অবশ্য তাঁব দোষ নেই) এবং যখন তিনি জাপান পৌঁছলেন তপন জাপানের নৌ ও বিমানবহর বিপর্যস্ত। যুদ্ধে মিত্রশক্তি হারতেই থাকবে এই আশায় যদি কংগ্রেস ও সুভাষচন্দ্র জুয়ো খেলে থাকেন তবে ভাগ্য তাঁদের বিরুদ্ধে যেতেই পারে। আজও বোঝা যায় না কেন গান্ধী একটা short and sharp struggle-এর আশা করেছিলেন

কালানৌচিত্য ছাড়া আবও ত্রুটি ছিল—পরিকল্পনার অভাব। এটা অবশ্য ১৯২০, ১৯৩০-এও লক্ষ্য করি। গান্ধী 'অন্তরেব আলো' বা বোধিব ওপব অত্যধিক নির্ভব কবতেন। কিন্তু সত্যাগ্রহও একরকমের যুদ্ধ—তারও স্ট্র্যাটেজি ও ট্যাকটিকস আছে। সে সম্বন্ধে চিরদিনই তিনি ছিলেন নেহরুর ভাষায়, "delightfully vague"। অন্যদিকে প্রতিপক্ষ যুদ্ধারম্ভ থেকেই প্রস্তুত হতে শুরু করে—বড়লাট ও ভারত সচিবেব চিঠিপত্রে কংগ্রেস আন্দোলনেব বিরুদ্ধে সব সম্ভাব্য কৌশল আলোচিত হয়েছিল। রাজন্যবর্গ, লীগ, কম্যুনিস্ট পার্টি—অন্তত এই তিনটি প্রাকার তাঁরা খাড়া কবেছিলেন—পুলিশ ও সৈন্যবাহিনী ছাড়া। দ্বিতীয়ত, গান্ধী কেন তৃতীয় সারির নেতা স্থির করে গেলেন না? কেন ভাবলেন, লিনলিথগো আরুইনের মতই তাঁর সঙ্গে আলাপ আলোচনা চালাবেন, তিনিও ধীরে সুস্থে আন্দোলনের গতি, প্রকৃতি নেতৃত্ব নির্ধারণ করবেন? উইলিংডনকে দেখেও কি তাঁর শিক্ষা হয়নি? যদি সব নেতা গ্রেফতার হন তবে প্রত্যেক ভারতীয় হবে নিজে নেতা—এ তো দায়িত্বহীন উক্তি। নৈরাজ্যবাদী তিনি, হয়তো বিশ্বাস করতেন—নৈরাজ্যের মধ্য দিয়ে গড়ে উঠবে একটা শৃঙ্খলা, দেখা দেবে কোনো অজ্ঞাত অখ্যাত নেতার দল। জাপানী অভিযানের আসন্ন সম্ভাবনার মুখে ব্রিটেন ঝুঁকি নেবে না, নেতাদের মুক্তি দেবে, আলোচনায় বসবে। ঠিক তার উল্টোটা হল—কংগ্রেসী হিংসার জবাবে সরকার জানাল 'সিংহসুলভ হিংসা'।

হয়তো এই আন্দোলন সুভাষের কাছে গান্ধীর অতিবিলম্বিত ত্রুটি স্বীকার। আজাদ

চুন্দ্রিগর, গজনফর আলি খাঁ ও যোগেন্দ্র মণ্ডলকে। কংগ্রেস যেমন তার কোটা থেকে আসফ আলিকে নিয়েছে তেমনি তিনি তাঁর কোটা থেকে নিলেন এক **তপসিলীকে** (যোগেন্দ্র মণ্ডলকে)। বড়লাট বুঝতে পারলেন লড়াই করবার মনোভাব নিয়েই লীগ সরকারে ঢুকছে।[২৬৬] জিন্না ১৩ অক্টোবরেব চিঠির অংশ তুলে দিচ্ছি—

"My Committee have, for various reasons, come to the conclusion that in the interest of Mussalmans and other Communities it will be fatal to leave the entire field of administration of the central government in the hands of the Congress. Besides, you may be forced to have in your interim government Muslims who do not command the respect and confidence of Muslim India which would lead to very serious consequences."

বড়লাটের ১৫ অক্টোবরের ডায়েরি পড়লে বোঝা যায় কোযালিশন কতদিন চলবে সে বিষয়ে তাঁর সন্দেহ ছিল। ঐ দিনই তিনি শুনলেন পূর্ববঙ্গে ভযাবহ দাঙ্গা বেঁধেছে। এদিকে কাকে কি দফতর দেওয়া হবে তা নিয়ে কংগ্রেসে খানিক মতদ্বৈধও হল। আজাদ স্ববাষ্ট্র দফতর লীগকে দিতে চান— কি যুক্তিতে বোঝা কঠিন। কলকাতাব দাঙ্গাব পব এবং নোয়াখালির অব্যবহিত আগে এ ধরনেব কথা বলা দাযিত্বহীন। বফি কিদোযাই-এব পরামর্শে (অবশ্যই প্যাটেলেব সম্মতিতে, কাবণ তিনি স্ববাষ্ট্র দফতব চান), লীগকে অর্থ দফতরের ভার দেওয়া হয়। বড়লাট লীগকে অর্থ, বিদেশ, স্ববাষ্ট্র ও প্রতিবক্ষা দফতবেব অন্তত একটি দিতে চান। কিন্তু অর্থ ছাড়া অন্য কিছু দিলে কংগ্রেস পদত্যাগ কবাব হুমকি দিলে তিনি পশ্চাদপসবণ কবেন। অর্থ, বাণিজ্য, ডাক ও বিমান, স্বাস্থ্য ও পবিষদীয দফতব নিয়ে লীগ অন্তর্বর্তী সবকারে ঢুকল ২৬ অক্টোবব, কিন্তু গণ-পবিষদে ঢোকার পূর্ব শর্ত গ্রহণ না করে ও প্রত্যক্ষ সংগ্রামেব নীতি না ছেড়ে। ১৯ অক্টোবব পঞ্জাবে গজনফব আলিব বক্তৃতা তার প্রমাণ, ২০ করাচীতে লিয়াকতের। অক্টোবরে অন্তত ৪টি চিঠিতে নেহরু এব প্রতিবাদ করেন। মীরাটে কংগ্রেসে (১৯৪৬) সভাপতি নেহরু বলেন, লীগ-মন্ত্রীবা আসলে King's party। সবকারী আমলাদেব সঙ্গেই তাঁদেব বেশি ভাব। উত্তবে জিন্না বলেন, এই কাউন্সিলকে ক্যাবিনেট আখ্যা দেওয়াই ভুল— "You cannot turn a donkey into an elephant by calling it an elephant." এই তো চাইছিলেন ওয়াভেল। ক্যাবিনেট মর্যাদা দেওয়া মানেই আপন বিশেষ ক্ষমতাব সীমা স্বীকাব। তবে ২০ নভেম্বব গণপরিষদ ডেকে দিলেন তিনি। তাঁর আশা ছিল সেকশান, গ্রুপিং ইত্যাদি নিয়ে বিবোধ এব মধ্যে মিটে যাবে।

মেটা দূরের কথা, নোয়াখালির ভয়াবহ ট্র্যাজেডি কংগ্রেস ও লীগ, হিন্দু ও মুসলমানেব মধ্যে যে রক্তের নদী বইয়ে দিল তার ওপর আর সেতু গড়া গেল না। ১০ অক্টোবব থেকে শুরু নোয়াখালির দাঙ্গার ওপর সর্বাপেক্ষা মূল্যবান উপাদান—প্যারেলালের Mahatma Gandhi: The Last Phase-এর প্রথম খণ্ডের প্রথম ভাগের একদশ অধ্যায় ও দ্বিতীয় ভাগের সবটাই (দ্বিতীয় সংস্করণ, আমেদাবাদ, ১৯৬৫)। তা ছাড়া নোযাখালি ঘুবে আচার্য কৃপালনি যে রিপোর্ট দেন তাও মূল্যবান।

বেঙ্গল প্রেস অ্যাডভাইসরী কমিটি ১৪ অক্টোবরের প্রতিবেদনে জানাল, ১০ থেকে উন্মত্ত জনতা মারাত্মক অস্ত্রশস্ত্র নিয়ে গ্রামের পর গ্রাম আক্রমণ করছে, লুটপাট করছে, হত্যা

ও অগ্নিসংযোগ চলেছে ঘটনা ঘটছে নোয়াখালি সদর ও ফেনী মহকুমার ২০০ বর্গমাইল জুড়ে। সামরিক ও সশস্ত্র পুলিশ বাহিনী পাঠানো হয়েছে। গুণ্ডাবা উপদ্রুত অঞ্চল-এ কাউকে ঢুকতে বা বেরোতে দিচ্ছে না। মনে হয় এই ভয়াবহ হত্যা, অগ্নিসংযোগ ও লুটপাট পূর্বপরিকল্পিত।"[২৬৮] মুখ্যমন্ত্রী সুবার্বদি এ-সব ছাড়াও ব্যাপক ধর্মান্তরকবণের উল্লেখ কবেন কিন্তু নিজে অকুস্থলে না গিয়ে দার্জিলিং বওনা হন। ১৮ অক্টোবর স্টেটসম্যান মন্তব্য করছে—"গভর্নর, মুখ্যমন্ত্রীর এই আচবণ বিস্ময়কর— The one remains in Darjeeling, the other has gone to join him there." ঐ পত্রিকাব ২০ ও ২৪ তারিখের খবর— মিলিটারি, পুলিশ, কিছুই তোয়াক্কা না করে গুণ্ডারা টেলিগ্রাফেব তাব কাটছে, পুল ভাঙছে, খাল বন্ধ করে দিচ্ছে, বাস্তায় বাধা সৃষ্টি কবছে। ১৯শে কংগ্রেস সভাপতি ও শবৎ বসু বিমান থেকে ঘটনাস্থল পবিদর্শন কবেন। তখন সর্বত্র আগুন জ্বলছে। মিলিটাবি গোয়েন্দা বিভাগ দিল্লিকে জানায়—বাংলা বিধানসভার প্রাক্তন সদস্য দরিয়া-শরীফের পীর গোলাম সারোয়াবেব বহুদিনেব প্রচাবের ফলে এই দুর্ঘটনা ঘটছে। এখন তা ৫০০ বর্গমাইলে ব্যাপ্ত। বিপন্ন মানুষ বহু কষ্টে পালাচ্ছে। শুধু কলকাতায আসছে বোজ ১২০০ উদ্বাস্তু। তাবা যে সব সংবাদ আনছে তা মর্মান্তিক। ২৫ তাবিখের স্টেটসম্যান জানাচ্ছে—লুটপাটেব চেযেও ভয়াবহ—ব্যাপক নাবী-ধর্ষণ, বলপূর্বক বিবাহ ও ধর্মান্তবকবণ। ২৭ তাবিখেব স্টেটসম্যান রামগঞ্জ থানাব ভদ্র পবিবাবেব এক কিশোবীব যে প্রত্যক্ষদর্শী বিববণ ছাপে তা আজও পডা যায না। ম্যুবিয়েল লেস্টাব প্রশ্ন তোলেন, "কোথায গুণ্ডাবা পেট্রল পাচ্ছে? আব তা ছডাবাব জন্য স্টিবাপ পাম্প? কে জোগাচ্ছে অস্ত্র?"[২৬৯]

ঠিক নোয়াখালি কেন মাবণ-ঝডেব কেন্দ্র হল তাব কিছু কাবণ আছে। এ অঞ্চলে মৌলানা, মুল্লা, দেওবন্দ ও আজমগডে পডা মুসলিম শাস্ত্রজ্ঞ লোকেব সংখ্যা ছিল সর্বাধিক। তাবা যে মৌলবাদী একটা বাতাবরণ সৃষ্টি করেছিল, সন্দেহ নেই। এবা একদিন খিলাফৎ আন্দোলনেব মেরুদণ্ড ছিল, আবাব তা প্রত্যাহৃত হলে গান্ধী ও কংগ্রেস থেকে দূবে সরে গিয়েছিল। লবণ আইন অমান্যেব সময় অশান্তিব সম্ভাবনা দেখা দিলে স্থানীয আমলাবা বিভাজন নীতিব আশ্রয নেয। নোযাখালিব তদানীন্তন জেলাশাসক কৃষক সমিতিগুলিকে অর্থনৈতিক আন্দোলনেব দিক থেকে সাম্প্রদাযিক বেষাবেষিব দিকে ঘুবিযে দিতে সক্ষম হন। মুসলিম বর্গাদাবেরা হিন্দু মালিকেব প্রাপ্য দিতে নাবাজ হয। তাদেব গোমেষাদি পশু চুবি কবে, খডেব গাদা পোডায, মাঠ থেকে ধান নিজ খামাবে তোলে বা চুবি কবে এবং হিন্দুদেব হাট বর্জন কবে আপনাদেব হাট বসায। এর নেতৃত্ব দেন গোলাম সাবোযাব। ১৯৪০-৪২ সালে খরার জন্য চাষ ভাল হয়নি। তাবপব এল বন্যা। সবকাবী ডিনাযাল নীতি মানুষেব কষ্ট বাডায়। ১৯৪২-এ চালেব দাম ছিল মণ প্রতি ছ' টাকা। ১৯৪৩-এব জুলাই মাসে তা বেড়ে হয় ষাট টাকা। জনসংখ্যা বৃদ্ধি ও ঘনবসতি অবস্থা সঙ্গিনতব কবে তোলে। ভূমিহীন চাষীব সংখ্যা দ্রুত বাডতে থাকে। যুদ্ধেব পূর্বে তা ছিল মোট জনসংখ্যাব ৩৬%, এখন হল ৬০%। এ যেন গ্রামাঞ্চলে slum conditions, শহুবে বস্তিব আবির্ভাব। অতএব যুদ্ধের ফলে ধনী হিন্দু ব্যবসাযী ও পূর্বতন শত্রু—হিন্দু জমিদার-জোতদাবদেব বিরুদ্ধে নিম্ন শ্রেণীব দরিদ্র মুসলমানেব "পাকিস্তানেব জন্য প্রত্যক্ষ সংগ্রামের" আহ্বানে খেপিযে তোলা সহজ হয। কলকাতার দাঙ্গাব ফলে ক্ষতিগ্রস্ত মুসলিম শ্রমিক (বিশেষত ডক মজুব) দেশে ফিবে তা বাডিযে তোলে। জর্জ লেফেভবেব crowd psychology সম্বন্ধে লেখা যাঁবা পডেছেন তাঁরা rumour বা মিথ্যা প্রচাবেব ভূমিকা

*বুঝতে পারবেন।*

কারণ ছিল নানাবিধ। ধর্মান্ধতা, খিলাফতী মনোভাব, অর্থনৈতিক শোষণ, কলকাতার দাঙ্গার প্রতিক্রিয়া। কিন্তু তার মূল জিগির হল রাজনৈতিক স্বাতন্ত্র আর তাকে মদত দিচ্ছিল সরকারী আমলাবৃন্দ ও লীগ নেতৃবৃন্দ। লীগের এক দল 'পাকিস্তান' নিয়ে তখন মশগুল। নোয়াখালি অঞ্চলটা যদি হিন্দু-মুক্ত (liberated) করা যায়, বাকী বাংলায় তা করা যাবে না কেন ? কলকাতার জন্য বদনাম হওয়ায় বিব্রত বোধ করতে থাকলেও বাংলা সরকার কোন দৃঢ় প্রতিষেধক ব্যবস্থা নেয়নি। এমনকি পূর্ব এলাকার প্রধান সেনাপতি, বুচার, মার্শাল ল জারি করেননি। তিনি আরও ভুল কবলেন সামরিক সাহায্য দেবার প্রতিশ্রুতি দিয়ে উপদ্রুত লোকদের স্ব-গ্রামে থাকতে বলে। হয় তারা সে সাহায্য পায়নি, না হয় সাহায্য বড় দেরিতে আসে। সবকারী দোষস্খালনের চেষ্টা হয়। কিন্তু তা খণ্ডন কবা যায় সিম্পসন ও রঞ্জিত গুপ্ত (আই. সি. এস)-এর ট্যুর ডায়েরি তুলে তুলে। সিম্পসনের প্রতিবেদনের একটি বাক্যই যথেষ্ট— "There is no confidence, sense of security and hope for the future as far as these people (the Hindus) think and act."

হিন্দুদের মনোবল যখন হিমাঙ্কের ঢের নিচে—গান্ধী অবতীর্ণ হলেন পরিত্রাতাব ভূমিকায়। অন্তর্বর্তী সরকারে যোগ দেবার পর শান্তি ও শৃঙ্খলা বক্ষাব দাযিত্ব কংগ্রেসেব ওপর বর্তেছিল। কংগ্রেস অহিংস নীতিব ধাবক ও বাহক হলেও কলকাতা বা নোয়াখালির মত সমস্যা পুলিশ, প্রয়োজনে সৈন্য, ছাডা সমাধান কবা যায না, এ কথা প্যাটেলেব জানা ছিল। কিন্তু তাতে বাধা ছিল অনেক। প্রথমত, অন্তর্বর্তী সবকাবে কংগ্রেস ও লীগের অন্তর্দ্বন্দ্ব ; দ্বিতীয়ত, কেন্দ্রে বড়লাটের ও প্রদেশে ছোটলাটের সংবক্ষিত ক্ষমতা , তৃতীযত, সৈন্যবাহিনীর নিয়ন্ত্রণ ছিল ব্রিটিশ কর্তৃপক্ষের হাতে। কংগ্রেসেব পবিস্থিতি বুঝেই গান্ধী সত্য নিয়ে শেষ পরীক্ষায নামলেন। নোযাখালিতে যদি অহিংসা কার্যকবী না হয তবে ব্রিটিশ চলে যাবার পরও প্রকৃত স্বাধীনতা আসবে না। ভারত যদি বৃহৎ সামবিক শক্তি হতে চায তাতে অনেক সময় লাগবে। মধ্যবর্তীকালে কি হবে ? তাছাডা সাম্প্রদায়িক দাঙ্গা দমনে ব্রিটিশ সৈন্য ব্যবহার করলে কি ধবনেব স্বাধীনতা পাব আমবা ? "During the interim period we must learn to hop unaided, if we are to walk when we are free. We must cease from now to be spoon-fed"[২৭০] হিন্দু-মুসলিমে আমরণ সংগ্রাম একটা সমাধান কিন্তু ব্রিটিশ তা হতে দেবে না। আর সত্যিকাব লডাই কবাব মত জোর বা অস্ত্র কজনের আছে ?[২৭১] তা হলে বাকি থাকল বীবেব অহিংসা।[২৭২] সব মুসলমান লীগপন্থী নয়, শত্রুও নয়। তাদের ভালবাসা দিয়ে জয় করতে হবে। আব তার দ্বারাই লীগের দ্বিজাতিতত্ত্বেব মূলে কুঠাবাঘাত কবতে হবে। জাতি যদি ধর্ম দ্বাবা নিরূপিত হয় তবে অ-মুসলিম এলাকায় মুসলিম ও মুসলিম এলাকায় অ-মুসলিমদের কি হবে ? হিন্দু ও মুসলিম এক বাষ্ট্রের নাগরিক হতে পারে না—এটা অসত্য, তাই অগ্রাহ্য। পাকিস্তানেব দাবি ইসলাম বিরোধী—কারণ ইসলাম সব মানুষকে একই পবিবাবভুক্ত মনে করে।[২৭৩]

দাঙ্গার পেছনে গান্ধী দেখেছিলেন ভযেব মনস্তত্ত্ব কাজ কবছে। ভয থেকে আসে ঘৃণা। ভয় ও ঘৃণা একই মুদ্রার এপিঠ ওপিঠ। কিন্তু যদি অহিংস মানুষ বলে, আমাব কোন বাইরের শত্রু নেই, তা হলে ভয চলে যাবে, সঙ্গে ঘৃণাও। ভয যাবে ঈশ্বরে বিশ্বাস স্থাপনে, ঈশ্বরে একান্ত আত্মসমর্পণে। আত্মসমর্পণের বাইরের রূপ প্রার্থনা। প্রার্থনার মাধ্যমেই ক্রোধ, ঘৃণা, ভয় জয় কবা সম্ভব। এ যুদ্ধে অস্ত্র বাতিল।

৬ নভেম্বর, এই ধর্মবিজয়ের মনোভাব নিয়ে, সোদপুর থেকে তিনি যাত্রা কবলেন নোয়াখালির উদ্দেশে। ২০ নভেম্বর থেকে শুরু হল তাঁর একক অভিযান। মুখে রবীন্দ্রনাথের মৃত্যুঞ্জয়ী সঙ্গীত—"যদি তোব ডাক শুনে কেউ না আসে তবে একলা চল রে।" বজ্রানলে যদি নিজের পাঁজর জ্বালিয়ে দিতেও হয়, তবু যাত্রা শেষ হবে না। তাঁর যাত্রার সঙ্গী, অধ্যাপক নির্মলকুমার বসুব বচনায (ও পবে তাঁর সঙ্গে আলাপে) যা জেনেছি তা মানবাত্মার এক শ্রেষ্ঠ অ্যাডভেঞ্চাব কাহিনী। প্যারেলালের রচনাযও তা ধরা পডেছে। একটু তুলে দিচ্ছি—

"শতকরা শত ভাগ সততার সঙ্গে কার্ডিন্যাল নিউম্যানের সঙ্গে আমি গাইতে পারি— 'the night is darkened I am far from home, lead thou me on.' এমন অন্ধকার আগে কখনো দেখিনি। রাত্রি সুদীর্ঘ মনে হচ্ছে। 'কর অথবা মব' নীতিব পবীক্ষা হবে এখানেই। 'কর' মানে হিন্দু ও মুসলিমকে শান্তি ও সৌহার্দোব সঙ্গে একত্র বাস কবতে হবে। অন্যথা, আমি সে চেষ্টায মৃত্যুববণ কবব। ঈশ্বরের ইচ্ছা পূর্ণ হোক।"

ইতিমধ্যে সুবাবর্দি সবকাব শান্তি কমিটি গঠনের প্রস্তাব আনল। প্রত্যেক উপদ্রুত এলাকায় স্থানীয় হিন্দু ও মুসলিমদেব নিয়ে গঠিত হবে এসব কমিটি। হিন্দুবা দাবি কবল গুণ্ডাদেব আগে বন্দী কবতে হবে, হিন্দু পুলিশ কর্মচাবীদেব আনতে হবে, মুসলিম এস. পি.-কে সবাতে হবে। গান্ধী বললেন, সবকারী প্রস্তাব কিছুদিন মেনে নেওযা হোক। শেষ পর্যন্ত স্থিব হল সমসংখ্যক হিন্দু-মুসলিম সভ্য নিযে গ্রাম, যুনিযান ও থানায শান্তি কমিটি গঠিত হবে। মুসলিম সভ্যদেব মনোনীত কববে হিন্দুবা। সভাপতি হবেন এক কর্মচাবী। শেষ সালিশেব ভাব জেলা শাসকেব ওপব। প্রথম শান্তি কমিটি তৈরি হল' কবিমগঞ্জ থানায়—২৫ নভেম্বব। হিন্দুদেব সংশয বা শঙ্কা যাযনি। হিন্দু মহাসভাব সভাপতি এন. সি. চ্যাটার্জি প্রস্তাব দেন সংখ্যালঘুদেব সংঘবদ্ধভাবে স্থানে স্থানে বাখা হোক এবং পবে শৃঙ্খলাব সঙ্গে সবিযে নেওয়া হোক। গান্ধী বললেন— এতে সুবাবর্দি বাজি হবেন না আব হিন্দুদেব অসহায়বোধও যাবে না। মুসলমানবা যদি প্রস্তাবানুযাযী কাজ না কবে, বীবের মত মবা ভাল। মনে বাখতে হবে—বিহাবেব মুসলমানবা অনুরূপ ব্যবস্থা চাইলে কংগ্রেস সরকাব মানবে কি? এ ধবনেব চিন্তার পবিণাম— পাকিস্তান দাবি স্বীকাব। "If Noakhali is lost India is lost"

গান্ধীব অনুচর— আমতুস সালাম, কানু ও আভা গান্ধী, প্যাবেলাল, সুশীলা নাযাব সবাই ছডিযে পডলেন বিভিন্ন গ্রামে। তখনও সেখানকাব মেযেবা শাঁখা-সিঁদুব পবতে ভয পাচ্ছে, তাদের চোখে ভযার্ত পশুব দৃষ্টি, আব মুসলমানদেব মধ্যে অল্প কিছু অনুতপ্ত এবং বাকিবা সব অস্বীকাব করছে, চাইছে গোলাম সারোযাবেব মুক্তি। এই অবস্থায কি করে হিন্দুদেব ভাঙা ঘরবাডি বাসযোগ্য হল, ত্রাণ ব্যবস্থা হল, এমনকি অপবাধীরা দোষ স্বীকাব কবল তাব বর্ণনা রেখে গেছেন প্যাবেলাল।

কিন্তু শান্তি কমিটি ছিল সবকাবেব ছলনামাত্র, দেখা গেল দুষ্কৃতকারীবা নির্বিকাব।[২৭৬] গান্ধীব অনুযোগেব উত্তবে, ধৃষ্টতাব সীমা লঙ্ঘন কবে, সুবাবর্দি তাঁকে বিহাব যেতে বললেন।[২৭৭] গান্ধীজী বললেন, বিহাব ও নোযাখালি নিযে নিবপেক্ষ কমিশন বসুক।[২৭৮] মুখ্যমন্ত্রীব চেযেও সবেশ পার্লামেন্টাবী সচিব, হামিদুদ্দিন চৌধুবি। তিনি বললেন নোয়াখালিব অতিরঞ্জিত ঘটনার প্রতিবাদ না জানিয়ে বিহাবেব ঘটনাব জন্য গান্ধীই দাযী। মুখ্যমন্ত্রী বডদিনেব দিন (!) জানালেন বাংলাব কোন মন্ত্রীব উপদ্রুত অঞ্চলে যাবাব সময় নেই। আশ্চর্য হতে হয, এই লোকেব ওপব নির্ভর করে শবৎ বসুবা অবিভক্ত স্বাধীন বঙ্গ

নির্মাণ করতে চেয়েছিলেন।

স্বভাবতই প্যাটেল জানালেন বিহার ও নোয়াখালিতে তা হলে একই ব্যবস্থা হোক। বিহারে সব ত্রাণ ব্যবস্থাই মুসলিম লীগের হাতে ছেড়ে দেওয়া হয়েছে, প্রথম সপ্তাহের পরই শান্তি বিরাজ করছে। আর নোয়াখালিতে কোন স্থানীয় মুসলমান শান্তি স্থাপন বা ত্রাণ সাহায্যে এগিয়ে আসছে না।[২৭৭]

আসামকে কেন গান্ধী জোর করে 'সি' সেকশানে ঢোকাতে চাননি তা বোঝা যাবে যদি আমরা লক্ষ্য করি ঠিক এই সময় মুসলিমদের দলে দলে আসামে পাঠান হচ্ছে কৃত্রিম সংখ্যাগরিষ্ঠতা সৃষ্টির উদ্দেশ্যে গণ্ডগোল বাধাতে। বখ্‌তিয়ার খিলজির বঙ্গ-বিজয় স্মরণ করে তাদের নাম দেওয়া হয়েছিল—'খিলজি দস্তা'। সরকারী জমি বেদখল করাব জন্য আসাম সরকার তাদের বিরুদ্ধে ব্যবস্থা নিতে বাধ্য হচ্ছিল। আর সঙ্গে সঙ্গে 'মুসলিম নিধনের' জিগির তোলা হচ্ছিল। বিহারের দাঙ্গার ঘটনা এমন অতিরঞ্জিত করা হচ্ছিল যে গান্ধী বিহারের মন্ত্রী সৈয়দ মাহমুদের কাছে আসল পরিস্থিতি কি জানতে চান। এতদিনেব কংগ্রেসী মাহমুদ নীরব থাকেন। এইখানে মাহমুদ ও আজাদের মত ব্যক্তিব তফাত। ১৯৪৭ সালের ২৭ ফেব্রুয়ারি এক মজার ঘটনা ঘটল হিমচরে। 'অনুতপ্ত' (আসলে সুরাবর্দির গুণ্ডার ভয়ে ভীত) এবং লীগে পুনঃ-গৃহীত ফজলল হক আবদার ধরলেন, গান্ধীর এখুনি বিহার যাওয়া উচিত। গান্ধী পরিহাস করে উত্তর দিলেন—দরকার হলে যাব—"But it will not be to oblige you."[২৭৮] অর্থাৎ সুরাবর্দির সঙ্গে হকের রাজনৈতিক লড়াই-এ তিনি মদত দেবেন না।

নোয়াখালিতে গান্ধীর অবস্থান অনেক মুসলমানের পক্ষে অস্বস্তিকব হয়েছিল। স্বয়ং মাহমুদ অবশেষে লিখলেন, বিহারের তুলনায় নোয়াখালিব ঘটনা অকিঞ্চিৎকর। নাজিমুদ্দিন ও সুরাবর্দি যে সুর মেলাবেন, তাতে আশ্চর্য কি। বহু বিহারী 'উদ্বাস্তু' মুসলিমকে বাংলার সীমান্তে আশ্রয় দেওয়া হচ্ছিল যাতে ওখানে মুসলমানরা সংখ্যাগুরু সম্প্রদায়ে পরিণত হয়। বস্তুত ব্রিটিশদের 'numbers game' মুসলমানের মত কেউ বোঝেনি। সুরাবর্দির গভীরতর উদ্দেশ্য ছিল ঝাড়খণ্ডেব আদিবাসীদেব মধ্যে বিচ্ছিন্নতাবাদ প্রচার (যার কুফল আজ ভালভাবেই ফলেছে)। ছোটনাগপুর-সাঁওতাল পরগনাব আদিবাসীরা মধ্যপ্রদেশেব আদিবাসীর সঙ্গে হাত মেলাবে ও শেষে হায়দরাবাদের সঙ্গে যোগ স্থাপন করে হিন্দু-ভারতে বিভেদ আনবে এমন উদ্ভট কল্পনা ছিল এই সর্বদা সিল্ক-স্যুট পরিহিত অভিজাত অক্সোনিয়ান-এর। কিন্তু বিহারে কংগ্রেসীরা একটা ভুল করেছিল উদ্বাস্তু শিবিরেব ভার লীগপন্থীদের ওপর ন্যস্ত করে। ২৯ ডিসেম্বর নেহরু সুরাবর্দিকে লিখছেন, "The impression I gathered was that the Bihar League was more interested in making political capital than helping the evacuees to find suitable accomodation etc..."লীগ এক পুস্তিকা প্রকাশ করে— তার নাম "Divide Bihar".

মোটের ওপর সুরাবর্দি যতই বলুন স্থানীয় নেতারা নোয়াখালির গোলমাল থামিয়েছে, এম. ও. কার্টারের অভিযোগ— খুন, ধর্ষণ, অভিযুক্তদের বিরুদ্ধে মামলা তুলে নেওয়ার নির্দেশ বার বার দেয় তাঁকে মন্ত্রিসভা।[২৭৯] বেল বলছেন, এ এক ধরনের 'population transfer'.[২৮০] বিহারে জোর ধাক্কা না খেলে মুসলিমদের চৈতন্য ফিরত কিনা সন্দেহ। বিহারে প্রথম হাঙ্গামা হয় ২৭ সেপ্টেম্বর। ৮ অক্টোবরের মধ্যে তা নিয়ন্ত্রিত হয়। কিন্তু ২৫ অক্টোবর তা ব্যাপক রূপ নেয় ও পাটনা, ছাপরা, ভাগলপুর প্রায় বিধ্বস্ত হয়। তবে গভর্নর

ডাও (Dow) ও কংগ্রেস মন্ত্রিসভা দৃঢ় হস্তে তা দমন করেছিলেন। এখানে নোয়াখালির প্রতিক্রিয়া হয়েছিল দ্বিতীয় পর্বে (২৫ অক্টোবরেব পর) এবং ভূমি সম্পর্কিত শ্রেণীদ্বন্দ্ব ছিল না তা নয়। বিহার সম্বন্ধে নেহরুব ৬ নভেম্বরের রিপোর্ট দাঙ্গার নানা দিকে আলোকপাত করেছে।[২৮১] ডাও বলছেন, ফিরোজ খান নুন বিহারে লীগপন্থীদেব নেতৃত্ব দেন।[২৮২]

ইউ. পি.-র গড় মুক্তেশ্বরে দাঙ্গা ভয়াবহ রূপ নেয়। এখানে রাষ্ট্রীয স্বয়ংসেবক সঙ্ঘের হাত ছিল মনে হয়।

কলকাতা, বিহার, ইউ. পি.-তে মার খেয়ে লীগপন্থীবা প্রমাদ গুণল। বোতল থেকে তা হলে দৈত্যকে বার কবা ঠিক হযনি ? কিন্তু বাস্তায় লডাই চালানো কিঞ্চিৎ বিপজ্জনক হলেও সবকারের ভেতর তো লড়াই চালানো নিবাপদ। লিযাকতেব উক্তি স্মরণীয়—অন্তর্বর্তী সরকারের ঢোকার সিদ্ধান্ত প্রত্যক্ষ সংগ্রাম বা পাকিস্তান-বিরোধী নয।[২৮৩] অর্থাৎ পাকিস্তান লক্ষ্য দুটি উপায়ে অর্জিত হবে—সবকাবের মধ্যে থেকে, না হয লডাই-এর মাধ্যমে—যখন যেটিতে সুবিধে হয়। প্রথমটিতে তাঁবা বড়লাটেব মদত পাবেন, ভালভাবেই জানতেন। ১ নভেম্বর ওয়াভেল পূর্ববঙ্গ সরেজমিন তদন্ত করলেন বিমানে ও স্টিমারে। বারোজ তাঁর কাছে দুঃখ করে বললেন, "আরও বারো মাসের বেশি বাংলাব ভাব বহন করতে আমি পাবব না, কারণ তারপর বহন কবার মত কিছু থাকবে না।" সব দেখে ও শুনেও বাংলাব উপদ্রুত অঞ্চলের ভার নেবার জন্য প্যাটেলেব অনুরোধ অগ্রাহ্য করলেন তিনি। জিন্না কিছুতেই গণপরিষদে ঢুকতে রাজি হলেন না—যদিও সেটা ছিল সরকারেব ঢুকবাব অন্যতম শর্ত। আসামের মুখ্যমন্ত্রীকে লেখা নেহরুব চিঠি ও গান্ধীব ৩ অক্টোববের ভাষণ উদ্ধৃত করে জিন্না জানালেন সেকশান, গ্রুপিং প্রভৃতি ব্যাপারে নিঃসংশয় না হলে তিনি গণপরিষদের সিদ্ধান্ত নেবার জন্য লীগ কাউন্সিল ডাকবেন না। তাঁব কথাই মেনে নিযে ওযাভেল পেথিক-লরেন্সের কাছে আর্জি পেশ কবলেন, "সেকশানে উপস্থিত সব প্রতিনিধির প্রয়োজনে সংখ্যাধিক্যের ভোটে স্থির হবে গ্রুপ হবে কিনা, একই উপাযে প্রাদেশিক সংবিধান রচিত হবে এবং দরকার হলে গ্রুপ-সংবিধান। এই পদ্ধতি অবলম্বিত না হলে ব্রিটেন তাব আপন সিদ্ধান্তের বিরুদ্ধে যাবে।"[২৮৪] এ চিঠি ওয়াভেল লিখলেন লিযাকতেব সঙ্গে কথা বলার পর। লিয়াকত তাঁকে রীতিমত ভয় দেখিয়েছিলেন।

ভারত সচিব বুঝতে পারলেন বড়লাটের স্নায়ু ক্রমশই দুর্বল হচ্ছে। ২৬ নভেম্বর তার এল বড়লাট যেন কংগ্রেস ও লীগের দুজন করে ও একজন শিখদের প্রতিনিধি নিযে লন্ডন আসেন। ফয়সালা সেখানেই হবে। প্যাটেল পত্রপাঠ না বললেন।[২৮৫] কিন্তু অ্যাটলির ব্যক্তিগত অনুরোধে, অনিচ্ছা সত্ত্বেও, রাজি হলেন নেহরু। সঙ্গে গেলেন বলদেব সিং। নেহরু বলে গেলেন, মিটমাট হোক না হোক, ৯ ডিসেম্বর গণপরিষদের অধিবেশনের জন্য তাঁকে ফিরতেই হবে।

বর্তমান লেখকের মনে হয় ওয়াভেল প্রত্যক্ষ সংগ্রামের কাছে স্বেচ্ছায় নতিস্বীকার করেছিলেন। তিনি তা বন্ধ করতে পারতেন না তা নয়, জিন্না-লিয়াকৎদের তা নিয়ে ভয় দেখাতে পারতেন না তাও নয়। অন্তত তিনি তাদের অন্তর্বর্তী সরকার থেকে বের করে দেবার হুমকি দিতে পারতেন। একবার ক্ষমতায় আসার পর লীগ তা ছাড়তে চাইত না। কিন্তু ওয়াভেল নিজেই চান লীগের ব্যাখ্যা গৃহীত হোক (সেকশান, গ্রুপিং আবশ্যিক ঘোষিত হোক)। তাই সব সমস্যার আলোচনা পুনরায় শুরু হবার সুযোগ পেয়ে খুশি হলেন তিনি। তা ছাড়া বলটা বিলেতে পাঠাতে পেরে ক্রিপস-পেথিক-লরেন্সেরওপর মনের ঝালটা ঝাড়া

গেল। সঙ্গে নিলেন তাঁর বিখ্যাত 'ব্রেক ডাউন প্ল্যান'। ভারতব্যাপী গাঢ় তমিস্রায় নোয়াখালিব শ্মশানভস্মোপর একা জেগে বইলেন গান্ধী—বরাভয়পাণি শিবের মতো।

॥ ১০ ॥

Let them fight it out, friends: things have gone too far. —Browning

উনিশ শো ছেচল্লিশ-এব ৩ ডিসেম্বর অ্যাটলি, পেথিক-লবেন্স ও অ্যালেকজাণ্ডাবের সঙ্গে ওয়াভেল বর্তমান পবিস্থিতি ও দীর্ঘমেযাদী ব্যবস্থা নিয়ে আলোচনায বসেন। তাতে তাঁব কংগ্রেস, নেহরু ও গান্ধী-বিবোধী মনোভাব সুস্পষ্ট। তাঁব মতে কংগ্রেসেব বাম নেতাবা (বিশেষত জয়প্রকাশ ও অরুণা আসফ আলি) বিপ্লবেব কথা বলছেন, দক্ষিণপন্থীবা তাঁদের দিয়ে গোলমাল পাকিয়ে সবকাবকে বিপদে ফেলতে চায়, নেহরু এই দুই দলেব মধ্যে "unstable link" আর গান্ধী সকলেব পেছনে থেকে হিংসাব নিন্দা কবছেন কিন্তু তা বন্ধ করাব ক্ষমতা তাঁব নেই।[২৮৬] লীগ 'পাকিস্তান', 'ইসলাম বিপন্ন' ইত্যাদি জিগিব তুলে তাঁব ওপব চাপ সৃষ্টি কবতে চাইছিল কিন্তু সাধাবণ মুসলমান তাতে এত খেপে গেছে যে তাদেব থামাতে পাবা যাচ্ছে না। প্রমাণ—কলকাতা ও নোযাখালি। জিন্না তা জানতেন এবং ক্যাবিনেট মিশনেব ঘোষণা গ্রহণ কবেছিলেন মন্দেব ভাল বলে। কিন্তু এখন তাঁব ধাবণা হযেছে মিশন তাঁকে ঠকিযেছে ('double crossed')। ওযাভেলেব দাবি—ব্রিটিশ সরকাবকেই এখন পবিষ্কাব করে খুলে বলতে হবে সেকশানের মাধ্যমে কি ভাবে গ্রুপ এবং প্রাদেশিক শাসনতন্ত্র বচিত হবে। মিশন (এবং ওযাভেল) তাঁকে যা ব্যাখ্যা দিযেছিলেন তাব বাইরে জিন্না কিছুই গ্রহণ কবতে রাজি নন। যদি সে ব্যাখ্যা এখন গ্রহণীয না মনে হয তবে (১) হয, পুনরায় ব্রিটিশ অধিকাব স্থাপন কবতে হবে, যা বাজনৈতিক পবিস্থিতিতে অসম্ভব, (২) না হয়, নতুন কোন সমাধান বের করতে হবে, যা দেশভাগ, এবং কংগ্রেস তা কখনই মেনে নেবে না, (৩) না হয়, কংগ্রেস সংখ্যাগবিষ্ঠেব মুখপাত্র বলে তারই হাতে আত্মসমর্পণ করতে হবে, যা অত্যন্ত অপমানজনক। ওযাভেল একটা চতুর্থ বিকল্পেব কথা তুললেন—আমাদেব পূর্বপবিচিত Breakdown Plan. তবে তাঁর পবামর্শ—সব চেয়ে ভালো মিশনের পরিকল্পনাকে তার আদিম ভিত্তিতে স্থাপন করা—"to restore the Mission plan to its original basis as intended by the Mission."[২৮৭]

৪ ডিসেম্বব নেহরু বললেন, হিংসাত্মক উপায়ে লক্ষ্য অর্জন করতে চাইছে লীগ এবং অন্তর্বর্তী সরকারে কোন সহযোগিতা করছে না। কংগ্রেস কোন মতেই সেকশানে প্রাদেশিক শাসনতন্ত্র বচনায় বাজি হবে না। ভারত সচিব তাঁকে প্রশমিত করাব জন্য বললেন, সেকশানেব কার্যপদ্ধতি নিযে গণপরিষদেব প্রথম সভায় আলোচনা হতে পারে এবং মতদ্বৈধ হলে ফেডারেল কোর্ট তো আছেই। নেহরু রাজি হন। জিন্না কিন্তু এতেও প্রশমিত হলেন না। আবার তিনি কাউন্সিলের দোহাই পাড়লেন। তাঁব মতে ব্যাখ্যা নিয়ে যদি ব্রিটেন কংগ্রেসের কাছে নতি স্বীকার করে তবে লীগের নাপসন্দ সংবিধান ঠেকাবে কি করে?

অনেক গোলমালেব পর ৬ ডিসেম্বর ক্যাবিনেট এক ঘোষণা করলেন তাতে লীগের ব্যাখ্যাই (অর্থাৎ সেকশানে সংখ্যাগরিষ্ঠতা দ্বারা সিদ্ধান্ত) মেনে নেওয়া হল কিন্তু ফেডারেল কোর্টে আপীলের সংস্থানও থাকল।[২৮৭ক] জিন্না অবশ্যই প্রশ্ন তুললেন, যদি ফেডারেল কোর্টের সিদ্ধান্ত সরকাবের ব্যাখার বিবোধী হয় তবে কি হবে? অর্থাৎ জিন্না এ ব্যাপারে

সালিশী মানতে চাননি। আর নেহরু বললেন, ৬ ডিসেম্বরের ঘোষণা ১৬ মে-র প্রস্তাবের সংযোজন এবং কংগ্রেসকে নতুন করে ভাবতে হবে। বলদেব সিং হুঁশিয়ারি দিলেন যে শিখরা উক্ত সংযোজন মানবে না।

ওয়াভেল তাঁর Breakdown Plan নিয়ে ঝুলোঝুলি করছিলেন কিন্তু তার অনেক অসুবিধে ছিল। প্রধানমন্ত্রী বুঝতে পেরেছিলেন পার্লামেন্টে এ ধরনের নীতি পাশ করানো কঠিন হবে এবং ভারতীয় বাহিনী নিয়ে গোলমাল বাধবে। তিনি ওয়াভেলের নেতৃত্ব সম্বন্ধে আগে থেকে সন্দিহান ছিলেন। লীগের প্রতি তাঁর স্পষ্ট পক্ষপাতিত্ব অজানা ছিল না কারও। ১৮ ডিসেম্বর, ওয়াভেলের অজ্ঞাতে, অ্যাটলি মাউন্টব্যাটেনকে বড়লাট হবার জন্য আহ্বান জানালেন।

জিন্নার সন্দেহ অমূলক ছিল না। গণপরিষদের অসমিয়া সদস্যগণ সিদ্ধান্ত নিলেন ফেডারেল কোর্ট যাই বিধান দিক আসাম এমন কোন সেকশানে ঢুকবে না যা সংখ্যাগরিষ্ঠের ভোটে চলবে।[২৮৮] নেহরু ও আজাদ কিঞ্চিৎ নরম হলেও গান্ধী বললেন, ফেডারেল কোর্ট তো 'packed court', ওখানে আপীল করে হবে কি? আসামকে তার ইচ্ছার বিরুদ্ধে কেউ রাজি করাতে পারে না।[২৮৯] তার আগেই তিনি ইঙ্গিত দিয়েছিলেন আসাম কংগ্রেসের বিরুদ্ধে সত্যাগ্রহ করে গণপরিষদ ত্যাগ করতে পারে।[২৯০] শিখদেরও একই পরামর্শ দিলেন তিনি। প্যাটেল ক্রিপস্‌কে জানালেন আসাম সম্বন্ধে ৬ ডিসেম্বরের ব্যাখ্যা প্রয়োগ হবে বিশ্বাসঘাতকতা।[২৯১] এই পরিপ্রেক্ষিতে ওয়ার্কিং কমিটি ২২ ডিসেম্বর প্রস্তাব নিল যে জিন্না ফেডারেল কোর্টে যাওয়ার ব্যাপারে বা তার সিদ্ধান্ত মেনে নেবার ব্যাপারে সিদ্ধান্ত না নিলে ব্রিটিশ সরকারের ঘোষণার কোন অর্থ নেই। তা ছাড়া প্রাদেশিক স্বশাসনের নীতি সম্পূর্ণ লঙ্ঘিত হচ্ছে। এই অবস্থায় প্রশ্নটা এ আই সি সি-র সামনে তোলা হবে ৫ জানুয়ারি। বিরক্ত নেহরু গান্ধীকে প্রশমিত করার জন্য পূর্ববঙ্গের শ্রীরামপুর ছুটলেন।[২৯২]

এ আই সি সি-র ৬ জানুয়ারির প্রস্তাবে গান্ধীর প্রভাব সুস্পষ্ট। নেহরুকে লেখা গান্ধীর ৩০ ডিসেম্বরের চিঠি তার অকাট্য প্রমাণ।[২৯৩] জয়প্রকাশের দল ও হিন্দু মহাসভা মধ্যপন্থী নেহরুদের জোর লড়াই দেন, তার সাক্ষ্য ভারতসচিবকে লেখা ওয়াভেলের ৮ জানুয়ারির চিঠি। প্রস্তাবে বলা হল—ফেডারেল কোর্টে যাবার ব্যাপারটা এখন "purposeless and undesirable." ভারতীয়দের সকলের যথা সম্ভব অনুমোদনে সংবিধান রচনা হওয়া উচিত কিন্তু "There must be no interference whatsoever by any external authority and no compulsion of any province or part of a province by another province." ৬ ডিসেম্বরের ঘোষণার ফলে আসাম, বালুচিস্তান, সিন্ধু, সীমান্ত ও শিখদের বিপদ দেখা দিয়েছে। কংগ্রেস এমন জুলুম বরদাস্ত করবে না। যদি করা হয় তবে সংশ্লিষ্ট জনগণের যে কোন পন্থা অবলম্বন করার অধিকার রইল। নেহরু বললেন, গণপরিষদ একটা লড়াই-এর মাধ্যম। তা চালিয়ে যাওয়াই ভাল।

অন্যদিকে লীগ ওয়ার্কিং কমিটি ৩১ জানুয়ারি সিদ্ধান্ত নিল—ক্যাবিনেট মিশন ঘোষণা ব্যর্থ হয়েছে, অতএব গণপরিষদ ভেঙে দেওয়া হোক। আসলে লীগ আলাদা গণপরিষদ চাইছিল।

এই পরিপ্রেক্ষিতে লীগমন্ত্রী ছাড়া বাকী মন্ত্রীরা ৫ ফেব্রুয়ারি বড়লাটকে অনুরোধ করলেন যে লীগ গণপরিষদের পূর্বশর্ত প্রত্যাখ্যান করায় লীগমন্ত্রীরা সরকারে থাকতে পারেন না। নেহরু অ্যাটলিকে জানিয়েছিলেন, হয় লীগ মন্ত্রীদের বের করে দিতে হবে, না হয় কংগ্রেসী মন্ত্রীরা পদত্যাগ করবেন। অ্যাটলি দক্ষিণ আফ্রিকার প্রধানমন্ত্রীকে জানান—উভয় পন্থাই

বিপজ্জনক।[২৯৪] ১০ ফেব্রুয়ারি নেহরু আবার লীগমন্ত্রীদের পদত্যাগ দাবি করেন। জানুয়ারির শেষে সরকার, গণপরিষদ ইত্যাদি নিয়ে কলহের চেয়েও বড় হয়ে উঠছিল বিভিন্ন প্রদেশের আইন-শৃঙ্খলা পরিস্থিতি। ৪ ফেব্রুয়ারি ওয়াভেল অ্যাটলির চিঠি পেলেন যে তাঁকে বরখাস্ত করা হয়েছে।[২৯৫] অ্যাটলি লিখেছিলেন, যেহেতু বডলাট ও ব্রিটিশ সরকাবেব নীতি নিয়ে গভীর মতভেদ হয়েছে, ওয়াভেলের ওপর প্রচণ্ড চাপ পডছে, তাঁর তিন বছরের কার্যকালও শেষ হয়েছে, যেহেতু ভাবতীয় সমস্যায নতুন এক পর্ব শুরু হতে যাচ্ছে এবং পরের মাসগুলি অত্যন্ত গুরুত্বপূর্ণ, সেজন্য বড়লাট বদলের সময় এসেছে।[২৯৬] এ চিঠি পাবার পর কংগ্রেস, লীগ, গণপবিষদ, আইনশৃঙ্খলা কোন বিষযেই আর ওয়াভেল মন দেননি।

১৯৪৭-এব জানুয়ারি মাসে লীগ পঞ্জাবের খিজির মন্ত্রীসভা ফেলে দেবার জন্য বিবাট তোডজোড় শুরু করল। আধা সামরিক মুসলিম ন্যাশনাল গার্ড ততদিনে ভালো ভাবেই সংগঠিত হয়েছে। তারা প্রচুব অস্ত্রশস্ত্র সংগ্রহও কবেছে। ন্যাশনাল গার্ডদের কীর্তিকলাপ সম্বন্ধে ই জি বেভারিজের প্রতিবেদন দ্রষ্টব্য।[২৯৭] এব প্রতিক্রিয়ায় সংগঠিত হল রাষ্ট্রীয় স্বয়ংসেবক সঙ্ঘের বাহিনী। ২৪ জানুযারি খিজিব সবকাব উভযকেই বেআইনী ঘোষণা করলে[২৯৮] কিছু মুসলিম নেতা তা অমান্য করে বন্দী হল এবং কেন্দ্রীয় মন্ত্রী গজনফব আলি ও স্বয়ং জিন্নাব প্ররোচনায় ২৫ ও ২৬ জানুযাবি মুসলিম জনতা লাহোবে বিশৃঙ্খলা সৃষ্টি করল। ভয় পেয়ে খিজির ২৭শে নিষেধাজ্ঞা তুলে নিলেন। তৎসত্ত্বেও মুলতান, লাহোর, গুজরাট ও জলন্ধরে সভা হরতাল, মিছিল চলল। জেনকিনস্ জানালেন তাবা পাকিস্তানেব জিগির দিচ্ছে। আসল উদ্দেশ্য খিজিবেব স্নাযুব ওপর চাপ সৃষ্টি করে তাঁকে সরিযে দেওয়া।[২৯৯] ইতিমধ্যে (২০ ফেব্রুয়াবি) অ্যাটলি পার্লামেণ্টে ঘোষণা কবেছেন যে ১৯৪৮ জুনের মধ্যেই ব্রিটেন ভারতীয়দের হাতে ক্ষমতা হস্তান্তব কববে। এর ফলে জিন্না মামদোতর্কে উৎসাহ দিতে থাকেন।[৩০০] খিজিব অপমানজনক শর্তে আপোষেব চেষ্টা করেন। তিনি বেসরকারী মুসলিম গার্ড ও প্রত্যক্ষ সংগ্রামের নীতিও মেনেছিলেন।[৩০১] কিন্তু শেষ রক্ষা হযনি। ২ মার্চ একটু আকস্মিকভাবেই খিজিব পদত্যাগ করেন। লীগ মন্ত্রীসভা গঠন করতে যাচ্ছে শুনে হিন্দু ও শিখদের মধ্যে প্রবল বিক্ষোভ সৃষ্টি হয়। লাহোবে বিধানসভার বাইরে মাস্টার তারা সিং উন্মুক্ত কৃপাণ হস্তে "রাজ কবেগা খালসা" ধ্বনি দেন—যা তখনকার শিখ মনস্তত্ত্ব প্রকট করে। মামদোত মন্ত্রীসভা গঠনে ব্যর্থ হলে জেনকিনস্ ৯৩ ধারার শাসন প্রবর্তন করেন।[৩০২] মাউণ্টব্যাটেন কার্যভার নেবাব আগেই মুলতান ও রাওলপিণ্ডিতে আগুন জ্বলছিল।[৩০৩] ১৭ মার্চ জেনকিনস্ ওয়াভেলকে লেখেন, "In the triangle Taxila-Marree-Gujar Khan there was a regular butchery of non-Muslems, particularly Sikhs."[৩০৪] ২০ মার্চ তিনি গজনফর আলিকে বলেন, ঘটনা পূর্বপরিকল্পিত। ২৪ মার্চ নুনকে বলেন, তা লীগেব পক্ষে লজ্জাজনক। আটক, মিয়াওয়ালি, গুজরাট থেকে হিন্দু ও শিখদেব অপসারণ করতে হয়। অধিকাংশ ক্ষেত্রে কর্মচারী ও পুলিশ ছিল নীরব সাক্ষী। এ বিষয়ে কংগ্রেস ও গান্ধী-বিরোধী হয়েও পেণ্ডেরেল মুন মুসলমানদের সাফাই গাইতে পারেননি।[৩০৫] বাংলা থেকে গান্ধী চলে এলেও শান্তি ফেরেনি। বারোজ ওয়াভেলকে বলেছিলেন, সুরাবর্দির মনে ভয় জেগেছে, কিন্তু তিনি "Cad and untrustworthy".

দেশের এক সীমান্তে কলকাতা ও নোয়াখালি, অন্য সীমান্তে লাহোর ও অমৃতসর ইত্যাদিতে যে কাণ্ড জিন্নার ফ্রাঙ্কেনস্টাইনরা বাধিয়েছিল তার পরিপ্রেক্ষিতে দেশভাগই ভাল

এ রকম ধারণা দানা বাধতে শুরু করল এখন থেকে। অর্থাৎ মাউন্টব্যাটেন আসার আগেই। ৮ মার্চ কংগ্রেস পঞ্জাব ভাগে রাজি হল। নব্য ভারতীযরা এই নরকাগ্নির মধ্য দিয়ে আসেননি তাই তাঁদের মুখে কংগ্রেসী (তথা হিন্দু) নেতাদেব বিরুদ্ধে অনেক কিছু কটু (এবং 'প্রগতিশীল') মন্তব্য শোনা যায়। ১৭ মার্চের প্রেস প্রতিবেদনে নেহরু ঠিকই বলেছিলেন, "রাজনীতি জঙ্গলের যুদ্ধ হয়ে দাঁড়িয়েছে।" বলদেব সিং অতটা বিচলিত না হয়ে বলেন, এ যুদ্ধ তো মোগল আমল থেকে চলছে, এর শেষ নেই। প্যাটেল মনে করেন—অ্যাটলির ২০ ফেব্রুয়াবির ঘোষণা এর জন্য দায়ী এবং সামরিক আইন জারি করা উচিত। লীগের ধাবণা হয়েছিল ব্রিটেন প্রাদেশিক সরকারগুলিব হাতে ক্ষমতা হস্তান্তর করতে প্রস্তুত, তাই আসামসহ বাংলা, পঞ্জাব ও সীমান্ত কুক্ষিগত কবতে যে কোন অমানবিক পন্থা অবলম্বন করছিল। জেনকিনস প্যাটেলেব সঙ্গে একমত ছিলেন। ওয়াভেল সব জেনেও পঞ্চদশ লুই-এর মত মনে মনে বলছিলেন—A près moi le deluge—আমাব পর সর্বনাশ হয় তো হোক। তাঁর উচিত ছিল হয় লীগকে গণপবিষদে ঢুকতে ও গোলমাল থামাতে বাধ্য করা, না হয় অন্তর্বর্তী সরকার থেকে সরিযে দেওয়া। বিতাডিত বড়লাট আপন কর্তব্য করেননি। এমনকি লিয়াকৎ আলি খান যখন বাজেট প্রস্তাব নিয়ে বাজনীতি শুরু কবলেন তখন থামাবাব চেষ্টাও কবেননি। লিয়াকৎ ব্যবসাব লাভের ওপর কর (Business Profits Tax) বসাতে চান (আয় হবে ৩০ কোটি টাকা), করপোরেশন কর বাডাতে চান (আয় বাডবে ৪ কোটি), সুপাবট্যাক্স পুনর্বিন্যাস করতে চান (অধিক আয় হবে ২½ কোটি), এবং ডিভিডেণ্ড ট্যাক্স, ক্যাপিটাল গেইনস ট্যাক্স ইত্যাদি থেকে টাকা (৩½ কোটি) তুলতে চান। অধিকন্তু কর ফাঁকি রোধেব জন্য তিনি এক উচ্চ শক্তিসম্পন্ন ট্রাইব্যুনালও গঠন করতে চান। বডলাটেব উপদেষ্টা জর্জ অ্যাবেল স্বীকাব কবেছেন, এ ভাবে লিযাকৎ কংগ্রেস ও বিডলার মত ধনী ব্যবসায়ী পৃষ্ঠপোষকদেব মধ্যে বিভেদ সৃষ্টি কবতে চেয়েছিলেন।

৫ মার্চ নেহরু, প্যাটেল ও ভাবা জানান তাঁবা বাজেট প্রস্তাব অনুমোদন করেন না। ১৭ মার্চ প্যাটেল পুনরায় বলেন—এটা করা ঠিক হবে না। বডলাটেব মন্তব্য—"it has obviously got Birla and Big Business, with whom P. (Patel) works closely, very much on the raw."[৩০৭] শেষে বিজনেস প্রফিটস ট্যাক্স হ্রাস করা হয়েছিল ২৫% থেকে ১৬½%-এ।

এই সময় সীমান্ত দখলের জন্য জিন্না লডাই শুরু কবলেন এবং তাঁকে পুরো মদৎ দিলেন ছোটলাট ওল্যাফ ক্যারো। লীগ একটা উপ-নির্বাচন জেতার পর ধাপে ধাপে উত্তেজনা বাড়াল। মিছিল নিষিদ্ধ হলে 'জেল ভরো', পরে খানসাহেবের বিরুদ্ধে অভিযান। আবার পেশোয়ারে শোনা গেল 'লড়কে লেঙ্গে পাকিস্তান'।[৩০৮] বাংলা ও আসাম থেকে আমদানি হল মুসলিম ন্যাশনাল গার্ড।[৩০৯] ওয়ালি খান তাঁর Facts Are Facts The Untold Story Of India's Partition (Vikas, 1987) ও ইস্কান্দাব মির্জা তাঁর আত্মজীবনীতে জিন্না কি ভাবে সীমান্তে জিহাদ চালাতে চান তার বর্ণনা দিয়েছেন। মির্জা তখন প্রতিবক্ষা দফতরে যুগ্মসচিব। ১৯৪৭-এর ফেব্রুয়ারি জিন্না তাঁকে ফোন করে ডাকলেন। বললেন, "তুমি কি আমাকে ভারতীয় মুসলমানদের নেতা বলে মানো? আমার আদেশ মানবে?" উত্তরে 'হ্যাঁ' বলা ছাড়া উপায় ছিল না। জিন্না বললেন, "চাকরি ছেড়ে উপজাতি অধ্যুষিত অঞ্চলে জেহাদের ব্যবস্থা কর।" মির্জা লিখছেন, "with the liberal expenditure of money I would be able to cause some trouble in Waziristan, Tirah and Mohmand country. I gave my estimate for the sum of

money as one crore." জিন্নাকে টাকা জোগালেন ভূপালেব নবাব। কালাতের খান দিলেন মির্জাকে চাকুরি। মির্জা যখন প্রায় তৈবি, জিন্না মে মাসে ডেকে বললেন, পাকিস্তান মিলবে, ওসবের দরকার নেই।[৩০৯ক] কিন্তু দাঙ্গা বাধানো তো যায়। সব চেয়ে সহজ উপায বিহারের দাঙ্গায় লোমহর্ষক মুসলিম নির্যাতনের গুজব রটিযে উপজাতীয় রোষ সৃষ্টি করা। এবার শুরু হল বোমার ব্যবহার—অবশ্যই অমুসলিমদের ওপর। এবল্যাণ্ড জ্যানসন তাঁব **India, Pakistan or Pakhtoonistan** গ্রন্থে এ সবেব বর্ণনা দিযেছেন। জ্যানসনকে আলম খান বলেছিলেন যে মানকির পীব প্রচুর টাকা ঢালছেন আব সরকাবী আমলারা লীগপন্থীদের সাহায্য করছে। পুলিশ হাঙ্গামাকাবীদের পিঠে লাঠি না মেবে মাটিতে মারত। জেলের কর্মচারীবা বন্দী লীগপন্থীদের ছেড়ে দিত। বাত্রে দিনে প্রতিদিন মেজর খুর্শিদ আনোয়ার গুণ্ডা নিযে গিয়ে আইনসভার অধিবেশন ভাঙতেন। মিছিলে থাকত ছাত্র ও পীরের মুবিদরা। মুরিদবা গুলিতে মাবা গেলে খুর্শিদ জ্যানসনকে বলেন—"কাম ফতে, এবার মুসলিম রক্তপাত হয়েছে।"[৩০৯খ]

লীগের ওপব ২০ ফেব্রুয়াবির ঘোষণাব প্রতিক্রিযা এতক্ষণ আলোচনা কবলাম। এখন কংগ্রেসের প্রতিক্রিয়াব দিকে নজব দেওযা যাক। ঠিক কি কথা বলেছিলেন অ্যাটলি? কোন পরিস্থিতিতে? মনে রাখা দরকাব অ্যাটলি, ক্রিপস, পেথিক-লবেন্স কেউই ওয়াভেলেব ওপর আস্থা রাখতে পাবেননি। ১৯৪৬-এব জুনেই ক্রিপস্ তাঁকে সবিযে দেবাব কথা ভেবেছিলেন। তাঁব ওপব দিযে ক্রিপস ও ভাবতসচিব সুধীব ঘোষেব মাধ্যমে কংগ্রেসের সঙ্গে যোগাযোগ বাখতেন। এটা এমন দৃষ্টিকটু হয়েছিল যে ওযাভেল আগস্টেব শেষে অ্যাটলির কাছে নালিশ করেন। ঘোষ দাবি কবেছেন যে ডিসেম্ববেব লণ্ডন বৈঠকেব সময় ক্রিপস্ মাউন্টব্যাটেনকে বডলাট কবে পাঠাবাব কথাটা নেহরুর কাছে পাড়েন। হডসন তা অস্বীকার কবেছেন। ঘোষের অনেক কথা বিশ্বাসযোগ্য নয় কিন্তু এটা ঠিক যে ক্রিপস্ নিজেই বডলাট হতে চেযেছিলেন এক সময়। তা আমবা জানতে পাবি ক্রিপসেরই চিঠিতে।[৩১০] অবশ্য তা হয়নি। কিন্তু ডিসেম্বব মাসেই নেহরু ও জিন্নাকে কাছ থেকে দেখে অ্যাটলিব মনে হয নেহরুকে খোলা হাতে খেলতে দিলে এমন সংবিধান রচিত হবে যাতে গৃহযুদ্ধ অনিবার্য হয়ে উঠবে। অন্যদিকে ওয়াভেলেব **Breakdown Plan** গ্রহণ কবাও সম্ভব নয। সময এসেছে ভাবতীয নেতাদেব জোর ধাক্কা দিযে বোঝাবাব যে দাযিত্ব নেবাব সময় এসে গেছে। অ্যাটলির ভাষায—

**"Two things were necessary: one was to make the Indians feel their responsibility by announcing that we were clearing out within a definite period, the other was to find the man to put this through."** ১৮ ডিসেম্বব যখন তিনি মাউন্টব্যাটেনকে বড়লাট হবার জন্য আহ্বান জানালেন তখন তাঁর মনে হয়েছিল "ঘনিষ্ঠ ব্যক্তিগত আবেদন"-ই ভারতীয় পরিস্থিতিব পক্ষে প্রয়োজন। আবও বিপদ দেখা দিয়েছিল—চার্চিল-জিন্নার মধ্যে বারংবার দেখা শোনায়। কোয়ায়েদ-ই-আজম পেপার্সে দেখি চার্চিল তাঁকে 'গিলিযাট' (Gilliatt) ছদ্মনামে চিঠি লিখতে চাইছেন।[৩১১] জিন্না পরে বলেছেন—চার্চিল তাঁকে জানান পাকিস্তান গঠিত হলে তাঁকে কমনওয়েলথ থেকে বেব করে দেওযা হবে না। সাইমনও কম যান না। তিনি জিন্না ও লর্ডস্ সভার বহু সভ্যের মধ্যে যোগসূত্র ছিলেন।[৩১২] চার্চিল চাইছিলেন—ব্রিটিশ আওতায় দেশভাগ। ভারতীয় দলগুলি কোন সমঝোতায় আসবে না আর ওয়াভেলের পলায়ননীতি তো ব্রিটেনের পক্ষে চরম অপমান। মজার ব্যাপার, শ্রমিক

দলের বেভিন ও অ্যালেকজাণ্ডারও মনে মনে সাম্রাজ্যবাদী ছিলেন। অ্যাটলি বেভিনকে জানান, ওয়াভেলের মত পরাজিত মনোভাব সম্পন্ন লোককে দিয়ে চলবে না। ওয়াভেল প্রধানমন্ত্রীর বিরুদ্ধতা মর্মে মর্মে টের পাচ্ছিলেন।

১৯৪৭-এর জানুয়ারি মাস ধরে ক্যাবিনেট কমিটি ওয়াভেলের ক্রম-অপসরণ ও ক্রিপসের এককালীন অপসরণ—এই দুই বিকল্প নীতি নিয়ে আলোচনা চালায়। ওযাভেলেব নীতি ভারতের ঐক্য বিনষ্ট করবে এবং প্রথম থেকেই ভারতীযদের বিরোধিতা জাগাবে। ব্রিটিশ সরকার চাইছিল ক্ষমতা হস্তান্তরেব দিন ঘোষণা করতে হলেও হস্তান্তবটা যেন আলোচনা ও সমঝোতার মাধ্যমে হয়।[৩১৩] ৩১ জানুয়ারিব চিঠিতে ওয়াভেলকে কার্যত বরখাস্ত করলেন অ্যাটলি। মুর ঠিকই বলেছেন যে অ্যাটলি ও ক্রিপসের বাস্তব রাজনীতিজ্ঞান ও ওয়াভেলের গ্রহণীয় নীতি উদ্ভাবনের অক্ষমতাই তাঁর পতনের কাবণ। উক্ত অক্ষমতাব মূলে একজন সেনাপতিব একগুঁয়েমি ও নমনীয়তাব অভাবই ছিল না, ছিল লীগের কার্যকলাপ সম্বন্ধে ন্যায়বিগর্হিত পক্ষপাতিত্ব।

মাউন্টব্যাটেনেব আসবার খুব ইচ্ছে ছিল না। অ্যাটলি সরকাব তাঁকে দিযে কি নীতি কার্যকর করতে চান ভাল ভাবে বুঝে তিনি দাযিত্ব নিতে চেয়েছিলেন। ৭ জানুযাবি তিনি দাবি করলেন হস্তান্তরেব দিন আগেভাগে স্থিব করতে হবে। তিনি যাচ্ছেন অল্পদিনেব মধ্যে কাজ শেষ করতে। অ্যাটলি ১৯৪৮-এর ১ জুন-এর আগে হস্তান্তর হবে ঘোষণা কবতে রাজি হলেন। ৮ ফেব্রুয়ারি মাউন্টব্যাটেন পেলেন তাঁব নিযোগপত্র ও ঘোষণাব খসড়া। ওয়াভেল ঘোষণা পিছিয়ে দিতে বলেছিলেন। বারোজ ও জেনকিনস সতর্ক কবে দেন যে ঘোষণার ফলে সাম্প্রদায়িক সমস্যা বেড়ে যাবে।

২০ ফেব্রুয়াবি কমনস সভায় অ্যাটলি ক্যাবিনেট মিশনের কাজ নিয়ে কিছু গৌরচন্দ্রিকা করলেন, দুঃখ করলেন যে গণপবিষদ ভাবতীয় দলগুলিব মতভেদেব জন্য উদ্দেশ্যমত কাজ করতে পারছে না, তা ছাড়া তা পুরো প্রতিনিধিত্বমূলকও নয। ব্রিটেন চায় ভারতীয়েরা নিজেরাই সংবিধান রচনা করুক। কিন্তু যদি ১৯৪৮-এর জুনেব মধ্যে পুরো প্রতিনিধিত্বমূলক গণপরিষদ দ্বারা সংবিধান রচিত না হয (সোজা কথা, লীগ যদি যোগ না দেয়), তবে

"....H.M.G. will have to consider to whom the power of the Central Government in British India should be handed over, on the due date, whether as a whole to some form of Central Government for British India or in some areas to the existing Provincial Government, or in such other way as may seem most reasonable and in the best interests of the Indian people." সঙ্গে সঙ্গে ঘোষণা করা হল ওয়াভেল বিদায় নিচ্ছেন ও তাঁর স্থলাভিষিক্ত হবেন ভাইকাউন্ট মাউন্টব্যাটেন। তিনি ব্রিটিশ ভারতের ক্ষমতা হস্তান্তর করবেন। দেশীয় বাজ্যের সঙ্গে ব্রিটেনেব সম্পর্ক (paramountcy) চলবে আগেকার মত।

সুধীব ঘোষ জানাচ্ছেন, তাঁকে নাকি ক্রিপস্ ৩ মার্চ বলেন, "তোমবা চাও আমরা কংগ্রেসের প্রতি পক্ষপাতিত্ব দেখাই এবং লীগেব ওপর চাপ দিই তোমাদের তৈবি শাসনতন্ত্র মানতে। আমরা তা পাবি না। আমরা নিরপেক্ষ থাকতে কৃতসঙ্কল্প।" ঘোষ জিজ্ঞাসা করেন ব্রিটেন কি চায় কংগ্রেসের কাছে? অ্যাটলি, ক্রিপস্, ভাবতসচিব সবাই নাকি চান কংগ্রেস লীগের সংশয় ও সন্দেহ দূর করার জন্য চবম চেষ্টা নিক, পরিষ্কার ভাবে জানাক ৬ ডিসেম্বরের ক্যাবিনেট ব্যাখ্যা তারা যে গ্রহণ করেছে বলছে তা কতদূব সত্য। ঘোষ বলেন,

এর অর্থ আসামকে বাংলার হাতে সমর্পণ। ক্রিপস্ উত্তর দেন, সেকশান 'সি'-এর বাংলার প্রতিনিধিরা যে 'trickster' এবং আসামের ক্ষতি করবেই এমন মনে করার কি আছে?[৩১৪]

এই পরিপ্রেক্ষিতে কংগ্রেস ওয়ার্কিং কমিটি ৮ মার্চ প্রস্তাব নিল যে গণপরিষদ লীগ বাদ দিয়েই চলবে, সারা ভারতের জন্য সংবিধান রচনা করবে, তবে যদি কোন কোন অংশ তা গ্রহণে অনিচ্ছুক হয় তারা যুনিয়ান থেকে বেরিয়ে যেতে পারে। অর্থাৎ পঞ্জাব ও বাংলা ভাগ প্রয়োজনে করা হবে। আপাতত ১৯৩৫-এর শাসনতন্ত্র অল্প বদলিয়ে ডোমিনিয়ান স্ট্যাটাসের ভিত্তিতে অন্তর্বর্তী সরকারকে ক্ষমতা হস্তান্তর করা যেতে পারে।[৩১৪ক] অন্যদিকে লীগ ব্যাখ্যা করল—অকংগ্রেসী প্রদেশগুলির হাতেই ব্রিটেনের কেন্দ্রীয় ক্ষমতা হস্তান্তর করা হবে। ওয়াভেল ঠিকই ধরেছিলেন দুই ব্যাখ্যা পরস্পরবিরোধী। মাউন্টব্যাটেন ব্যক্তিগত মোহিনী মায়া খাটিয়ে করবেন কি?[৩১৫]

হডসন বলতে চান ২০ ফেব্রুয়ারির ঘোষণার কোন মূল্য নেই, মাউন্টব্যাটেনকে plenipotentiary power দেওয়া হয়েছিল। নেহরু তাঁকে প্রশ্ন করেন এ বিষয়ে। একটু এড়িয়ে মাউন্টব্যাটেন উত্তর দেন—"Suppose I have....?" আসলে তাঁকে সে চরম ক্ষমতা দেওয়া হয়নি। ১৩ ফেব্রুয়ারি অ্যাটলি ক্যাবিনেটকে জানান যে ঐ ঘোষণাই হবে বড়লাটের নির্দেশিকা (guide line)।[৩১৬] পরে কিছু যোগও করা হয়। (১) সরকারের ইচ্ছা ব্রিটিশ ভারত ও দেশীয় রাজ্য নিয়ে এক অখণ্ড সরকার স্থাপিত হোক। (২) ১৯৪৭-এর ১ অক্টোবরের মধ্যে মাউন্টব্যাটেন যদি বোঝেন তা সম্ভব নয় তবেই ১৯৪৮-এর জুনের আগে ক্ষমতা হস্তান্তর কি ভাবে হবে জানাবেন। (৩) ভারতীয় নেতাদের তিনি বোঝাবেন সৈন্যবাহিনীর অখণ্ডতা ও প্রবহমানতা নষ্ট করা ঠিক হবে না। (৪) তিনি ভারতকে কমনওয়েলথে রাখার চেষ্টা করবেন। যদি তা সম্ভব না হয় তবে ব্রিটেন ও ভারতের মধ্যে একটা সামরিক চুক্তি করতে হবে। ২২ মার্চ যখন তাঁর সঙ্গে ওয়াভেলের বিদায়ী সাক্ষাৎ হয়, তখন মাউন্টব্যাটেন বেশ আশা নিয়েই বলেছিলেন, ভারতবর্ষকে তিনি ডোমিনিয়ান ভিত্তি মেনে নেওয়াতে পারবেন।[৩১৭] এই শেষ নির্দেশেব পেছনে ইজ্‌মে, অকিনলেক প্রভৃতিব হাত ছিল। ভারত রুশ প্রভাবাধীন হলে মধ্যপ্রাচ্যেব তৈল সম্পদ বিপন্ন হবে, ভারত মহাসাগরীয় অঞ্চলে যোগাযোগ বিচ্ছিন্ন হবে,—এমন ভয় বাবংবার উচ্চারিত হয়েছিল।[৩১৭ক] গণপরিষদ ২২ জানুয়ারি ভারতকে স্বাধীন সার্বভৌম প্রজাতন্ত্র ঘোষণা কবে গোলমাল বাধায়।

কয়েকটা কথা আমাদের পরিষ্কার জানা দরকার। মাউন্টব্যাটেন আসার আগেই, বিশেষত ২০ ফেব্রুয়ারির ঘোষণার কাছাকাছি সময়ে কংগ্রেস দেশভাগ নিয়ে আলোচনা করছিল। তার অব্যবহিত কারণ পঞ্জাবের হানাহানি। ওয়াভেলের সঙ্গে ১৭ ফেব্রুয়ারির সাক্ষাৎকারে প্যাটেল বলেন, মুসলিমরা পশ্চিম পঞ্জাব, সিন্ধু, সীমান্ত (অবশ্য রাজি হলে), পূর্ববঙ্গ নিতে পারে। ২৪ ফেব্রুয়ারি নেহরু পঞ্জাব ও বাংলা ভাগের কথা বলেন, তবে আশা করেন এই খণ্ডিত পাকিস্তান না মেনে জিন্না বিশেষ শর্তে ভারতীয় য়ুনিয়ানে যোগ দেবেন।[৩১৮] মুখে যাই বলুন, প্যাটেল ভাবতেন, ইংরেজরাই পঞ্জাব ও বাংলা ভাগ হতে দেবে না এবং শেষ পর্যন্ত পশ্চিম পঞ্জাব ও পূর্ব বাংলা য়ুনিয়ানে যোগ দেবে।[৩১৯] ৯ মার্চের চিঠিতে ও ১০ মার্চের সাক্ষাৎকারে নেহরু বলেন, পঞ্জাব ও বাংলা ভাগ ছাড়া গতি নেই। কংগ্রেস ওয়ার্কিং কমিটির ৮ মার্চের প্রস্তাব এ সব মতের প্রতিফলনমাত্র। নেহরু ও প্যাটেল গান্ধীকে বারবার এই কঠিন সত্য বোঝাবার চেষ্টা করেছিলেন তার প্রমাণ রয়েছে।[৩২০] কিন্তু

গান্ধী অবশ্যই তা মেনে নেননি। তিনি ভগ্নহৃদয়ে ধীরে ধীরে নেপথ্যে সরে যাচ্ছিলেন এমন একটা ধারণা দিতে চেয়েছেন এস গোপাল।[৩২১] তা সত্য নয়। নোয়াখালি ও বিহার ছিল তাঁর জীবনে, চার্চিলের ভাষায়, 'the finest hour'। হিন্দুর হয়ে, ভারতবর্ষের হয়ে, সমগ্র মানবজাতির হয়ে তিনি অগ্নিপরীক্ষা দিচ্ছিলেন যার কাছে রাজনৈতিক ক্ষমতা হস্তান্তরের কৌশল ও মারপ্যাঁচ অতি তুচ্ছ।

মাউন্টব্যাটেন সম্বন্ধে যে প্রভূত মিথ রচিত হয়েছে তার মূলে স্বয়ং মাউন্টব্যাটেন। বড়লাট রূপে ও তার পরে, জীবনের শেষ দিন পর্যন্ত, ক্ষমতা হস্তান্তর নিয়ে যখনই কথা উঠেছে, তখনই সচেতন ভাবে ও সুকৌশলে আপন ভূমিকা অতিরঞ্জিত করেছেন তিনি। সন্দেহ নেই, এক লক্ষ্মীপরী যেন জন্মকালে তাঁর শিয়রে উপস্থিত থেকে সব প্রার্থনীয় বর উজাড় করে দিয়েছিলেন—রূপ, বিত্ত, যশ, জয়, সৌভাগ্য। তাঁর ধারণা ছিল সার্লমানের রক্ত বইছে তাঁর ধমনীতে, অন্তত সম্রাজ্ঞী ভিক্টোরিয়ার। বিবাহ করেছিলেন তখনকার অন্যতমা সুন্দরীশ্রেষ্ঠা ও ততোধিক ধনবতী, এডুইনা অ্যাসলিকে। চার্চিলের পৃষ্ঠপোষকতায় তিনি হয়েছিলেন দক্ষিণ-পূর্ব এশিয়ার মিলিত সমর বাহিনীর সর্বাধ্যক্ষ (C. in C. SEAC)। অ্যাটলির সম্মতি না থাকলে তিনি পেতেন না বড়লাটের পদ। এই 'প্রিন্স চারমিং'-এর জনসংযোগবিভাগের অধিকর্তা ছিলেন তিনি নিজেই। তাঁর প্রভামণ্ডলে যাঁরা বিরাজ করতেন—অ্যালান ক্যাম্বেল জনসন ও ভি পি মেনন—অতিরঞ্জনে তাঁরাও কম যান না। ডোমিনিক লাপিয়ের ও ল্যারি কলিনসের Freedom at Midnight এবং পরে প্রকাশিত Mountbatten and Independent India অবশ্য যে কোনো ঐতিহাসিকের সন্দেহ উদ্রেক করবে। তা মাউন্টব্যাটেনের নির্জলা আত্মপ্রচারের নির্বিচার প্রতিধ্বনি। কিন্তু তাঁর সরকারী জীবনীলেখক ফিলিপ জিগলাব (Zeigler) ও ঐতিহাসিক এম· এন· দাশ মাউন্টব্যাটেনেব মোহিনীমায়া থেকে নিজেদেব সম্পূর্ণ মুক্ত রাখতে পারেননি। আসলে ব্রডল্যাণ্ডসে রক্ষিত তাঁর বিপুল ব্যক্তিগত চিঠিপত্রের অরণ্যে হাবিযে গেছে অহমিকা ও উচ্চাকাঙ্ক্ষা, কর্মশক্তি ও প্রাণপ্রাবল্য, মাঝে মাঝে মানবিক, কিন্তু প্রায়শ নিষ্ঠুর, সর্বদা আপন ভাবমূর্তি সম্বন্ধে সচেতন—মাউন্টব্যাটেনেব আসল রূপ।

॥ ১১ ॥

শোনা যায় বল্লভভাই প্যাটেল খোঁজ কবেছিলেন কেমন হবেন নতুন লাটসাহেব।

বিলেতথেকে খবর আসে— "a liberal aristocrat with revolutionary leanings." শুনে প্যাটেল নাকি মন্তব্য করেন—"He will be a toy for Jawaharlal to play with—while we arrange the revolution." আসলে প্যাটেলও বিপ্লবী ছিলেন না, মাউন্টব্যাটেনও নন এবং নেহরু ও মাউন্টব্যাটেন কে যে কার হাতে কখন এবং কতটা পুতুল হয়েছিলেন বলা কঠিন। প্যাটেল তাঁর বাইরের মনোহর 'প্লেবয়' রূপ দেখে ভেতরের কূটনৈতিক দক্ষতা ও নিষ্ঠুরতা কল্পনা করতে পারেননি। আজাদ লিখছেন, তিনিই কংগ্রেসী মন্ত্রীদের মনে কৌশলে দেশভাগের বিষবৃক্ষের বীজ বপন করেন আর প্যাটেলই হন প্রথম শিকার।[৩২২]

বস্তুত এই পর্বের ইতিহাসদর্শন অনেকটা অন্ধের হস্তীদর্শনের মতো। নেহরু সম্বন্ধে আপন পক্ষপাতিত্ব এস গোপাল স্বীকার করেছেন। নেহরুর ওপর অতি সম্প্রতি এম জে

আকবর লিখেছেন Nehru : The Making of India (Viking, 1988). তিনি নেহরুর রচনা ও চিঠিপত্র সংকলনের বেশি কিছু দেখেননি। মাউন্টব্যাটেনের নাম নেহরু প্রথম করেন এ কথা তিনি বিশ্বাস কবেছেন লাপিয়েরের ওপর নির্ভর করে। ভি পি মেনন ছিলেন মাউন্টব্যাটেন ও প্যাটেল উভয়েরই অন্তরঙ্গ ব্যক্তি, উভয়কেই তিনি নিজস্ব মতামত দ্বারা প্রভাবিত করার চেষ্টা করেছেন। কিন্তু তাঁর দৃষ্টিভঙ্গি নৈর্ব্যক্তিক ছিল না। অতএব তাঁর The Transfer of Power in India সাবধানে ব্যবহার কবতে হবে। আয়েষা জালালের মত শক্তিমতী ঐতিহাসিকও The Sole Spokesman গ্রন্থে নানা বিরুদ্ধ সমালোচনার পর জিন্নাকে অন্তিমকালে মহনীয় করে তুলেছেন। তাঁর বক্তব্য—জিন্না দেশভাগ, সৈন্যবাহিনী ভাগ—কিছুই চাননি। আকবরও অতিসহজে এ মত খণ্ডন করেছেন। ফিলিপস ও ওয়েনরাইট দম্পতি The Partition of India. Policies and Perspectives, 1935-1947 (1979) মাঝে মাঝে সত্যসন্ধানী আলোকপাত করলেও বহুক্ষেত্রে অপ্রাসঙ্গিক, এমনকি ভুলপথেও নিয়ে যাও। পেণ্ডেবেল মুন Transfer of Power Series এর অন্যতম সম্পাদক হলেও ওয়াভেলের সময়কাব ঘটনাবলীর পর্যবেক্ষক ও বিশ্লেষকরূপে আমবা তাঁর পক্ষপাতিত্ব লক্ষ্য করেছি। তাঁব Divide and Quit গ্রন্থে বহু প্রমাণ মিলবে। হোয়াইট হল থেকে শেষ ঘটনাবলী দেখেছেন শেষ ভারতসচিব লর্ড লিস্টোয়েলতাঁব Indo-British Review VII, 3 and 4 (1979) -এর প্রবন্ধদ্বয়ে। প্রধানত ক্রিপস ও অ্যাটলির কাগজপত্রের ভিত্তিতে লেখা আব জে মুবের Escape from Empire বহু তথ্যের আকর, কিছুটা জটিল অরণ্যে দিশেহাবা। যাঁবা দেশভাগ সম্পর্কিত রচনার একটা তালিকা চান তাঁরা বি আব নন্দা সম্পাদিত Essays in Modern Indian History (1980)-তে অশোক মজুমদারেব 'Writings on the Transfer of Power, 1945-47' প্রবন্ধটি পডতে পারেন।

প্রাথমিক উপাদান হিসাবে এখনও আমাদেব ম্যানসারগ, লাম্বি ও মুন সম্পাদিত ট্রানসফার অব পাওযার গ্রন্থমালার ওপর নির্ভব করতে হবে। তা ছাডাও আমি মাউন্টব্যাটেনেব কাগজপত্র ব্যবহার কবব। অন্যান্য দেশীয সূত্রকে তো মূল্য দিতেই হবে।

মাউন্টব্যাটেন কার্যভার গ্রহণ করলেন ২৪ মার্চ। আব তাবপব পাযেব তলায ঘাস গজাতে দিলেন না। প্রাযই তিনি বলতেন, তিনি "a one man Cabinet Mission." লিনলিথগো বা ওয়াভেলের মত প্রত্যেক কথায় তাঁকে ইন্ডিয়া অফিসেব দিকে তাকিয়ে থাকতে হয না। জিগলার জানাচ্ছেন—তাঁর এক অন্তবঙ্গ পবিষদবর্গ ছিল। তাতে ছিলেন ইজ্‌মে, মিভিল, অ্যাবেল, স্কট, ক্রিস্টি, ক্রাম। কোন হিন্দু বা মুসলিম নয়। মাঝেমধ্যে ভি. পি. মেননকে ডাকা হত কংগ্রেসের. বিশেষত প্যাটেলের, মতামত জানবার জন্য। যেন হ্যামলেটকে দিয়ে রোজেনক্রানজ্‌, গিলডেনস্টার্ন ও কববখনকদেব হ্যামলেট অভিনীত হচ্ছে।

প্রথমেই তাঁর ও তাঁর প্রধান সহকারীব তৎকালীন মনস্তত্ত্ব বুঝে নিলে পববর্তী ইতিহাস বোঝা সহজ হবে। আরও জানা দরকার, এই ইজ্‌মে ছিলেন জবরদস্ত দমননীতিব প্রতীক উইলিংডনের সহকারী (১৯৩১-৩৩) ও উইনস্টন চার্চিলের চিফ অব স্টাফ (১৯৪০-৪৫)। স্যার এরিক মিভিল (Mieville) ছিলেন উইলিংডনের ব্যক্তিগত সচিব (১৯৩১-৩৬)। স্যার জর্জ অ্যাবেল ছিলেন ওয়াভেলের ব্যক্তিগত সচিব, ক্রিস্টি লিনলিথগোর সহকারী ব্যক্তিগত সচিব, স্কট অ্যাবেলের সহকারী। অর্থাৎ সব উপদেষ্টাই উইলিংডন, লিনলিথগো ও ওয়াভেলের কংগ্রেস বিরোধী নীতির সঙ্গে জড়িত ছিলেন।

মাউন্টব্যাটেন ও ইজমে বুঝতে পারেন সাবা ভারতে গৃহযুদ্ধের পূর্বেকার অবস্থা। হয়তো বা তা শুরুই হয়ে গেছে। আইন ও শৃঙ্খলা ভেঙে পড়েছে এবং তা রক্ষা করার মত সামবিক বা অসামরিক শক্তি নেই। ক্রিপস্‌কে বড়লাট লিখছেন—

"We are sitting on a volcano which only an announcement of how we decide the transfer of power can prevent from eruption."[৩২৩] ইজমে লিখছেন, ১৯৪৮-এব জুনকে বড় শীঘ্র মনে কবা হচ্ছিল, ভাবতে এসে মনে হচ্ছে বড় দেবি হয়ে যাবে। "The few British officials that was still in service were at the end of their tether...British arms were represented by little more than token forces." অর্ন্তবর্তী সরকাব প্রত্যেক সমস্যাকে সাম্প্রদাযিক দৃষ্টিকোণ থেকে দেখছে। এ ধরনের সরকাব নিয়ে পনের মাস শাসন চালানো যাবে না। প্রদেশে প্রদেশে "murders and brutalities of the most bestial character had become commonplace." "আমবা এমন এক জাহাজে আছি যা প্রচুর দাহ্য, অত্যন্ত বিস্ফোরক এবং বিধ্বংসী উপাদানে ভর্তি। জাহাজে আবার আগুন লেগেছে। যদিও তা বারুদের ঘরে পৌঁছাযনি তবু অতি সত্বর আমাদের তা নেবাতে হবে, অন্তত নিয়ন্ত্রণে আনতে হবে। তারপব যত শীঘ্র সম্ভব পৌঁছতে হবে বন্দরে।" সময়ের সমস্যাটা এতো বড়ো যে এক্ষুনি কোনো পরিকল্পনা নেওয়া দবকাব। "অবিভক্ত ভারত অবশ্যই সব থেকে ভালো সমাধান কিন্তু একই বকম পরিষ্কাবভাবে বোঝা যাচ্ছে তা বর্তমান অবস্থায় সম্পূর্ণ অসম্ভব।"[৩২৪] এঁদের ভয়ার্ত মনোভাবেব চমৎকাব বর্ণনা পাই লেনার্ড মসলেব The Last Days of the British Raj গ্রন্থে ও অ্যালান ক্যাম্বেল জনসনের Mission with Mountbatten গ্রন্থে। মসলে লিখছেন, "What they (Mountbatten and his advisers) were doing was not so much handing India her freedom but washing their hands of her..."[৩২৫] একবার এরকম মনোভাব এলে বিচার, বিবেচনা, বিবেকের বালাই থাকে না। ১৯৪৮-এর জুন পর্যন্ত অপেক্ষা করলে কি হত বলা যায় না। কিন্তু মাউন্টব্যাটেন তখনই স্থির করেন, তাব যত আগে (পারলে ১৯৪৭-এব মধ্যেই) তল্পি-তল্পা গোটাতে পারলে ভাল হয়।

প্রদেশে প্রদেশে যে নারকীয় ঘটনাবলী ঘটছিল তার নেতৃত্ব দিচ্ছিল হিন্দু, মুসলিম ও শিখদের বেসবকারী সশস্ত্র বাহিনী। ১৯৪৬-এর শেষে রাষ্ট্রীয় স্বয়ংসেবক সঙ্ঘ, মুসলিম ন্যাশনাল গার্ড ও শিরোমণি আকালি দলেব প্রত্যেকেব প্রায় লক্ষাধিক সদস্য ছাড়াও ভারত ছাড়ো আন্দোলনের সময়কার বিপ্লবীরাও ছিলেন, ছিল ফরওয়ার্ড ব্লক, ছিল খাকসার।[৩২৬] স্কট কম্যুনিস্ট পার্টিকে বাদ দিয়েছেন। ১৯৪৫-এর পর থেকে, বিশেষত ১৯৪৬ ও ১৯৪৭-এর প্রথমে, জানভ লাইন (Zhdanov line) গৃহীত হওয়ার ফলে তাদের সাম্রাজ্যবাদবিরোধী কার্যকলাপ বাড়ছিল। ভারতেব পার্টি সভ্যসংখ্যা ১৯৪৬ জুলাইতে দাঁড়ায় ৫০,০০০। তাদের আহ্বানে লক্ষ শ্রমিক ও কৃষক সাড়া দিত। ডাক, তার, ধাঙ্গড় ধর্মঘট বা তেভাগা আন্দোলনের মত আন্দোলন, কেবল জোতদার শ্রেণীব ভয় বা ক্রোধ উৎপাদন করে না, আইন ও শৃঙ্খলার সমস্যাও হয়ে দাঁড়ায়। তারা সাধারণ ধর্মঘট ডাকলে সারা দেশে কাজের চাকা অন্তত কিছু দিনের জন্য বন্ধ হয়ে যেত। অতএব বড়লাটের তারাও ছিল মাথা ব্যথার কারণ। সবচেয়ে মাথা ব্যথা ছিল গান্ধীকে নিয়ে। ক্রিপস্‌ ও ক্যাবিনেট মিশনের দৌত্য ব্যর্থ করেছেন তিনি। তাঁকে সযত্নে পরিহার করতেই হবে।

কার্যভার গ্রহণ করার দিন থেকে ৬ মে পর্যন্ত মাউন্টব্যাটেন ১৩৩টি সাক্ষাৎকার করেন। এর মধ্যে সর্বাধিক গুরুত্বপূর্ণ হল গান্ধী, নেহরু, প্যাটেল, জিন্না, লিয়াকৎ আলি ও প্রধান রাজন্যবর্গের সঙ্গে সাক্ষাৎকাব। এখন থেকে ভারতীয় রাজনীতিতে কৃষ্ণ মেননের আবির্ভাব ঘটে। তিনি ও ভি পি মেনন বড়লাট এবং কংগ্রেসের মধ্যে যোগসূত্র রক্ষা করতেন। শাসন পরিষদের সংখ্যালঘু প্রতিনিধিরা অন্যান্যদের সঙ্গে যোগসূত্র রাখতেন।

মাউন্টব্যাটেনের সঙ্গে কথাবার্তায় নেহরুর ও প্যাটেল তাঁদের পূর্ব অভিমত ও ৮ মার্চের ওয়ার্কিং কমিটির প্রস্তাব অনুযায়ী' চলতেন। অর্থাৎ ১৯৩৫-এর আইন অনুযায়ী নেহরুর নেতৃত্বাধীন অন্তর্বর্তী সরকারের হাতে ডোমিনিয়ান সমতুল ক্ষমতা হস্তান্তরিত করতে হবে, কংগ্রেস একাই গণপরিষদে সংবিধান রচনা চালিয়ে যাবে, প্রয়োজন হলে কোন কোন প্রদেশ ভাগ হতে পারে এবং বিভিন্ন বিচ্ছেদকামী এলাকা আলাদা হয়ে যেতে পারে।[৩২৭] প্যাটেল আসাম, পঞ্জাব ও সীমান্ত প্রদেশে লীগকৃত দাঙ্গা হাঙ্গামার তীব্র প্রতিবাদ জানান ও কেন্দ্রীয় লীগমন্ত্রীদেব বরখাস্ত করতে বলেন।[৩২৮]

তাঁর ধারণা ছিল খণ্ডিত পাকিস্তান লীগ সদস্যরা মেনে নেবে না। তিনি জানতেন না যে ১৯৪৬-এর মে মাসেই লীগ প্ল্যানিং কমিটি তা সমর্থন করেছিল। তাবও আগে বেঙ্গল প্রভিন্সিয়াল মুসলিম লীগের একটা সংখ্যালঘু দল বর্ধমান বিভাগ ছেড়ে দিতে বাজি হয়েছিল, যদিও সংখ্যাগুরু দল কোন অংশ ছাডতে চায়নি এবং উভয় দলই আসাম ও বিহাবেব পূর্ণিয়া চায়।[৩২৯]

১ এপ্রিল গান্ধী দেশভাগে প্রবল আপত্তি তুললেন। তিনি বললেন, জিন্না ও লীগ সদস্যগণকে কেন্দ্রীয় মন্ত্রীসভা গঠন করতে বলা হোক। মাউন্টব্যাটেন প্রশ্ন কবেন— "কিন্তু এ প্রস্তাব কিভাবে নেবেন জিন্না ?' গান্ধীর উত্তব—"যদি তাঁকে জানান—আমি এ প্রস্তাব কবেছি, জিন্না বলবেন—'কৌশলী গান্ধী'।"

"আমার, ধাবণা," বডলাট বললেন, "জিন্না ঠিক কথাই বলবেন।" গান্ধী উত্তব দেন—"না, আমার প্রস্তাব আগাগোডা আন্তবিক।"[৩৩০] তবে তাঁব শর্ত ছিল পাকিস্তান পেতে হলে জিন্নাকে যুক্তিব কাছে আবেদন কবতে হবে, অস্ত্র দ্বারা নয়।[৩৩১] ৫ এপ্রিল ইজ্‌মেকে গান্ধী যে চিঠি লেখেন তাতে কিছু শর্ত ছিল— (১) মন্ত্রীসভা জিন্না গঠন করুন—মন্ত্রীবা সবাই মুসলিম হতেও পারেন। (২) যদি এই মন্ত্রীসভা ভারতীয জনগণেব স্বার্থে কাজ করে, কংগ্রেস তাকে পূর্ণ সমর্থন জানাবে। (৩) কোনটা ভাবতীয়দেব স্বার্থে বা স্বার্থবিরোধী তার একমাত্র বিচারক হবেন ব্যক্তিগতভাবে মাউন্টব্যাটেন। (৪) লীগকে শান্তিরক্ষাব জন্য কাজ কবাব প্রতিশ্রুতি দিতে হবে। (৫) ন্যাশনাল গার্ড বা অন্য কোন বেসরকারী বাহিনী রাখা চলবে না। (৬) এই পরিপ্রেক্ষিতে জিন্না পাকিস্তানেব দাবি পেশ করতে পারেন, এবং (৭) জিন্না এ সব শর্ত মানতে অরাজি হলে কংগ্রেসকে মন্ত্রীসভা গঠন করতে দিতে হবে।[৩৩২] কিছু নতুন কথা নয়। ক্যাবিনেট মিশনের সামনেও তিনি এই অসমসাহসিক (কিছুটা অবাস্তব) প্রস্তাব বেখেছিলেন। অ্যালান ক্যাম্বেল জনসন লিখছেন, বড়লাটের উপদেষ্টারা তাঁকে গান্ধীর এই আপাত সরল ফাঁদে পড়তে না বলেন।[৩৩৩] ৫ এপ্রিল ভি পি মেনন এরিক মিভিলকে এক নোট পাঠান তার শেষ বাক্যটি তুলে দিলাম—"We must, while keeping Gandhi in good humour, play for time." ৭ এপ্রিল জিন্নার কাছে কথাটা তোলা হয়। সঙ্গে সঙ্গে প্রত্যাখ্যান করেন তিনি। কারণ এতে দায়িত্ব রয়েছে, কর্তৃত্ব নেই। আজাদ ও সীমান্ত গান্ধী ছাড়া নেহরু, প্যাটেল ও ওয়ার্কিং কমিটির অন্য সদস্যরা গান্ধীর এই সুমহৎ (না চতুর ?) আদর্শবাদ গ্রহণ কবতে

রাজি ছিলেন না। মহাত্মাকে প্রায় কেউ সমর্থন না করায় তিনি দুঃখ করে লেখেন, "তবুও সি এফ অ্যানড্রুজের স্থান আমি নিতে চাই। তিনি নিজের ছাড়া আর কারুর প্রতিনিধিত্ব করতেন না।"[৩৩৪] তিনি জানিয়ে দেন কথাবার্তার মধ্যে তিনি আর থাকবেন না। এম এন দাশের মতে, তিনি এরপর বিহারের দাঙ্গাবিধ্বস্ত এলাকায় চলে যান। বস্তুত নানা চাপ দিয়ে তাঁকে মাউন্টব্যাটেন দিল্লী থেকে সরিয়ে দেন।[৩৩৫] আবার শুরু হল তাঁর 'Via Dolorosa', খ্রীস্টের মত একক তীর্থযাত্রা—মনুষ্যকৃত পাপের প্রায়শ্চিত্ত করার জন্য।

মাউন্টব্যাটেন ও তাঁর পবিজনরা ভেবেছিলেন 'নগ্ন বাস্তবেব' চেহারাটা জিন্নার সামনে তুলে ধরলে তিনি পিছিয়ে যাবেন। ৩১ মার্চ স্থির হয় তাঁকে বাংলা ও পঞ্জাব ভাগ করাব ভয় দেখান হবে, দ্বিতীয়ত হিন্দুস্থান ও রাশিযাব মিলিত আক্রমণেব ভয়। ৮ ও ৯ এপ্রিল পঞ্জাব ও বাংলা ভাগের কথা উঠেছিল। জিন্না যখন বললেন, "You must carry out a surgical operation", তখন ইজ্‌মে বললেন, তবে তো পঞ্জাব ও বাংলা ভাগ কবতে হয়। জিন্না ইজ্‌মেকে বলেছিলেন, "দোহাই, আমাকে পোকায কাটা (moth-eaten) পাকিস্তান দেবেন না।" বাঙালী ও পাঞ্জাবীদেব ভাষা ও আচাবব্যবহারগত ঐক্যেব ওপব তিনি জোব দিলে বডলাট শুষ্ক পবিহাসেব সুবে বলেছিলেন, "তা হলে তো ভারতীয জাতীযতার দাবি সর্বাগ্রে। এক বিবাট উপমহাদেশ শান্তিতে বাস কবতে পাবত, বিশ্বে এক বিরাট ভূমিকা নিতে পাবত, আপনি তা ভাগ করতে চাইছেন আব সে জন্য এই দেশ দ্বিতীয় শ্রেণীব শক্তিতে পবিণত হবে।" ১০ এপ্রিল আবাব তিনি জিন্নাকে বোঝান পাকিস্তান চাইলে তাঁকে খণ্ডিত পাকিস্তানই নিতে হবে। অর্থাৎ, সিন্ধু, পঞ্জাব ও বাংলাব অর্ধাংশ, 'সম্ভবত' সীমান্ত প্রদেশ নিয়ে তাঁকে খুশি থাকতে হবে। জিন্না বাববাব আবেদন কবেন—"বাংলা ও পঞ্জাব ভাগ করবেন না, আমাকে viable পাকিস্তান দিন।" বডলাট মন্তব্য কবছেন, "মনে হয় বুড়োকে (জিন্নাকে) আমি পাগল কবে দিয়েছি।"[৩৩৬] আদৌ নয়। জিন্না পাল্টা চাল চাললেন—তা হলে আসামকেও ভাগ কবা হোক। ১১ তাবিখে নেহরু আসাম ভাগে বাজি হলেন। তিনি জানতেন সিলেট ছাড়া আসামেব কোন জেলাই পাকিস্তানে যেতে বাজি হবে না।[৩৩৭] ঐদিন স্টাফ মিটিং-এ বডলাট বললেন, "জিন্না কোন পাল্টা যুক্তি দেখান না। শোনেন বলেও মনে হয না। বুঝিতে পাবি না কি কবে সম্ভব হল এমন সম্পূর্ণ দায়িত্বজ্ঞানহীন মানুষেব এত বড ক্ষমতাব অধিকাবী হওযা।"[৩৩৮] তাঁব জীবনীকাব জিগলাব বলছেন, ৫ এপ্রিল প্রথম সাক্ষাতেই জিন্নাকে দেখে বডলাট মন্তব্য কবেছিলেন—"My God, he was cold।[৩৩৯] ক্রমশ এই শৈত্য বেড়ে গেছিল। ১৭ এপ্রিল জিন্না বলে বসলেন, "I do not care how little you give me as long as you give it to me completely."[৩৪০] জিন্নাকে বডলাট 'psychopathic case' ভাবলেন, কিন্তু বুঝলেন দেশভাগ ছাড়া উপায নেই।

৮ এপ্রিল নেহরু তাঁকে কিছু ইঙ্গিত দেন যাব ভিত্তিতে হস্তান্তব পবিকল্পনাব খসড়া বচনা শুরু হয়। নেহরু বলেন, কোনো বিশেষ এলাকায যদি এক সম্প্রদাযেব সংখ্যাগবিষ্ঠতা থাকে, তবে তাদের ওপর জোব করে সংবিধান চাপানো ঠিক হবে না। প্রদেশ বা প্রদেশেব অংশরাই ঠিক কববে তারা হিন্দুস্তান বা পাকিস্তান জোটে যোগ দেবে। কিন্তু ১৯৪৮-এব জুন পর্যন্ত একটা শক্তিশালী কেন্দ্র থাকতেই হবে। ১০ এপ্রিল বড়লাট স্টাফ মিটিং-এ প্রস্তাব দিলেন, বাংলা ও পঞ্জাব বিধানসভার মুসলিম ও অমুসলিম জেলাব সদস্যবা আলাদা মিলিত হয়ে যদি প্রত্যেক সভাব উভয সেকশান দেশভাগেব পক্ষে বায দেয় তবে বাংলা ও

মাউন্টব্যাটেন প্ল্যান নিতে রাজি।

হরি সিং-এর সঙ্গে দেখা না হওয়ায় কাশ্মীরের ব্যাপারে ব্যর্থ হয়ে ফিরেছিলেন বড়লাট। এর ফল বিষময় হয়েছিল এবং আজও তা আমরা ভোগ করছি। ১৯৪৭-এর অক্টোবরের শেষে উত্যক্ত জিন্না পাঠান উপজাতিদের কাশ্মীরের ওপর লেলিয়ে দেন। মহারাজার ভারতের কাছে আবেদন ব্যতীত উপায় ছিল না। মাউন্টব্যাটেন মনে করতেন কাশ্মীরের পাকিস্তানে যোগদান করা উচিত (যেমন হায়দ্রাবাদ ভারতে)। না হয় ভাগাভাগি হওয়া উচিত। ভারতে থাকবে জম্মুর হিন্দুরা, পাকিস্তানে যাবে কাশ্মীর উপত্যকার মুসলিমরা। মুশকিল হল নেহরুকে নিয়ে। সমস্ত কাশ্মীরি আবেগ দিয়ে তিনি কাশ্মীরকে ভারতে রাখতে চেয়েছিলেন। তাঁর বন্ধু শেখ আবদুল্লা জেলে, দেশময় বিভ্রান্তি, মহারাজার মতিগতি ভাল নয়। নেহরু চাইলেন কাশ্মীর যেতে। প্যাটেল জানতেন এর পরিণতি হবে কাশ্মীরের জেলে। তাই চেষ্টা করলেন নেহরুকে বাধা দিতে। বড়লাটের রিপোর্টে পাচ্ছি—"নেহরু ভেঙে পড়লেন, কেঁদে ফেললেন, বললেন— Kashmir meant more to him at the moment than anywhere else."[৪৭৪] এরপরই বড়লাট ঠিক করলেন নিজে যাবেন। প্যাটেল বলেন, মহারাজ যদি পাকিস্তানে যোগ দেন তিনি আপত্তি করবেন না।[৪৭৫] মহারাজ তো আসলে পাকিস্তানেও যোগ দিতে চাননি। তাই এড়িয়ে যান পেটের ব্যথা হচ্ছে বলে।[৪৭৬] মন্দের ভাল—স্বাধীনতার পূর্বে তিনি কোন ডোমিনিয়ানে যোগ দেননি। যদি মাউন্টব্যাটেন জানতেন অক্টোবরে কি ঘটবে হয়তো বেশি জোর প্রয়োগ করতেন। যাই হোক, হডসনের একথা সত্য যে "Against all the probabilities the overwhelming majority of States had joined the new dominions and the constitutional chaos and insurrectionary violence that might have followed the total lapse of paramountcy had been averted."[৪৭৭] চৌধুরী মহম্মদ আলি বড়লাটকে দোষ দিয়েছেন এতগুলি মেষকে কসাইখানায় নিয়ে যাবার জন্য। কিন্তু রাজা ষষ্ঠ জর্জ অনেক বেশি সাধারণ বুদ্ধি ধরতেন। ১৩ আগস্ট তিনি মন্তব্য করেছিলেন, "আমি খুশি হয়েছি যে (প্রায়) সব রাজা দুটোর একটা ডোমিনিয়ানে যোগ দিয়েছে। They could never have stood alone in the world"[৪৭৮] প্রায় সব—তিন রাজ্য ছাড়া। জুনাগড়, হায়দ্রাবাদ ও কাশ্মীর। ১৯৪৭-এর ১ নভেম্বরে ভারতীয় সৈন্য জুনাগড়ে প্রবেশ করল। ১৯৪৮-এর ১৩ সেপ্টেম্বর হায়দ্রাবাদে। ১৯৪৭ অক্টোবরের শেষে পাঠান উপজাতির আক্রমণের ভীত হরি সিং ভারতে যোগদান করলেন।[৪৭৯] প্রথম দুটো রাজ্য নিয়ে বেশি কিছু গোলমাল হল না। শেষেরটা আজও উপমহাদেশের শান্তি বিঘ্নিত করছে।

॥ ১৫ ॥

বাজপথে ছিন্ন শব, ভগ্নদ্বাব প্রাসাদে-কুটিবে
নির্জন বীভৎস শান্তি। দলভ্রষ্ট আহত অশ্বেব
চকিত খুবেব শব্দ, মুমূর্ষুর আর্তকণ্ঠ, ফেব
ভৌতিক স্বব্ধতা। শূন্য মসজিদেব গম্বুজে খিলানে
বাত্রিব নিঃসঙ্গ ছায়া নামে। প্রাণ-যমুনাব তীবে
মৃত্যুব উৎসব সাঙ্গ, বিহঙ্গ-হৃদয ছিন্নপাখা।
নগবে গ্রামে ও গঞ্জে মস্‌জিদে মন্দিবে সর্বখানে
দুবন্ত তাতাব দস্যু তৈমুবেব পদচিহ্ন আঁকা।
(নীবেন্দ্রনাথ চক্রবর্তী, তৈমুব)

সন্ধ্যায স্বাধীনতার দীপ জ্বালাবাব জন্য সকালেব সলতে পাকানো চলছিল। একদিকে পার্লামেন্টে পেশ কবাব জন্য বচিত হচ্ছিল 'ভাবতেব স্বাধীনতা বিল', অন্যদিকে বাংলা ও পঞ্জাব ভাগ, সিলেট ও সীমান্তে গণভোট, প্রশাসনিক ও সৈন্যবাহিনী ভাগেব আযোজন।

২০ জুন বাংলাব প্রাদেশিক আইনসভা ১২৬-৯০ ভোটে স্থিব কবল নতুন গণপবিষদে যোগ দেবে। তাবপব অমুসলিম এলাকাব সদস্যবা মিলিত হযে ৫৮-২১ ভোটে দেশভাগ এবং বর্তমান গণপরিষদে যোগদানেব সিদ্ধান্ত নিলেন। তেমনি মুসলিম এলাকাব সদস্যগণ ১০৬-৩৫ ভোটে দেশভাগেব বিরুদ্ধে এবং নতুন গণপবিষদে যোগদানেব সিদ্ধান্ত নিলেন। জুলাই মাসে সিলেটেব জনমত যাচাই হল এবং ২,৩৯,৬১৯-১,৮৪,০৪১ ভোটে তা পূর্ব পাকিস্তানে যোগ দিতে চাইল। পঞ্জাবেব আইন পবিষদ ৯১-৭৭ ভোটে নতুন গণপবিষদে যোগদান স্থির করে। পবে মুসলিম এলাকাব সদস্যগণ ৬৯-২৭ ভোটে দেশভাগেব বিবোধিতা কবেন ও অমুসলিম এলাকাব সদস্যগণ ৫০-২২ ভোটে দেশভাগেব পক্ষে ও বর্তমান গণপবিষদে যোগদানেব সিদ্ধান্ত নেন। সিন্ধুব আইন পরিষদ ৩০-২০ ভোটে নতুন গণপরিষদে যোগ দিতে চায়। বালুচিস্তানের সাহী জিবগা ও কোযেটা মিউনিসিপ্যালিটিব সদস্যগণ তাই চান। সীমান্তে কি হল আগেই দেখেছি। মোটেব ওপব পূর্ববঙ্গ, সিলেট, পশ্চিম পঞ্জাব, সিন্ধু, বেলুচিস্তান ও সীমান্ত পাকিস্তানেব পক্ষে গেল।

অ্যাটলি ৪ জুলাই ভাবতীয স্বাধীনতা বিল কমন্স সভায় পেশ কবলেন। দুই ডোমিনিয়ানেব একটির নাম হল ইণ্ডিযা, অন্যটির পাকিস্তান। লর্ডস সভায় যখন উক্ত বিল এল তখন লর্ড স্যামুয়েল ম্যাকবেথ থেকে আবৃত্তি করলেন—

Nothing in his life became
him like the leaving of it...

আর ভারতবর্ষে সর্দাব বল্লভভাই যেন প্রতিধ্বনি তুললেন, "it is one of the greatest acts done in history by any power." ১৮ জুলাই বাজা ষষ্ঠ জর্জেব স্বাক্ষর করার সঙ্গে সঙ্গে বিল আইনে পবিণত হল। পরের দিন ভাবত ও পাকিস্তানেব দুই অস্থাযী সরকারও ঘোষিত হল। নেহরু মাউণ্টব্যাটেনকে গভর্নব জেনাবেল হিসাবে থেকে যাবার অনুরোধ করেছিলেন আগেই। বডলাট খুব আশা কবেছিলেন জিন্নাও অনুরূপ অনুরোধ জানাবেন। ব্রিটিশ সরকারও তাই। ক্যাম্বেল জনসন স্বীকাব কবেছেন,

"Farthest from our thoughts was what has in fact happened—Jinnah's self-selection..." এক গভর্নব জেনাবেল ও যুক্ত প্রতিরক্ষা পরিষদ হলে ক্ষমতা হস্তান্তব, বাজন্যদেব যোগদান, বাহিনী ভাগ, সম্পদ ভাগ—অনেক ব্যাপাবে সুবিধা হত। কিন্তু মুসলমানদেব ভয় ছিল যে বৃহত্তর প্রতিবেশীব কথা বেশি শুনবেন এক বডলাট। প্রথমাবধি জিন্নাব ধারণা ছিল বড়লাটকে পকেটে পুরেছেন পণ্ডিত নেহরু। আব জিন্নাব অহংবোধও এতে তৃপ্ত হত না। ২৩ জুন কথাটা জিন্নার কাছে পাডা হয়। উত্তর আসে ২ জুলাই যে জিন্না নিজে পাকিস্তানেব গভর্নব জেনাবেল হবেন। এরপবও বডলাটেব স্টাফ মিটিং-এ আলোচনা হয়েছিল কি ভাবে তিনি দুই ডোমিনিযানেব গভর্নব জেনাবেল থাকতে পারেন অথচ জিন্নাব অহমিকা তৃপ্ত হয়। ভোপালেব নবাবকে পাঠান হয দূতরূপে। ৫ জুলাই লিযাকতের উত্তব সকল প্রশ্নেব ওপব যবনিকা টেনে দেয। আবাব স্টাফ মিটিং বসে। কিন্তু ইজমে বলেন, মাউণ্টব্যাটেন যদি ভাবতেব উপহাব প্রত্যাখ্যান কবেন—"The one stable element in India, namely the Indian army, will disintegrate. Riot and appalling bloodshed would result." তাছাডা এব ফলে নতুন ডোমিনিযানদের সম্প্রীতি ক্ষুণ্ণ হবে, ভাবতেব শান্তি বিঘ্নিত হবে, রাজন্যবর্গেব সঙ্গে সুসম্পর্ক স্থাপনে বাধা আসবে, বিলেতে টোবী প্রতিপক্ষ সোচ্চাব হবে। প্যাট্রিসিয়াকে লেখা চিঠি বডলাটেব দ্বিধাব নিদর্শন।[৪৮০] ৭ জুলাই প্রস্তাব নিযে বিলেত যান ইজমে এবং স্বযং চার্চিল মাউণ্টব্যাটেনকে ভাবতেব গভর্নব জেনাবেল রূপে থেকে যেতে বলেন।[৪৮১]

অন্তর্বর্তীকালে লীগ মন্ত্রীদেব দফতব প্রত্যাহার কবে নিযে কংগ্রেসেব মন্ত্রীদেব হাতে দেওযা হল এবং পাকিস্তান সংক্রান্ত অনুরূপ মন্ত্রক গেল লীগ মন্ত্রীদেব হাতে। যেগুলিতে উভযেব স্বার্থজডিত তা যৌথভাবে নির্ধাবিত হতে লাগল মাউণ্টব্যাটেনেব সভাপতিত্বে। আমলাদেব মধ্যে ভাগ হল। বিভক্ত বাংলা ও পঞ্জাবেও তাই। তদাবকির জন্য একটা পার্টিশন কাউন্সিল গঠিত হল। তাতে কংগ্রেসেব পক্ষে বইলেন প্যাটেল ও বাজেন্দ্র প্রসাদ (অন্যথায বাজাজি), লীগেব পক্ষে জিন্না ও লিযাকৎ (অন্যথায নিস্তাব)। উক্ত কাউন্সিল এইচ এম প্যাটেল ও চৌধুবী মোহম্মদ আলিকে নিযে গঠিত এক স্টীযাবিং কমিটিব মাধ্যমে কাজ কবত। মতবিবোধ এডাতে এক সালিশী ট্রাইব্যুনাল গঠিত হল—যাব সভাপতি হলেন ভাবতেব প্রাক্তন প্রধান বিচাবপতি প্যাট্রিক স্পেন্স, সদস্য—উভয দেশেব এক একজন।

ভাবত ও পাকিস্তান ১৫ আগস্টের পূর্বেই সৈন্যবাহিনীব বিভাজন চাইল। প্রথম প্রশ্ন—ভাগ হবে কোন ভিত্তিতে—সাম্প্রদাযিক না ভৌগোলিক? মোটামুটি প্রথমটাই গৃহীত হল। যুগ্ম প্রতিবক্ষা কাউন্সিলেব সভাপতি—মাউণ্টব্যাটেনেব নির্দেশে, প্রধান সেনাপতি—অকিনলেকেব তত্ত্বাবধানে, তাব কাজ চলতে থাকে। প্রধানত প্যাটেলের বিরোধিতাব ফলে বছবেব শেষে অকিনলেককে বিদায নিতে হয। ১৯৪৮-এব ১ এপ্রিল পর্যন্ত সৈন্যভাগ চলেছিল। ব্রিটিশ সৈন্য অপসাবণ শুরু হয ১৯৪৭-এব ১৭ আগস্ট, সমাপ্ত হয় ১৯৪৮-এব ২৮ ফেব্রুযাবি। অধিকাংশ অসামবিক ব্রিটিশ কর্মচাবী ভাবতে কাজ চালিযে যেতে অরাজি হন। আজাদ বলছেন—বাহিনী বিভাজন তখুনি না হলে স্বাধীনতা-পরবর্তী সাম্প্রদাযিক সংঘর্ষ অনেকাংশে রোখা যেত। কিন্তু বাজেন্দ্র প্রসাদেব মত অহিংসাপন্থী নেতাও ভাগ চাইছিলেন। তবে সাম্প্রদায়িক-ভিত্তিতে ভাগ কবা হয়তো ঠিক হয়নি! কযেক ক্ষেত্রে সীমান্ত-সংঘর্ষে সৈনাবা অংশ নেয়। অধিকাংশ ক্ষেত্রে নিবপেক্ষ থাকে। আজাদ চেয়েছিলেন সম্প্রদায় নির্বিশেষে যে যে প্রদেশে চাকুবি কবত, সে-প্রদেশ যে-ডোমিনিযানে

পড়েছে সেই ডোমিনিয়ানে চাকুরি করতে থাকুক। কিন্তু কার্যত তা হয়নি। হিন্দু ও শিখদের ভারতে ও মুসলিমদের পাকিস্তানে স্থায়ী বা অস্থায়ী চাকুরি নেবার বিকল্প (option) দেওয়া হয়। যারা অস্থায়ী চাকুরি নিয়েছিল তাদের মতপরিবর্তনেব সুযোগও দেওয়া হয়েছিল। কিন্তু লীগ রীতিমত ভয় দেখিয়ে বড় বড় মুসলিম আমলাদের পাকিস্তান পছন্দ করতে বাধ্য করে।[৪৮২]

পূর্ব ও পশ্চিমে ভারত-পাকিস্তানের সীমানা নির্ধারণেব জন্য স্যাব সিবিল র‍্যাডক্লিফেব সভাপতিত্বে দুটি সীমানা কমিশন গঠিত হয়েছিল। তিনি রক্ষণশীল বলে কংগ্রেস প্রথমে আপত্তি জানিয়েছিল। কিন্তু যুদ্ধেব সময তথ্যমন্ত্রকের মুখ্য আধিকারিকরূপে তাঁর প্রশাসনিক দক্ষতায় মুগ্ধ বডলাট তাঁকে সমর্থন কবেন। ৮ জুলাই তিনি ভারতে আসেন ও এক অতি কঠিন ও অপ্রিয় কাজ শুরু করেন। তাঁকে যে সময দেওযা হয়েছিল তাতে সুবিচারের আশা কবা ছিল বাতুলতা।

জিগলাব দাবি কবছেন—বডলাট তাঁকে কোনও রূপে প্রভাবিত করাব চেষ্টা করেননি। ৯ আগস্ট নেহরু নাকি বড়লাটকে পঞ্জাবেব সেচ ব্যবস্থার এক রূপরেখা পাঠিযে ব্যাডক্লিফকে দিতে বলেন। মাউন্টব্যাটেনেব উত্তব—"...it is most important that I should not do anything to prejudice the independence of the Boundary Commission, and that, therefore, it would be wrong for me even to forward any memorandum, especially at this stage."[৪৮৩] দুদিন পব লিযাকৎ আলি গুরুদাসপুব পূর্ব পঞ্জাবকে দেওয়া হযেছে গুজব শুনে প্রবল প্রতিবাদ জানান। ইজমে জানিযেছেন এসব কথা বডলাটেব বিবেচ্য নয়।

সীমানা নিয়ে বিতর্কেব ঝড় উঠেছিল। এতো পবস্পববিরোধী তথ্য উপস্থাপিত হয ও কমিশনেব সদস্যদেব নিজেদের মধ্যেও বিসম্বাদ দেখা দেয যে ব্যাডক্লিফকে শেষ পর্যন্ত কাজীর বিচার করতে হযেছিল।[৪৮৩ক] এ যেন কুশলী শল্যবিদেব অস্ত্রোপচাব নয়, নির্বিবেক কশাই-এর কাজ। কোন পক্ষই সন্তুষ্ট হবে না বলে পঞ্জাবের ছোটলাট জেনকিনস্ পঞ্জাব ভাগ চাননি।[৪৮৪] তিনি দেখেছিলেন পুলিশ, এমনকি সৈন্যবাহিনীও, সাম্প্রদাযিকতাব শিকাব হচ্ছে।[৪৮৫] তিনি জানতেন কোন পক্ষই লাহোর ছাডতে চাইবে না। ১০ জুলাই বডলাটকে তিনি লেখেন, "জ্ঞানী কর্তাব সিং-এব সঙ্গে এইমাত্র কথা হল। জ্ঞানী শিখদের মতলব খোলাখুলি বললেন। তিনি আমার মত সমর্থন করেন যে বাউণ্ডাবী কমিশনের রায় পছন্দ না হলে শিখরা গোলমাল কববেই..." এই সঙ্গে জেনকিনস্ এক গোপন রিপোর্ট পাঠালেন—"জ্ঞানী বলছেন, 'পঞ্জাবে খুব ব্যাপক জনবিনিময় (transfer of population) প্রযোজন। ইংবেজরা কি এ জন্য প্রস্তুত আছে? জ্ঞানীব সন্দেহ—নেই। কিন্তু শিখ সংহতি ক্ষুণ্ণ হলে যুদ্ধ অনিবার্য। ব্রিটিশবা এতদিন সংখ্যালঘু স্বার্থরক্ষা করবে বলে এসেছে। আসলে কি হযেছে? বর্তমান পবিস্থিতি তো ব্রিটিশদের বিশ্বাসঘাতকতাব প্রমাণ।' আমি (জেনকিনস্) বললাম, 'বর্তমান অবস্থার জন্য শিখবা নিজেবাই দায়ী। জ্ঞানী নিজে দেশভাগ স্বীকার করেছেন আর বলদেব সিং প্ল্যানে সম্মতি দিয়েছেন।' জ্ঞানী বললেন, 'তাঁরা ভাবেননি জনসংখ্যার ভিত্তিতে দেশভাগ হচ্ছে। শিখ সম্পত্তি, জলসেচ ব্যবস্থা, নানকানা সাহেব—এ সবের কি হবে?' জ্ঞানী ভয় দেখাচ্ছেন—শিখরা কর্মচাবী হত্যা, বেল ও ক্যানালে নাশকতা ইত্যাদিতে নামবে। জেনকিনস বলেন, 'এটা নির্বোধেব কাজ হবে।' জ্ঞানীর উত্তর—'ব্রিটেন আক্রান্ত হলে তাঁর মনোভাব কি অনুরূপ হত না?' There would be tears and bloodshed here if the boundary problem was

not suitably solved. The Giani was matter of fact and quiet throughout our conversation but wept when he made his final appeal."[৪৮৬]

১৩ জুলাই তিনি আবাব লেখেন, শিখরা ভয় পাচ্ছে পশ্চিম পঞ্জাবে গণহত্যা হবে, আর পূর্ব পঞ্জাবে হিন্দুরা তাদেব টিপে মাববে।

যাঁরা লেঃ জেঃ স্যার ফ্রান্সিস টাকারের While Memory Serves পডবেন তারা দেখবেন ১৯৪৫/৪৬-এই (অর্থাৎ দেশভাগের সিদ্ধান্ত নেবাব আগেই) সৈন্যবাহিনীকে ভাগ করার এবং শান্তিবক্ষার্থ এক কেন্দ্রীয় নিবপেক্ষ বাহিনী (C. R. P. F.-এর মত) গঠনেব পরামর্শ দেন তিনি। অথচ সর্বাধিনায়ক অকিনলেক তা করেননি। ১৯৪৭-এব জুলাই মাসের পূর্বে Armed Forces Raconstruction Committee-ব বিচার্য বিষয় ঠিক হয়নি। তখন আব ক্ষমতা হস্তান্তবেব ছ সপ্তাহও বাকী নেই। ২২ জুলাই পার্টিশন কাউন্সিল আইন ও শৃঙ্খলাবক্ষায়, বিশেষত সংখ্যালঘু স্বার্থবক্ষায়, দৃঢ়প্রতিজ্ঞা ঘোষণা কবা সত্ত্বেও এবং সকলকে সীমানা কমিশনেব বোযেদাদ শান্তিতে মেনে নিতে অনুরোধ জানালেও, সংঘর্ষেব আশঙ্কা ছিল। তাই ১ আগস্ট মেজব জেনাবেল রীসেব (Rees) অধীনে সীমান্তবক্ষীবাহিনী গঠিত হয। বডলাট ভেবেছিলেন ৫০,০০০ সৈন্য ও ব্রিটিশ-অধ্যক্ষ (বীস) অবস্থাব সামাল দিতে পারবে। তাঁব মত এতদিনের অভিজ্ঞ সেনাপতির এত বড ভুল মার্জনা কবা যায না। জনসন ও মেনন পার্টিশান কাউন্সিলেব ঘোষণাকে 'Charter of Liberties for all communities' আখ্যা দিলেও, যত ক্ষমতা হস্তান্তবেব দিন এগিয়ে এল, ততই পশ্চিম সীমান্তে সংঘর্ষ বাডতে লাগল। জেনকিনসেব আশঙ্কা ফলল অক্ষবে অক্ষবে।

এই ক্রমবর্ধমান উন্মত্ততাব পবিবেশে এক ক্ষীণ কিন্তু দৃঢ় কণ্ঠ বেজে উঠল সকলকে শেষ বাবেব মত সচেতন কবতে, প্রকৃতিস্থ কবতে। তা মহাত্মাব। তিনি জিন্নাকে প্রশ্ন কবছিলেন, কেন সিন্ধিবা পালিয়ে আসছে সিন্ধু থেকে তাঁব প্রতিশ্রুতি সত্ত্বেও? প্রশ্ন কবছিলেন ইউ পি ও বিহারকে--কেন মুসলিমবা চলে যেতে চাইছে? কেন সবাই মিলে তাকিয়ে বযেছে সৈন্যবাহিনীর দিকে? "He (Jinnah) wants to show to the world what Islam is. Let us see whether he makes of himself a master or a servant. If even a single Sindhi flees, then the responsibility for it will rest on the Governor General of Pakistan. He will have to be just to all, like Abubaker or Omar or Ali." কেন ভয় পাচ্ছে জাতীযতাবাদী মুসলিমরা—ভাবছে তাদেব Quisling বা বিশ্বাসঘাতক মনে কবা হবে পাকিস্তানে? এ কি বকম স্বাধীনতা? আসফ আলিকে (১৪ জুলাই-এব পব) তিনি লিখছেন, "Freedom has come but it leaves me cold. So far as I can see, I am a back number." "আমাদের পথ বাহ্যত অহিংস ছিল কিন্তু হৃদয় ছিল সহিংস। কোথায আমবা যাচ্ছি ঈশ্বরই জানেন।"

২১ জুলাই লিখছেন কিশোবলাল মশরুওয়ালাকে—"হতাশাই বল, দুঃখই বল, একই কথা। কি করে অহিংসা এই হিংসাকে দমন করবে? এই অশান্তির মধ্যে যেতে যেতে আমার প্রতীতি হয়েছে, যদিও গত ত্রিশ বছবের সংগ্রামকে অহিংস বলা চলে, তা অহিংসার ওপর দৃঢ়ভাবে প্রতিষ্ঠিত ছিল না। যদি তা অহিংস মনে না করতাম আমার উদ্যম এত ব্যয় করতাম না।" "That is why God made me blind and allowed me to be used...Isn't it all wrong training? How can one have the right

**training now, i.e. in true non-violence, after having had 30 years of wrong training ?"** তাঁর মনের অবস্থা অনুমেয়।

আরো তিনি পীড়িত হচ্ছিলেন মতলববাজ কংগ্রেসীদের পদের জন্য, প্রভাবের জন্য কাড়াকাড়ি দেখে। ১৯ জুলাই-এর প্রার্থনা সভায় না বলে পারলেন না—"**It is something very dirty.**" যদি মুষ্টিমেয় একটা দল কংগ্রেস সভ্য হত তো বোঝা যেত, কিন্তু কংগ্রেসের সভ্য তো কোটি কোটি। তারা সবাই যদি এক সঙ্গে ওপরে উঠতে চায়—"**The Congress rule will be killed.**" সম্ভব হলে কেঁদে তিনি অন্তরযন্ত্রণার লাঘব করতেন। কিন্তু "**I have been a rebel all my life. How can a rebel cry ?**" এ যেন যীশু খ্রিস্টের '**Agony in the garden**'। মানবপুত্রের মত নিদারুণ দুঃখে তিনি বলছেন পিতাকে—

এ পানপাত্র নিদারুণ বিষে ভরা
দূরে ফেলে দাও, দূরে ফেলে দাও ত্বরা।

সিলেট থেকে খবর এল, গণভোটের সময় জাতীয়তাবাদী মুসলিমদের হত্যা করা হয়েছে। করাচি থেকে খবর এল—হিন্দুদের গৃহচ্যুত করা হচ্ছে। এই সময় কৃষ্ণদাস সংখ্যালঘু হস্তান্তরের কথা তোলেন। গান্ধী বলেন, যদিও তা সুকঠিন, তবু ভেবে দেখবার মত। জিন্না বারবার অমুসলিমদের আশ্বাস দিচ্ছেন, তাঁকে বিশ্বাস করতে চাইছিলেন গান্ধী। একবার মনে হল উভয় রাষ্ট্রের মধ্যে এই নিয়ে গ্যারাণ্টি-বিনিময় করলে হয়। পাকিস্তানের হিন্দুরা যদি আশ্রয় চায় তবে তাদের গ্রহণ করতে প্রস্তুত হচ্ছিলেন তিনি। তাদের যে সব সম্পত্তি ফেলে আসতে হবেপাকিস্তানেরসরকারকে তার বাজার মূল্য দিতে হবে। "**It will be the duty of the Government of Pakistan to pay the price of such land and houses to the owners.**" যে সব সমালোচক ভাবেন গান্ধী পাকিস্তানভুক্ত হিন্দুদের কথা চিন্তা করেননি তাঁদের মত বদলাতে হবে।

কিন্তু দিল্লীর বিষাক্ত বাতাসে তিনি নিঃশ্বাস নিতে পারছিলেন না। দিল্লী ছেড়ে প্রথমে কাশ্মীর (পঞ্জাবের পথে), পরে বিহার, শেষে নোয়াখালি যাবার জন্য তৈরি হচ্ছিলেন। আশ্রম জীবনের কথা আর ভাবছিলেন না তিনি। হরিপ্রসাদ দেশাইকে লিখছেন, "**For me Sabarmati is far off, Noakhali is near.**" 'হরিজন' পত্রিকা বন্ধ করে দেবেন ভাবছিলেন। প্রায়ই মনে হচ্ছিল, কংগ্রেসকেও তুলে দেওয়া উচিত। স্বাধীনতা সংগ্রামের জন্য যে প্রতিষ্ঠানের জন্ম, তার কাজ শেষ হয়েছে। যদি তা থাকেও তাকে নিতে হবে নবজন্ম। কংগ্রেসীদের রাজনীতি ছেড়ে গঠনমূলক কর্মে নামা উচিত। তাঁর একটি উক্তি আজকের প্রত্যেক কংগ্রেস কর্মীর অনুধ্যান হওয়ার যোগ্য—"**without the backing of constructive work and penetrating the villages, their legislators would prctically be idle and the voters would be exposed to the machinations of vote-catchers.**" তিনি বুঝেছিলেন এই সংঘাতদীর্ণ সমাজে শান্তিবাদীর স্থান নেই। তবু তাঁকে সমাজেই থাকতে হবে, শান্তির জন্য কাজ করে যেতে হবে। 'করেঙ্গে ইয়া মরেঙ্গে' নতুন এক ব্যঞ্জনা নিচ্ছিল।

১৪ আগস্ট মধ্যরাত্রে ভারত স্বাধীন হল। গণপরিষদে তাঁর বিখ্যাত ভাষণে নেহরু বললেন, "বহুদিন আগে আমরা অদৃষ্টের সঙ্গে অভিসারের শপথ নিয়েছিলাম। এখন তা রক্ষা করার সময় এসেছে…হয়তো তা পুরোপুরি রক্ষা করা যাবে না, কিন্তু অনেকখানি

যাবে। ঠিক মধ্যরাত্রির ঘণ্টা যখন বাজবে, যখন সারা পৃথিবী নিদ্রামগ্ন, তখন ভারত জেগে উঠবে স্বাধীন জীবনের মর্যাদায়। ইতিহাসে এক এক দুর্লভ মুহূর্ত আসে যখন পুরাতন বাস ছেড়ে আমরা নূতনের মধ্যে বেরিয়ে আসি, যখন একটা যুগান্ত হয়, যখন বহুদিনেব অবদমিত জাতির আত্মা বাঙ্ময় হয়ে ওঠে।" কথা ছিল—স্বাধীনতা ঘোষণা ও মাউন্টব্যাটেনকে প্রথম বড়লাট হবার অনুরোধমূলক প্রস্তাব গৃহীত হলে গণপরিষদের সভাপতি—রাজেন্দ্র প্রসাদ ও প্রধানমন্ত্রী নেহরু বড়লাটের প্রাসাদে গিয়ে তাঁকে কার্যভার গ্রহণের অনুরোধ জানাবেন। সে রাত্রির বর্ণনা পাওয়া যাবে ক্যাম্বেল জনসনের রোজনামচায়। রাজেন্দ্র প্রসাদ নাকি সাংবাদিক, ফোটোগ্রাফারের প্রচণ্ড ভিড়-এ তাঁর বক্তব্য ভুলে গিয়েছিলেন। নেহরুকে কথা জোগাতে হয়েছিল। স্থির ধীর বড়লাট ধন্যবাদসহ সম্মতি জানালে নেহরু তাঁর হাতে তুলে দিলেন মন্ত্রকের বর্ণনাসহ মন্ত্রিসভার তালিকা। সকলে চলে গেলে বড়লাট খুলে দেখেন—খাম খালি, তালিকা নেই। নেহরু আবেগের জোয়ারে ভেসে তা ঢোকাতে ভুলে গেছেন।

এমনই যখন নেহরুর মনেব অবস্থা, পরের দিন কি উৎসাহ উদ্দীপনা দেখা দেবে তাব কথা না বলাই ভাল। ক্যাম্বেল জনসনের ডায়েবি তো আছেই, সেদিনেব প্রতি সংবাদপত্রেব প্রথম পৃষ্ঠায় রযেছে তার ওজস্বী বর্ণনা। মাউন্টব্যাটেনেব বক্তৃতায় নেহরু ও প্যাটেলের ভূমিকাব উচ্চ প্রশংসা ছিল, কিন্তু যখন তিনি গান্ধীর প্রতি শ্রদ্ধা নিবেদন করছিলেন, প্রচণ্ড হর্ষধ্বনিতে সভাকক্ষ ফেটে পড়ল।

ইণ্ডিয়া গেটে স্বাধীন ভারতেব পতাকা উত্তোলন করে নেহরু বললেন, "আজ আমাদের প্রথম চিন্তা যাচ্ছে এই স্বাধীনতার স্থপতিব দিকে, জাতির জনকের দিকে..." কি করছিলেন সেদিন তিনি? করাচি ও নিউদিল্লী যা পাবার সবটা না হলেও খানিকটা পেয়ে আনন্দ করছে। কি পেলেন জাতির জনক? বেলেঘাটাব পোড়োবাড়িতে সারা জীবনের আশা-আকাঙ্ক্ষার ভস্মস্তূপের পানে তিনি তাকিয়ে ছিলেন শূন্যদৃষ্টিতে—যেন শরশয্যায় পিতামহ ভীষ্ম নিজের ভুলভ্রান্তির কথা ভাবছিলেন।

কোনোদিন তুমি বওনি রাজ্যভার
হৃদয় রেখেছ শুচি
কৌটিল্যের মদান্ধ সত্তার
নিঃশেষ করে দেয়নি তোমার করুণা, স্বচ্ছরুচি
প্রজ্ঞা তোমার সিংহাসনের কুহকে অন্ধকার
হয়নি একটিবার।

তবু পিতামহ তবু পিতামহ কেন
দশটি দিনের দশবছরের দুঃস্বপ্নের কারা
গড়ে দিলে তুমি সারা
ভারতের প্রাণে সে কোন ন্যায়ের বলে
কোন আধিয়ার ছলে
মুদ্রিত বামপানির আড়ালে পেয়ে গেল—ঐ তারা
পক্ষপাত এ হেন
দাক্ষিণ্যের সর্পিল কৌশলে?

শরশয্যায় নক্ষত্রের গানে
বিভীষণ বুঝি দেয় আবো হাতছানি ?
কিম্বা হয়তো মরাগঙ্গার জলে মদ্যপ পল্বলে
বিষাক্ত মাটি ধুয়ে দেবে বানে চবম আত্মদানে ?
এ কোন দ্বন্দ্বে স্বেচ্ছামৃত্যু জানি !

(বিষ্ণু দে, যুযুৎসুর খেদ, অন্বিষ্ট)

কোনওদিন রাজ্যভার তিনি নেননি। কৌটিল্যের রাজনীতি আশ্রয় করেননি—তার স্থানে বসাতে চেয়েছেন চিরন্তন ধর্মনীতিকে। হিন্দু মুসলমান তাঁর কাছে পাণ্ডব ও কৌরব—এক কুরুবংশের সন্তান, এক অখণ্ড ভারতেব উত্তরাধিকারী। মুসলিমদের অন্যায় দাবি, হিন্দু-তপসিলী-হরিজনের কৃত্রিম বিভেদ, উভয় সম্প্রদায়ের সন্দেহ, ঘৃণা, হিংসা, ধৃতরাষ্ট্র-ব্রিটেনের অন্ধ মুসলিমপ্রীতি, দরিদ্র, মূর্খ ভারতবাসীর সহস্র সমস্যা অবহেলা কবে ক্ষুদ্র বৃহৎ ক্ষমতার লড়াই তাঁকে প্রথমে বিব্রত করেছিল, পরে ব্যথিত করেছিল, শেষে বৈরাগী করেছিল। ১৫ আগস্ট অনশনের মাধ্যমে স্বেচ্ছামৃত্যুব পথ তিনি বেছে নিয়েছিলেন। ১৯৪৮-এর ৩০ জানুয়ারি গড্‌সের গুলি তা বাস্তবায়িত কবে মাত্র।

সেদিন হিন্দু মুসলমানের যে সম্প্রীতি আমবা লক্ষ্য করেছি তা অকল্পনীয। তারপর ঘটল দু-একটা বিক্ষিপ্ত ছুরিকাঘাত। মহাত্মা অনশন শুরু কবলেন। সোমবাব করলেন—সমস্ত সম্প্রদায়ের নেতা, দলে দলে হিন্দু মুসলমান, এমন অভূতপূর্ব সাড়া দিল যে বৃহস্পতিবারেই তিনি অনশন ভঙ্গ করলেন। মাউণ্টব্যাটেনের ভাষায় সেদিন বাংলায় তিনি ছিলেন 'একক সীমান্তরক্ষী'। অন্যদিকে ২৭ আগস্ট খবর এল পঞ্জাবের এক কোটি মানুষ দিশাহারার মত বেরিয়ে পড়েছে নিরাপত্তার খোঁজে। এই গণ-হিস্টিবিয়ার সামনে প্রশাসন, পুলিশ, সৈন্য (তাও স্বল্প) কি করবে ? ৩০ আগস্ট লাহোরে বসল যুক্ত প্রতিরক্ষা কাউন্সিল। জিন্নার উপস্থিতিতে ঠিক হল রীসের সীমান্তরক্ষী বাহিনীও ভেঙে দেওয়া হবে। দিল্লীর দিকে, লাহোরের দিকে, দুই বিপরীত মুখে, ধেয়ে চলল লাখ লাখ উদ্বাস্তুর প্রবাহ। সেদিন বাংলায় গান্ধী ছিলেন— তাই এমন সর্বনাশ ঘটেনি। **"In the Punjab we have 55,000 soldiers and large scale rioting on our hands. In Bengal our forces consist of one man, and there is no rioting . May I be allowed to pay my tribute to the oneman Boundary Force?"**[৪৮৬ক]

এখানে ১৬ আগস্ট প্রকাশিত র‍্যাডক্লিফ রোয়েদাদের কথা সেরে নেওয়া যাক। বাংলায় মেদিনীপুর, বাঁকুড়া, হুগলি, হাওড়া, বর্ধমান নিয়ে গোলমাল ছিল না। এগুলি প্রায় সম্পূর্ণ হিন্দু এলাকা। অন্যদিকে ঢাকা, নোয়াখালি, চট্টগ্রাম, ফরিদপুর, বরিশাল, রাজশাহী, মৈমনসিং, পাবনা ও বগুড়া নিয়েও গোলমাল ছিল না, কারণ সেগুলি প্রায় সম্পূর্ণ মুসলিম অঞ্চল। কিন্তু কি হবে দিনাজপুর, মালদা, মুর্শিদাবাদ, নদীয়া ও খুলনার ? কলকাতা সহ অন্য জেলাগুলি নিয়ে মতদ্বৈধ হয় তীব্র। পঞ্জাবে হয় লাহোর, মুলতান, জলন্ধর বিভাগ ও আম্বালার কিয়দংশ নিয়ে। কংগ্রেস বাংলার ৫৯% এলাকা ও ৪৬% অধিবাসী দাবি করেছিল। র‍্যাডক্লিফের রায়ে পশ্চিমবঙ্গে এল ৩৬% এলাকা ও ৩৫% অধিবাসী। মুসলমানদের ১৬% পড়ে পশ্চিমবঙ্গে আর হিন্দুদের ৪২% পড়ে পূর্ববঙ্গে। খুলনা ও পার্বত্য চট্টগ্রাম পূর্ববঙ্গকে দেওয়ায় প্রতিবাদ ওঠে। তাছাড়া দার্জিলিং-এর সঙ্গে কি ভাবে বাকী

পশ্চিমবঙ্গ যোগাযোগ রাখবে ? মুসলমানরা বলল কলকাতা তাদের দিতে হবে। অন্তত ভাগ করতে হবে। তাছাড়া মুর্শিদাবাদ ও নদীয়ার কিয়দংশ নিয়ে আপত্তি তোলে। পঞ্জাবে কংগ্রেস চেয়েছিল চন্দ্রভাগার পূর্বতীবভুক্ত ভূখণ্ড। শিখবা তদুপবি চেয়েছিল মণ্টগোমারি, লিয়ালপুরের কয়েকটি জেলা ও মুলতান বিভাগের কিছু মহকুমা। ব্যাডক্লিফের রোয়েদাদে পূর্ব পঞ্জাব পায সমগ্র পঞ্জাবেব ৩৮% এলাকা ও জনসংখ্যাব ৪৫% ভাগ। পুবো জলন্ধর ও আম্বালা বিভাগ, লাহোবেব অমৃতসর জেলা, গুরুদাসপুব ও লাহোবেব কয়েকটি তহশিল—সবসুদ্ধ প্রায় তেরটি জেলা। বিপাশা, শতদ্রু ও ইরাবতীব উচ্চাংশেব জল নিযন্ত্রণ আসে পূর্ব পঞ্জাবের হাতে। লক্ষণীয় যে পশ্চিম পঞ্জাবে পড়ে ৬২% ভূভাগ ও ৫৫% অধিবাসী এবং অধিকাংশ উন্নতমানের গমেব জমি। শিখরা লাহোরের বাকী অংশ এবং শেখপুরা, লিযালপুর ও মণ্টগোমারি (ক্যানাল কলোনি) হাবিয়ে দারুণ বিক্ষুব্ধ হয। অন্যদিকে লীগ বলে ৩বা জুন ঘোষিত আনুমানিক (notional) সীমানাকেই প্রকৃত সীমানা ধরতে হবে। গুরুদাসপুব তাবা ছাড়বে না। র‍্যাডক্লিফ তাদের নাকি গুরুদাসপুর দিয়েছিলেন কিন্তু কংগ্রেসেব চাপে বড়লাট তা প্রত্যাহাব করেন। এ সংবাদ অসত্য কিন্তু বটনা উত্তেজনা বাড়ায়।

যত ক্ষমতা হস্তান্তবেব দিন এগিযে এল ততই পশ্চিম সীমান্তে সংঘর্ষ বাড়ল, আগেই বলেছি। এ জন্য মাস্টার তারা সিং কিছুটা দাযী। স্বর্ণমন্দিব থেকে তিনি সমানে উত্তেজিত করছিলেন শিখদেব। ৫ আগস্ট পার্টিশান কাউন্সিলের অধিবেশনেব পর গোয়েন্দ বিভাগেব রিপোর্ট দেখালেন বড়লাট। তাতে প্রমাণ পাওযা যাচ্ছে জিন্না-হত্যার ষড়যন্ত্র সহ ব্যাপক নাশকতার আযোজন চলছিল। জিন্না ও লিযাকৎ তাবা সিং ও সহযোগীদেব গ্রেফতার চাইলেন।[৪৮৭] কিন্তু প্যাটেল বাবণ কবলেন। ঠিকই কবেছিলেন, তাতে উত্তেজনা নিয়ন্ত্রণেব বাইরে চলে যেত। পূর্ব ও পশ্চিম পঞ্জাবের ভাবী গর্ভনর ত্রিবেদী ও মুডি প্যাটেলকেই সমর্থন করেন। ব্যাডক্লিফ ঘোষণা দিতে দেবি কবছিলেন। তাঁব দোষ নেই। ৮ জুলাই থেকে ১৫ আগস্টেব আগে সময কতটুকু ? তবু জনসনেব লেখায পড়ি বড়লাট বাবংবার তাগাদা দিচ্ছেন। ততদিন অসহিষ্ণু হয়ে উঠেছে সংখ্যাগুরুর দল। জিগিব উঠেছে সংখ্যালঘুদেব পঞ্জাব থেকে তাড়াও।

জিন্নাকে এ জন্য প্রত্যক্ষত দায়ী করা চলে না। নিযন্ত্রণ তাঁর হাতে ছিল না। ৬ই জুলাই যে সব মুসলমান ভারতে থেকে যাবে তাদের উদ্দেশে জিন্না বললেন, "সংখ্যালঘুবা যে রাষ্ট্রের অধিবাসী তার প্রতি অনুগত হবেন।" ১৩ জুলাই সাংবাদিক সম্মেলনে পাকিস্তানেব সংখ্যালঘুদের তিনি আশ্বাস দিলেন—তাদের ধর্ম, বিশ্বাস, জীবন, সম্পত্তি এবং সংস্কৃতি সুরক্ষিত হবে। সব বিষয়ে তারা হবে পাকিস্তানের নাগবিক।[৪৮৮] দ্বিজাতিতত্ত্বেব কথা ভুলে গিয়ে পঞ্জাব ও সিন্ধুর পার্শ্ববর্তী হিন্দু রাজ্যগুলিকে তিনি পাকিস্তানে যোগ দিতে বলেছিলেন। পাতিয়ালার শিখ রাজা বলেন জিন্না শিখ সমর্থন চান।[৪৮৯] বারবাব শিখদেব আশ্বাস দেওয়া হয় যে তাদেব স্বার্থ পুবোপুবি নিরাপদ এবং তাদের দাবি উদারভাবে বিচাব করা হবে।[৪৯০]। শিখদের কাছ থেকে তেমন প্রতিক্রিয়া আসেনি বটে তবু তাবা সিং ও পশ্চিম পঞ্জাবের অমুসলিমদের দেশে থেকে যেতে বলেছিলেন। নেহরুর অসাম্প্রদায়িকতা সুবিদিত, যদিও প্যাটেলের প্রশ্নাতীত নয়। কিন্তু অসাধারণ বাস্তববুদ্ধিসম্পন্ন এই নেতা বিহারে বা পঞ্জাবে সাম্প্রদায়িকতায় ইন্ধন জুগিয়েছেন তার প্রমাণ মেলেনি। গান্ধী তো বারবার বলেছেন ভীরুর মত পলায়নেব চেয়ে ধর্মের জন্য প্রাণত্যাগ শ্রেয়ঃ। তবু ঘটল ভয়াবহ হিংসা, প্রতিহিংসা, বাস্তুহারার বিপরীতমুখী স্রোত—খালিকুজ্জমানও যাকে



Government House
~~The Viceroy's House~~
New Delhi

26th August, 1947.

My dear Gandhiji,

In the Punjab we have 55 thousand soldiers and large scale rioting on our hands. In Bengal our forces consist of one man, and there is no rioting.

As a serving officer, as well as an administrator may I be allowed to pay my tribute to the One Man Boundary Force, not forgetting his Second in Command, Mr Suhrawardy.

You should have heard the enthusiastic applause which greeted the mention of your name in the Constituent Assembly on the 15th of August when all of us were thinking so much of you.

Edwina has gone off today on a courageous mission to the Punjab with Rajkumari Amrit Kaur, to see what they can do to help relieve the suffering and distress among the refugees.

Yours very sincerely,

Mountbatten of Burma

Mr Gandhi.

বলেছেন, 'the blackest period in Indian history.' হেক্টর বলিথো সাফাই গেয়েছেন, জিন্না "অসহায, কথাব দীর্ঘ লড়াই-এ পরিশ্রান্ত, রোগের সন্তর্পণ আক্রমণে অতিশয কৃশ—নিদারুণ যন্ত্রণা নিবাবণে অসমর্থ।"[৪৯১] কিন্তু প্যাটেলও কি জানতেন কোনদিকে রোয়েদাদ ঝুঁকছে ? ম্যাউন্টব্যাটেনও তা জানতেন না। জানলেও সৈন্যবাহিনী প্যাটেলের হাতে ছিল না।

১২ আগস্ট খবব বেরোল পার্বত্য চট্টগ্রাম পাকিস্তানে পডেছে। পরেব দিন প্যাটেল লিখলেন—"Monstrous...a blatant breach of the terms of reference." মাউন্টব্যাটেন র‍্যাডক্লিফকে তাঁর বোযেদাদ ক্ষমতা হস্তান্তব পর্যন্ত পিছিযে দিতে বললেন। তিনি ১৩ আগস্ট রোযেদাদ বডলাটেব হাতে তুলে দেন। ১৬ আগস্ট তা নেতাদেব সামনে ঘোষিত হয। কিন্তু এই বিলম্বেব জন্য বটনা হল বাজা। বটনাব ফলে ভয ও ক্রোধ—আবার তার পবিণাম নাবকীয হযে দাঁডাল। ১৪ আগস্ট লাহোব এযাবপোর্টে অকিনলেকেব সঙ্গে যখন জেনকিনস ও বীস কথা বলছেন, তখন লাহোর বেলস্টেশনে শিখযাত্রীদের ওপর হামলা হচ্ছে। ১৫ই অমৃতসবেব বাজাবে মুসলিম মহিলাবা গণধর্ষিত হল বা নিহত হল। লাহোবেব গুরুদ্বাবে যে সব শিখ আশ্রয নিযেছিল তাদেব পুডিযে মাবা হল। ব্যাডক্লিফেব বোযেদাদেব পব আর সামলান গেল না। তা ছডিযে পডলে শেখুপুবা, শিযালকোট, গুজবানওযালায়। শেখুপুবাব গণহত্যাব প্রতিশোধ নিল অমৃতসবেব শিখ জাঠা।

জেনাবেল বীসেব মতে শিখবাই প্রথম আক্রমণ কবে। কিন্তু কে প্রথম ছুবিকা হানে তাব চেযে বডো কথা গোলমাল থামবাব মত সৈন্য তাঁব হাতে ছিল না।[৪৯২] শুরু হল দেশত্যাগেব হিডিক। নাবোযাল থেকে ডেরা বাবা নানক, লাহোব থেকে অমৃতসব, কাসুব থেকে ফিবোজপুর, মণ্টগোমাবি থেকে ফাজিলকা। কেউ যে এব জন্য আগে থেকে তৈবি ছিল তা নয়। কোনও বকমে প্রাণ নিযে, অনেক সময পবিজন ও সর্বস্ব হাবিযে, তাবা পালাল। স্বাধীনতার পব কোন স্বর্গবাজ্য নেমে আসবে এ স্বপ্ন ছিল না তাদেব চোখে—ছিল মা, বোন, স্ত্রী, সম্পত্তি, পেছনে পডে থাকা আবাল্য পবিচিত গ্রাম, শহব হাবানোব জ্বালা। কিছু শোক ধবেছেন ভীষ্ম সাহানি—'তমস' গ্রন্থে। প্রাণ যাবাব চেযেও বড শোক হযেছিল ইকবাল সিং-এর যখন জোব করে তাকে গোমাংস খাইযে কলমা পডান হল। আব যখন ধর্ষণকাবীদেব হাত এড়াতে জনবীব কাউরের সঙ্গে কুযোয ঝাঁপিযে পডল শিখ মেযেবা।

হিন্দু-শিখ উদ্বাস্তুব স্রোত বয়ে চলল পূবে। তাব আগে চলল নৃশংস নির্যাতনেব পল্লবিত গুজব। অতএব বদলা নেওয়া শুরু হল পূর্ব পঞ্জাবে, পাতিযালায, মীবাটে, সাহাবানপুবে, ভবতপুবে, আলোযারে, শেযে দিল্লীতে। দিল্লীর বিববণ দিযেছেন মেনন।[৪৯৩] পাল্টা উদ্বাস্তু স্রোত চলল পশ্চিম সীমান্ত পানে। বোঝা গেল মানুষ ও পশুব ভেদসীমা কত ক্ষীণ। উদ্বাস্তু-বোঝাই যানবাহন, ট্রেন, বৃদ্ধ, নাবী, শিশু, কিছুই বাদ বইল না। মনুষ্যত্বেব চিতা-ভস্ম সীমান্তকে ঘনান্ধকাবে আবৃত কবল।

মনুষ্যত্ব যে সব সময়ই পরাজিত হযেছিল তা নয়। স্মবণ করুন 'তমসে'ব সেই দৃশ্য যেখানে হবনাম সিং ও তাব স্ত্রী বাটোকে আশ্রয দিয়েছে বৃদ্ধা বাজো, যাব স্বামী এশান ও ছেলে মজান বেবিয়েছে শিখদের দোকান লুটতে, মাথা কাটতে। বাধা দিচ্ছে পুত্রবধূ আক্রান। কিন্তু আশ্রয়প্রার্থীকে ত্যাগ করল না রাজো, শুধু বন্দুকটা নিয়ে নিল। স্বামী হরনামের পোশাক বোঝাই সিন্দুক লুট করে আনল কিন্তু সেও মারতে পাবল না পড়শীকে। সরিয়ে দিল পাশের আস্তাবলে। পুত্রবধূ, স্বামী আসামাত্রই সব ফাঁস কবে দিল। রমজানেব

দল ভেঙে ফেলল আস্তাবলের দরজা। এগিয়ে এল হবনাম—মাথা পেতে দিল উদ্যত খড়্গের সামনে। কিন্তু বমজানও তো মাবতে পাবল না। গভীব বাত্রে শিখদম্পতিকে বিপদের সীমানা পাব করে দিল বাজো—অন্ধকাবে তার আবছামূর্তি যেন বিলীয়মান মনুষ্যত্বের প্রতীক।

কিন্তু তবু গ্রন্থ শেষে মুন্সীবাম বলছে—"From now on no Hindu will live in Muslim mohallas and no Muslim in Hindu mohallas. Pakistan or no Pakistan, it is very clear that each community is going to live in watertight mohallas." মহল্লা আলাদা হয়ে গেছে মনে। শেখ নূব ইলাহী মুসলিম মৌলবাদীদেব নেতা। লালা লক্ষ্মী নারাযণ হিন্দুদেব। তাবা পবস্পবকে জড়িয়ে ধরল, ঠাট্টা করল। কিন্তু স্বার্থ তাদেব এক কবলেও স্মৃতি কি তাদেব আলাদা কবে দিল না ?

॥ ১৬ ॥

মহাজন্মেব লগ্ন এল কিন্তু অমাবাত্রির সব দুর্গতোবণ ভেঙে পড়ল না। ১৪/১৫ আগস্ট কলকাতাব হিন্দু-মুসলিম মহামিলনেব দৃশ্য দেখে কে ভাবতে পেবেছিল ৩১ আগস্ট আবাব বিক্ষিপ্ত আক্রমণ প্রত্যাক্রমণ শুরু হবে এবং জনৈক আহত হিন্দুকে নিযে একদল উত্তেজিত হিন্দু বেলিযাঘাটাব বাড়িতে গভীব বাত্রে গান্ধীব ওপব চড়াও হবে ? গান্ধী জোড়হস্তে তাদেব নিক্ষিপ্ত ইট, পাথব, লাঠিব আঘাতেব সামনে দাঁড়ালেন। পুলিশ কোনওবকমে জনতা হটাল। ১ সেপ্টেম্বব থেকে গান্ধীব পঞ্চদশ অনশন আবম্ভ হল। শান্তি, না হয মৃত্যু।

৪ সেপ্টেম্ববেব মধ্যে গান্ধী 'মিব্যাকল' দেখালেন কলকাতায।[৪৯৪] তথাকথিত গুণ্ডাদের অস্ত্র সমর্পণ না দেখলে বিশ্বাস হবে না। কিন্তু ৫ই ভি· পি মেননেব জরুবী আহ্বানে সিমলা থেকে দিল্লী পৌঁছে বড়লাট দেখেন তিনি দুঃসংবাদ নিয়ে বসে আছেন। নেহরু ও প্যাটেল এলেন পবপব। পঞ্জাবেব অবস্থা আযত্তেব বাইবে চলে গেছে। দিল্লীও বিপন্ন। মাউন্টব্যাটেন হাল না ধবলে উপায় নেই।[৪৯৫] ৬ সেপ্টেম্বব এমার্জেন্সি কমিটি সেই সিদ্ধান্ত নিল।

বিপদেব আপতিক কারণ ২৯ আগস্ট যুক্তপ্রতিবক্ষা কাউন্সিল, জিন্নাব চাপে, বীসেব বাউণ্ডাবি ফোর্স ভেঙে দিতে বাধ্য হযেছিল। জেফ্রিব মতে সৈন্যদেব বেশ কিছু পক্ষ নিয়েছিল।[৪৯৫ক] ফলে বাঁধভাঙা বন্যার মত জনস্রোত দুই সীমান্ত ছাপিয়ে বইছিল এবং পূর্বগামী স্রোতেব প্রচণ্ড আঘাত লেগেছিল দিল্লীতে। পুবানা কিল্লায়, জুম্মা মসজিদে আশ্রয় নিযেছিল হাজার হাজাব মুসলিম শরণার্থী। বাকীবা নিজ নিজ মহল্লায় অবরুদ্ধ। অন্যদিকে আসছে পশ্চিম পঞ্জাবেব হিন্দু ও শিখ উদ্বাস্তু। চোখে তাদেব উন্মত্ত জিঘাংসাব আগুন। শোনা যাচ্ছে ৮ লাখ লোক ভাবতের পথে বওনা হযেছে। দাঙ্গা, লুটপাট, অগ্নিদাহ চলছে নয়া সরকারেব চোখের সামনে। ৪ সেপ্টেম্বর নেহরু ইজ্‌মেকে লিখছেন—"People have lost their reason completely and are behaving worse than brutes." অসাম্প্রদায়িক, আবেগপ্রবণ নেহরুর কাছে দিল্লী সেদিন দান্তেব নরক। বাববার তিনি ঝাঁপিয়ে পড়ছিলেন দাঙ্গাবাজ, লুঠেরার মধ্যে—মাঝে মাঝে প্রাণসংশয় কবে। প্রথমে

বিহ্বল হলেও পরে তিনি এটা চ্যালেঞ্জ হিসাবে নিয়েছিলেন তার প্রমাণ পাওয়া যাবে। সেপ্টেম্বরে শ্রীপ্রকাশকে বলেছিলেন,এ তো বহিঃশত্রুর সঙ্গে লড়াই নয়, নিজেব সঙ্গে লড়াই। জিততেই হবে। যদি ধর্মনিরপেক্ষতার মূল শুকিয়ে যায়, তবে পাতা বা ফুল ধরবে কি করে ? এ-সব কথা তাঁকে তর্ক করে বোঝাতে হচ্ছিল প্যাটেল ও রাজেন্দ্র প্রসাদের মত দীর্ঘদিনের গান্ধীশিষ্যদের।

১১ সেপ্টেম্বরের মধ্যে দিল্লীর অবস্থার কিছু উন্নতি হল। জনসনেব ভাষায়, "It (the Emergency Committee) has requisitioned civilian transport, dispatched to provinces and states ready to receive them tens of thousands of non–Muslim refugees who had come to Delhi, arranged for special trains for Moslems to go to Pakistan, provided guards, called for volunteer constables, arranged for saving and harvesting of crops from deserted lands..."[৪৯৬]

৬ লক্ষ মৃত, ১ কোটি ৪০ লক্ষ গৃহচ্যুত, অন্তত এক লক্ষ নারী অপহৃত, অথচ বড়লাটেব পরিজনবা বলছেন, "ভাবতকে স্বাধীনতা দেওযায যা লাভ হল, তাব তুলনায এই ত্যাগ খুব বেশি নয়।"[৪৯৭] জি ডি খোসলার মতে মৃতেব সংখ্যা ৪ থেকে ৫ লক্ষ,[৪৯৮] ইয়ান স্টিফেন্সের মতে—৫ লক্ষ,[৪৯৯] ত্রিবেদীর মতে—২ লক্ষ ২৫ হাজাবের মত,[৫০০] পেণ্ডেবেল মুনের মতে—দু লাখের বেশি নয।[৫০১] ইণ্ডিযা হাউসেব এক বক্তৃতায বড়লাট বলছেন—"Only a hundred thousand people had died..." শুনে ইজ্‌মে স্ত্রীকে লিখেছেন, "It seems to me immaterial whether one hundred thousand or a million (তাই জুডিথ ব্রাউনেব শেষ গণনা) have actually died or whether only 3% of the country is in turmoil. The essential facts are that there is human misery on a colossal scale all around,one and millions are bereaved, destitute, homeless, hungry, thirsty worst of all desperately anxious and almost hopeless about their future."[৫০২] ইজ্‌মেব মত কঠিনহৃদয়, বহুযুদ্ধেব পোড়খাওযা সেনাপতি যা সহ্য কবতে পারেননি—তা হল সংখ্যাতত্ত্বের কাবসাজি দ্বাবা মানবদেহ ও আত্মাব চবম অপমানকে লঘু করা।

এই ভয়ঙ্কব কাণ্ডের জন্য কে বা কাবা দাযী ? আব ক্ষমতা হস্তান্তবেব জন্য দেশভাগ কি অনিবার্য ছিল ? বারবাব এই প্রশ্ন উঠেছে, উঠবে। এখন তো এসব প্রশ্নের সঙ্গে নানা রাজনৈতিক দলের শুধু নির্বাচনী লাভক্ষতিব উদ্দেশ্য নয়, অস্তিত্বও জড়িত হযে পড়ছে। আমরা যতটা সম্ভব নির্মোহভাবে আলোচনা করব।

প্রথমেই উঠবে স্বাধীনতার প্রাক্কালের ও অব্যবহিত পরের নৃশংস ঘটনাবলীব দায়িত্বের কথা। মাউন্টব্যাটেন বলছেন, এমন দলবদ্ধ অভিনিষ্ক্রমণের (mass exodus) সম্ভাবনা তাঁর মাথায় আসেনি। ৪ জুন প্রেস কনফারেন্সে সাংবাদিকরা কিন্তু প্রশ্নটা তুলেছিলেন। উত্তরে বড়লাট বলেন, এমন দলবদ্ধ অভিনিষ্ক্রমণের কথা তিনি ভাবছেন না—"because of the physical difficulty involved."[৫০৩] তবে স্বাভাবিকভাবেই কিছু লোক সীমান্ত অতিক্রম করবে, অথবা সীমিতভাবে সবকার কিছু জনহস্তান্তর কবতে পারে। কলিনস্ ও লাপিয়েরকে পবে তিনি বলেছিলেন, "We foresaw people on the boundaries making small adjustments. It never occured to us that

**people in Lahore would try to go across or viceversa. That no one foresaw."[৫০৪]**

জনহস্তান্তরেব কথা ১৫ আগস্টের আগে আবাব উঠেছিল। বড়লাট বলছেন, নেহরু ও জিন্না তাতে আমল দেননি। কিন্তু এ মন্তব্য তিনি কবছেন স্মৃতি থেকে—কোন সরকারী রেকর্ডের ভিত্তিতে নয। নেহরু ও জিন্নাব প্রতিক্রিয়া ছিল একই—"আমাদেব দুই রাষ্ট্রের সংখ্যালঘু-স্বার্থবক্ষার শক্তি আছে। আমাদেব ভিত্তিও তাই।" জিন্না নেহরুব মতই এ বিষয়ে দৃঢসংকল্প ছিলেন।[৫০৫] ভি পি মেনন আরও একটু এগিয়ে লিখছেন : **"But could there be any question of an exchange of population between two sides which had agreed and publicly announced that they would retain their respective minorities? Indeed, the Congress was definitely against any exchange of population."[৫০৬]**

নেহরুদের কথা পবে বিবেচনা করা যাবে। মাউন্টব্যাটনের মত সমবাভিজ্ঞ ব্যক্তিব দূবদৃষ্টিব অভাব অমার্জনীয। ১৯৪৫ সালে জার্মেনীতে কি হয়েছিল তিনি কি জানতেন না? সন্দেহ নেই, সেখানে সীমান্ত এত দীর্ঘ ছিল না, গণ অভিনিষ্ক্রমণেব ভিত্তিও ছিল না জাতিবৈর। পূর্ব জার্মেনীর কম্যুনিস্ট শাসনে যারা বাস কবতে চায়নি তাবাই চলে এসেছে পশ্চিম জার্মেনীতে। ভারতের সমস্যা ছিল জটিলতব। শুধু পঞ্জাবসীমান্তই প্রায ২০০ মাইল লম্বা। তারপব একদিক থেকে যাচ্ছে মুসলমান, অন্য দিক থেকে আসছে হিন্দু ও শিখ। আবাব শিখ ও মুসলমানেব বৈরিতাব পেছনে শুধু ধর্মীয় মতপার্থক্য নেই, বযেছে কযেক শত বছবেব ক্ষমতাব লডাইযেব ঐতিহ্য। কোরান ও গ্রন্থসাহেবেব চেযেও কারুব কারুব কাছে ভাল গমেব বা সেচসেবিত ক্ষেত বেশি গুরুত্বপূর্ণ ছিল। সমগ্র পঞ্জাবে শিখবা যে ভাবে ছডিয়েছিল তাতে সমস্যা আবও ঘনীভূত হয। ব্যাডক্লিফেব কাছে বৈজ্ঞানিক বিভাজন আশা করাই অন্যায—বিশেষত ৮ জুলাই থেকে ১৩ আগস্টেব মধ্যে (ওই দিন তিনি বড়লাটকে বোযেদাদ দেন)। বীস ভাল সৈন্যাধ্যক্ষ হতে পারেন কিন্তু মাত্র ৫৫,০০০ সৈন্য নিয়ে তিনি কি কবে সামাল দেবেন? তাদেব মধ্যেও অনেকে যেখানে সাম্প্রদাযিকতা রোগে আক্রান্ত? অনেক আমলা যেখানে নির্লজ্জেব মত উসকানি দিচ্ছে? আবার জিন্নাব চাপে সেই বাউন্ডাবী ফোর্সও ২৯ আগস্ট ভেঙে দেওয়া হল। কেন বড়লাট মানলেন সে কথা?

আমার ধারণা আসল ভুল হযেছে ক্ষমতা হস্তান্তব এক বছর এগিয়ে আনাতে। ভারতে পদার্পণ করে যে পরিস্থিতি তিনি ও ইজমে দেখেছিলেন আগেই তাব বর্ণনা দিয়েছি। তাদেব মনে হয়েছিল অবস্থা এমনই অগ্নিগর্ভ যে দ্রুততব ক্ষমতা হস্তান্তব ছাড়া তা সামাল দেওযা যাবে না। কংগ্রেস চাপ দিচ্ছিল তখনই অন্তর্বর্তী সবকাবকে ডোমিনিযান স্বীকাব করা হোক, অথচ অ্যাটলিব ২০ ডিসেম্ববেব ঘোষণা ও জিন্নাব সংকল্প তাব বিরোধী। জিন্না শুধু সংকল্প জানিয়েই সন্তুষ্ট ছিলেন না, তাব ন্যাশনাল গার্ড ও জেহাদী অনুচবরা পঞ্জাবে ও সীমান্তে প্রত্যক্ষ সংগ্রামেব মাধ্যমে তার প্রমাণও দিচ্ছিল। পঞ্জাবেব লাট ইভান জেনকিন্সেব পত্র থেকে তা আমি দেখিয়েছি। 'প্ল্যান বালকান' অনুসরণ কবতে গিয়ে আরো সংকট বাড়ালেন মাউন্টব্যাটন। শেষ পর্যন্ত ভি পি মেনন-বচিত 'প্ল্যান পার্টিশনে' উভয পক্ষকে রাজি করাতে ও ক্যাবিনেটেব সম্মতি নিতে আবো দেবি হল। তাব মূলমর্ম ছিল ১৯৪৭-এর মাঝামাঝি ক্ষমতা হস্তান্তর। কিন্তু দুই ডোমিনিযানের কাছে। আব তার জন্য চাই সঠিক সীমানা নির্ধাবণ। তাব সময় কই?

এখানেই উচিত ছিল তাঁর কংগ্রেসকে বুঝিযে বলা যে, সীমানা নির্ধাবণে সময লাগবে।

হিন্দু, মুসলিম, শিখ সবাইকে বুঝিয়ে তবে দেশভাগ করা সম্ভব। যদি না বোঝে, তবে জনহস্তান্তরের ব্যবস্থা করতে হবে। অতএব ১৯৪৮-এর জুন পর্যন্ত কিছু করা যাবে না। ততদিন, ভাল না লাগলেও, ব্রিটিশ কর্তৃত্ব ওপর ওপর মানতে হবে। তিনি কি তা করেছিলেন ? না। এর কারণ কি রয়্যাল নেভিতে ফিরবার জন্য অত্যন্ত উদগ্রীব ছিলেন তিনি ? অর্থাৎ তাঁর উচ্চাকাঙক্ষাও কাজ করছিল ? সেই উচ্চাকাঙক্ষার যূপে যদি লক্ষ লক্ষ ভারতীয় বলি হয়, কি যায় আসে ? জিগলার এ ধরনের সিদ্ধান্ত মানতে রাজি নন।[৫০৭] দেরি হলেও বড়লাটের ভবিষ্যৎ উন্নতি নাকি ব্যাহত হত না। কিন্তু এটাই যদি সত্য হয়, তবে তো আরো সাবধানে সীমানা নির্ধারণ, প্রয়োজনে জনহস্তান্তর—এসব ব্যবস্থা করা উচিত ছিল। যিনি S.E.A.C.-এর সর্বাধ্যক্ষ রূপে লক্ষ লক্ষ সৈন্য, শত শত যুদ্ধজাহাজ ও প্লেন ভাবত মহাসাগর থেকে প্রশান্ত মহাসাগর এবং ভারতসীমান্ত থেকে মালয় পর্যন্ত অবলীলাক্রমে সরিয়েছিলেন, তাঁর পক্ষে কয়েক লক্ষ জনহস্তান্তর কি একেবারে অসম্ভব ছিল ? হয়তো কিছু বিশৃঙ্খলা ও বিক্ষিপ্ত দাঙ্গা এড়ানো যেত না কিন্তু গণহত্যা ও গণধর্ষণেব মত নারকীয় ঘটনা এড়ান যেত। তাঁর পক্ষের যুক্তি—তাঁর মোকাবেলা কবাব শক্তি অবসিত হয়ে আসছিল, সৈন্যবাহিনীর ব্রিটিশ অংশ কমে গিয়েছিল, আমলা ও পুলিশেব একটা বড দল সাম্প্রদায়িকতা-বিষে জর্জরিত হযেছিল, ইত্যাদি। দেশভাগের নীতি একবাব নির্ধাবিত হয়ে যাবার পর সাম্প্রদায়িকতা বাডতই। বরং ক্ষমতা হস্তান্তরে আরো দেরি হলে, আরো বাডত। যেখানে ২ লাখ লোক মারা গেছে, সেখানে মারা যেত ২০ লাখ বা ২ কোটি।[৫০৮] ইজ্‌মে ক্ষমতার দ্রুত হস্তান্তরে মাউণ্টব্যাটেনের সঙ্গে একমত ছিলেন।[৫০৯] মাউণ্টব্যাটেনের শত্রু, কনরাড করফিল্ডও এতে সায় দিয়েছেন। মুনের ধারণা : "...by lack of decision and dilly-dallying it might easily have been made far worse than it actually was. The vigour and speed with which Lord Mountbatten acted had atleast the merit of confining it to the Punjab."[৫১০] এমনকি মাউণ্টব্যাটেনেব উত্তবাধিকারী, কংগ্রেস নেতা রাজাগোপালাচারি লিখেছেন, "If the Viceroy had not transferred power when he did, there could well have been no power to...transfer."[৫১১]

কিন্তু এরকম ওতর-চাপান নিরর্থক। কে বলতে পাবে কি হলে কি হত ? মানুষের উত্তেজনা বাডে আবার প্রশমিতও হয়। গান্ধী যদি নোয়াখালি, বিহার, কলকাতায় (বিশেষত ১৪/১৫ আগস্ট ও ১-৪ সেপ্টেম্বর) তাঁব 'মিব্যাকল' দেখাতে পাবেন, তবে সময় পেলে, তিনি কেন তা পারতেন না পঞ্জাবে ? তিনি ব্যস্ত ছিলেন পূর্ব সীমান্তে, কিন্তু নেহরু কেন যাননি পঞ্জাবে ? নেহরু না হয় ব্যস্ত ছিলেন প্রশাসনে—কি করছিলেন কংগ্রেসের অন্য নেতারা ? গান্ধীর অন্যান্য শিষ্যেরা ? বড়লাট কি জিন্নাকে অনুরূপ ব্যবস্থা অবলম্বনে চাপ দিতে পারতেন না ? প্রয়োজনে তিনি কি ব্রিটিশসৈন্য আমদানি করতে পারতেন না ? আরো উড়োজাহাজ ? 'তমস' যাঁরা পড়বেন, দেখবেন—একটি উড়োজাহাজ গ্রামের ওপব দিয়ে উড়ে গেলে মানুষের মনে কি সাহস ফিরে আসে। ব্রিগেডিয়ার ব্রিসটো বলছেন, দেশভাগ একবছর পেছোলে পঞ্জাবে এ ঘটনা ঘটত না। ভারতীয় সেনাবাহিনীর অধ্যক্ষ লকহার্টের মন্তব্য—স্বাধীনতা দিবসের আগে সৈন্যদের স্ব-স্ব দেশে ঠিকমত স্থাপিত করলে এমন ব্যাপক ট্রাজেডি ঘটত না। আমি কিছুতেই মাউণ্টব্যাটেনকে দায়মুক্ত করতে পারছি না। আর জনহস্তান্তর অনেক বেশি শৃঙ্খলার সঙ্গে করা যেত না—মানতে রাজি নই। অবশ্য যদি তার জন্য বড়লাট, কংগ্রেস ও লীগের মানসিক প্রস্তুতি থাকত।

সেই মানসিক প্রস্তুতি ছিল না। কংগ্রেস ক্ষমতা পাবাব আগ্রহে ও 'দ্বিজাতিতত্ত্বের ভিত্তিতে দেশভাগ হচ্ছে না'—এই আওযাজেব আডালে একটা ভযঙ্কর সম্ভাবনাকে জোব করে ভুলতে চাইছিল। ইতিহাস কোন আত্মপ্রতাবণা প্রশ্রয় দেয় না। সুধীন্দ্রনাথ দত্তের ভাষায়—"অন্ধ হলে কি প্রলয বন্ধ থাকে ?" কংগ্রেস/লীগ যে-মুহূর্তে দেশভাগেব প্রস্তাব মেনে নিল এবং মোটামুটি একটা সীমা (notional line of division) ঠিক হল, সেই মুহূর্তে উভয সীমান্তপাবেব সংখ্যালঘুদের বুঝিযে বলা উচিত ছিল—হয তাদেব প্রাণ ও সম্পত্তির জন্য রাষ্ট্রীয গ্যাবাণ্টি আদায করা হবে, না হয তাদেব সুশৃঙ্খলভাবে ভাবত বা পাকিস্তানে নিয়ে যাওযা হবে। ৪ জুনই বডলাট নেহরু ও জিন্নাব কাছ থেকে সে গ্যাবান্টি দাবি করতে পাবতেন। তাবপবই, সে গ্যাবাণ্টি অবহেলিত হলে, কি হবে সে বিষয়ে সিদ্ধান্ত নেওয়া উচিত ছিল—অর্থাৎ সংখ্যালঘুদের যানবাহনেব সুব্যবস্থা ও তাদেব সম্পত্তি বাবদ ক্ষতিপূরণের দায ভাগ। দুই ডোমিনিযানেব মধ্যে টেবিল, চেযাব, লাইব্রেবীব বই, টাইপরাইটার ভাগ হতে স্বচক্ষে দেখেছি। তা হল, আব এত গুরুত্বপূর্ণ ব্যাপাবটা হল না ?

আব একটা সম্ভাবনা ছিল। বডলাটকে মহাত্মা বলতে পারতেন—"দেশভাগ এডাতে আপনাকে আমি লীগেব হাতে সব ক্ষমতা দিয়ে আম্পাযার হিসাবে থেকে যেতে অনুরোধ কবেছিলাম। আপনি সে পথে গেলেন না। এখন আপনি যা তা কবে দেশভাগ করে, সংখ্যালঘুর কোন ব্যবস্থা না কবে, এক বছর আগেই ক্ষমতা দিতে চাইছেন। তা আমি মানব না। আমি আমৃত্যু অনশন শুরু করলাম। হয় আপনি ১৯৪৮-এব জুন পর্যন্ত থেকে সব কিছু শৃঙ্খলার সঙ্গে সম্পন্ন করবেন, না হয় আমাব মৃত্যু হবে।" গান্ধী তাও করলেন না। জনহস্তান্তবের কথা তিনি ভাবছিলেন তার প্রমাণ পাওযা যায কিন্তু তাঁর সমাধান ছিল—ব্রিটিশদেব অবিলম্বে দেশত্যাগ ও হিন্দু-মুসলিম, যে যেখানে আছে, সেখানে, অহিংস পথ অবলম্বন কবে বীবের মত থাকা। ব্রিটেনেব দেশত্যাগের সঙ্গে সঙ্গেই যেন মন্ত্রবলে হিন্দু-মুসলিম-শিখ মিলন সম্পন্ন হত ! যেন জিন্নাব প্রতিশ্রুতি বিশ্বাসযোগ্য ! আব 'বীবেব মত থাক, তোমরা অহিংস থাকলে বিপক্ষ হিংসাব আশ্রয় নেবে না', বললেই যেন তা সত্য হয়। অতিরিক্ত আদর্শবাদীদের এ ধবনের 'অবসেসন' থাকে। এও তাই। স্বাধীনতাব প্রাক্কালে বহু প্রার্থনান্তিক ভাষণে গান্ধী বলছিলেন, কংগ্রেস এতদিন অহিংস সংগ্রাম কবেনি, নিষ্ক্রিয় প্রতিরোধ করেছে। সে শিক্ষা কি তাঁব এত দিনে হল ? ১৯৪২-এর আন্দোলনতো মাত্র পাঁচ বছর আগেকার ব্যাপার। তাঁর হিংসা (যতই সরকারেব 'সিংহসুলভ হিংসার' প্রতিক্রিয়া হোক)-র স্মৃতি মুছে গেল ? আর যেখানে বাতাবরণ হিংসায সম্পূর্ণ কলুষিত, সেখানে একপক্ষের অহিংসা তো নিশ্চেষ্ট মৃত্যুবরণ। নিজেই তিনি কাপুরুষতার চেয়ে হিংসাশ্রয়ী প্রতিরোধকে মহত্তর বলেছেন। কে বলে দেবে কখন কোনটা ঠিক? গান্ধীর কাছে শান্তি ও অহিংসা সবচেয়ে বড় মূল্য (value)। মানুষের প্রাণ তার কাছে তুচ্ছ। তিনি নিজে তা বিসর্জন দিতে প্রস্তুত বার বার দেখিযেওছেন। কিন্তু মনুষ্যত্বের কতখানি উত্তরণ ঘটলে তা সম্ভব হয় ? প্রাণ ভয়ে ভীত, স্ত্রীকন্যার ইজ্জতেব জন্য ভীত, সম্পত্তির জন্য উদ্বিগ্ন, বহু পুরুষের বাস্তু ভিটার জন্য ব্যাকুল মানুষের কাছে তিনি এত বড় আশা করেন কি করে ? সে শিক্ষা এতদিন ধরে তিনি বা তাঁর মন্ত্রশিষ্যরা তাদের দিতে পারেননি, সে কি তাদেব দোষ ? গীতায় তাঁর মত দখল আমার নেই, তবু সেখানেও দেখি এই উচ্চস্তর "অনেক জন্ম সংসিদ্ধ"—বহু জন্মের বহু সাধনার ফল। তিনি ১৯২০ থেকে ১৯৪৭—এই ২৮ বছরে—এত কোটি লোককে এত বড়ো শিক্ষা দিতে পারেন ? আর তাঁর সাক্ষাৎ শিষ্যরা—প্রফুল্ল ঘোষ, সুরেশ ব্যানার্জীরা যাঁদের অন্যতম—কেন তাঁরা পূর্ববঙ্গ ত্যাগ

কবলেন ? সাধুবাদ দিতে হবে সতীন সেনের মত কিছু পুরোন বিপ্লবীকে, যাঁবা ভীত মানুষকে অভয় দেবাব জন্য থেকে গেলেন। গান্ধীর বলা উচিত ছিল হয় সুশৃঙ্খল দেশভাগ—না হয় আমৃত্যু অনশন। ব্রিটিশ কর্মচারী ও সৈনিকদের, ধনিক ও বণিকদের স্বার্থরক্ষাব যদি সুব্যবস্থা হয়, তবে হিন্দু, মুসলিম, শিখদের জন্যও ব্যবস্থা করে যেতে হবে। স্বাধীনতা পেছোয তো পেছোক। ১৯২৯-এ পূর্ণ স্বরাজের শপথ নিয়ে ১৯৪৭-এ যদি ডোমিনিয়ান স্ট্যাটাস পেতে হয, তবে সত্যিকাবেব স্বাধীনতা জন্য না হয় আব কিছু দেরি হল। আর অনশনে যদি তিনি মৃত্যুবরণ করতেন তা কি কয়েক মাস পরে নাথুরাম গড্সের গুলিতে মৃত্যুব চেযে মহত্তর অর্থবহ হত না ? আমার ধাবণা—তিনি বেঁকে দাঁড়ালে অ্যাটলি সবকারের টনক নড়ত, মাউন্টব্যাটেন কর্মসূচি বদলাতে বাধ্য হতেন।

সাধাবণ বাজনৈতিক বিচাবে নেহরু ও প্যাটেল ভেবেছিলেন, এত বৃহৎ সংখ্যক মুসলিম ভাবতে বয়ে যাবে যে তাদেব নিরাপত্তাব স্বার্থে পাকিস্তান সংখ্যালঘুদেব গাযে হাত দেবে না। তাঁদেব বোঝা উচিত ছিল স্বজাতীয় সংখ্যালঘুদেব জন্য জিন্নাব বিন্দুমাত্র মাথাব্যথা ছিল না। তাঁদেব তিনি সেভাবেব মত ব্যবহার কবতে চেয়েছিলেন। তাদেব প্রতি সামান্য অত্যাচাব হলেই তিনি ভাবতবিবোধী প্রচাবে নামবাব সুবর্ণসুযোগ পাবেন। আব পাকিস্তানেব হিন্দু-শিখ তো 'হস্টেজ'। মাঝে মাঝে তাদের ভয দেখিযে বিতাড়ন কবা ও তাদেব সম্পত্তি স্বল্প বা বিনামূল্যে অধিগ্রহণ করার কৌশল নেয লীগ নেতৃবৃন্দ। তাবা জানত গান্ধী ও নেহরু এ কৌশল কোনও দিন নেবেন না।

কংগ্রেসেব কি কোন পালটা কৌশল ছিল ? মুসলিমদেব অভেদ্যবর্ম ছিলেন স্বযং গান্ধী। ১-৪ সেপ্টেম্বব কলকাতায কি ঘটেছিল বলেছি। দিল্লীতে গান্ধীব অনশন (১২ জানুযারি ১৯৪৮) এর কথাও সুবিদিত। সেই অনশন ভঙ্গেব শর্ত ছিল—যে সব মুসলমান দিল্লী ছেড়ে গেছে তাদেব ফিরিযে এনে তাদেবই পবিত্যক্ত ঘববাড়িতে পুনর্বাসন কবাতে হবে। আজাদেব মত সহানুভূতিশীল ব্যক্তিও বলছেন, এ দাবি অপূবণীয ও অবাস্তব। তা হলে ওই সব স্থানে আশ্রয়প্রাপ্ত হিন্দু ও শিখ উদ্বাস্তুদের তাড়াতে হয। বহু সাধ্যসাধনাব পব আজাদেব চেষ্টায় এবং ছটি শর্তে তিনি অনশন ভঙ্গ কবেছিলেন—যাব অন্যতম ছিল ভাঙা দবগা সাবিযে দিতে হবে এবং তাব কাছাকাছি যে সব মুসলিম বসবাস কবত তাদেব সেখানেই পুনর্বাসন দিতে হবে. মুসলিম উদ্বাস্তুবাহী ট্রেনেব ওপব আক্রমণ কবা চলবে না, এমন হৃদয়ের পবিবর্তন চাই যাতে একজন মুসলমানও ভাবত ত্যাগ না করে।[৫১২]

এই প্রসঙ্গে গান্ধী ও প্যাটেলেব মতপার্থক্য, যা প্রায মনোমালিন্যে পবিণত হতে বসেছিল, তার বিশদ বিবরণ দিয়েছেন মৌলানা। দিল্লীর ডেপুটি পুলিশ কমিশনার রণধাওয়া ছিলেন মুসলিমদেব বিশ্বাসভাজন। কিন্তু পঞ্জাবে শিখদেব প্রতি অত্যাচার তাঁকেও সাম্প্রদাযিক করে তোলে। রণধাওয়াব বিরুদ্ধে মুসলিমদেব অভিযোগ প্যাটেল শোনেননি। নেহরু চেয়েছিলেন দিল্লীতে কিছু অঞ্চল মুসলিমদের জন্য সংবক্ষিত হোক, আর মুসলিম শবণার্থীর ভাব নিক মুসলিমরা। প্যাটেল তাতে আপত্তি জানান। গান্ধী অবস্থার অবনতি দেখে প্যাটেলকে ডেকে পাঠান। কিন্তু প্যাটেল বলেন—সব ঘটনা বাড়িয়ে বলা হচ্ছে, মুসলিমদের ভয়ের কাবণ নেই। গান্ধী বলেন—এদের রক্ষা করতে পাবছেন না বলে তিনি অপমানিত এবং অসহায় বোধ করছেন। নেহরু বলেন—পবিস্থিতি অসহনীয় এবং তাঁর বিবেক তাঁকে পীড়িত করছে। প্যাটেল নাকি উত্তর দেন—নেহরুর অভিযোগ সম্পূর্ণ ভিত্তিহীন। হয়তো কিছু বিক্ষিপ্ত ঘটনা ঘটছে কিন্তু সরকার মুসলিম-প্রাণ ও সম্পত্তিরক্ষা করতে সদা তৎপর। প্যাটেল পক্ষপাতিত্ব ঢাকতে প্রমাণ করার চেষ্টা করেন যে মুসলিমরা

প্রচুর অস্ত্রশস্ত্র সংগ্রহ করেছিল এবং হিন্দু ও শিখবা প্রথমে আক্রমণ না করলে তাবাই নিশ্চিহ্ন হয়ে যেত। কাবোলবাগ ও সবজিমণ্ডী থেকে সংগৃহীত অস্ত্র দেখে আজাদরা অবাক—তাতে ছিল কযেক ডজন মর্চেপড়া বান্নাব ছুরি, কিছু লোহাব বেলিং ও জলেব পাইপ !! মাউন্টব্যাটেন নাকি হেসেই ফেলেছিলেন। ইতিমধ্যে পুবানা কিল্লাব মুসলিম আশ্রয়প্রার্থীদেব অবস্থা আবও খাবাপ হয়েছে। সহ্য কবতে না পেরে গান্ধী অনশনেব সংকল্প নিলেন। "It hurt Gandhiji deeply that Patel should now be following a policy which was quite contrary to everything for which Gandhiji stood." অনশনেব প্রথম দিন সন্ধ্যায প্যাটেল অনশনেব প্রতিবাদ কবে বললেন, "এতো আমাবই বিরুদ্ধে যাবে, যেন আমিই মুসলিমদেব হত্যাব জন্য দায়ী।" গান্ধী শান্তকণ্ঠে বললেন, "আমি চীনে নেই, এখন দিল্লীতে আছি। আমি চোখ কানও হাবাইনি। তুমি যদি বল মুসলিমদেব অভিযোগের কারণ নেই, তাহলে তুমি আমাকে বিশ্বাস করাতে পারবে না।....আমার আশা অনশন দ্বাবা হিন্দু-শিখ ভাইদের চোখ খোলাবো।" সর্দাব নাকি খুব বিবক্ত হলেন এবং গান্ধীব সঙ্গে কর্কশভাবে কথা বলতে লাগলেন। জওহ্বলাল ও আজাদ তাঁব আচবণে মর্মাহত হলেন এবং নীবব থাকতে পাবলেন না। আজাদ বললেন, "বল্লভভাই, আপনি হয়তো বুঝতে পারছেন না, কিন্তু আমবা অনুভব কবছি, গান্ধীজিব প্রতি আপনার ব্যবহাব কতটা অপমানজনক এবং আপনি তাঁকে কতটা আঘাত দিচ্ছেন।" সর্দার চলে যাবাব জন্য উঠে দাঁড়ালেন। আজাদ অনুবোধ কবলেন, "এখন দিল্লীব বাইবে যাবেন না।" প্যাটেল নাকি উচ্চৈঃস্বরে বললেন, "আমার থেকে কি লাভ? গান্ধীজি তো আমার কথা শুনবেন না। তিনি সারা বিশ্বেব সামনে হিন্দুদের নামে কালিমা লেপন কবতে চান। এই যদি তাঁব মনেব ভাব হয, তাঁকে আমাব দরকার নেই। ...আমি বোম্বাই যাবই।" আজাদ অবাক হযে ভাবলেন, যে প্যাটেল গান্ধীব হাতে তৈবি তিনি কিভাবে এ সুরে কথা বললেন?[৫১৩]

আজাদ এব অনেকখানি অংশ প্রথম সংস্করণে প্রকাশ কবেননি। যদি সত্যও হয়, তবে এটাকে অত্যন্ত গুরুত্ব না দিয়ে প্যাটেলেব উত্তেজনার প্রমাণ হিসেবে নিলে ক্ষতি কি? মনে রাখতে হবে স্বরাষ্ট্রমন্ত্রীরূপে তাঁব কাছে পঞ্জাবী মুসলিমদেব অত্যাচারেব যে খবর আসছিল তা আজাদেব জানাব কথা নয়। শান্তিবক্ষার দাযিত্বের ওপর গান্ধীজির প্রাণের দায়িত্ব চাপলে প্যাটেলেব উত্তেজনা বেড়ে যাওযা আশ্চর্য নয। ক্যাম্বেল জনসনের ডায়েরিতে শিখদের কৃপাণ নিয়ে ঘোরবাব অধিকার নিয়ে নেহরু ও প্যাটেলেব বিরোধেব উল্লেখ পাচ্ছি। প্রথমে প্যাটেল তা নিষিদ্ধ করেন কিন্তু শান্তি ফিরে এলে, আবার তা ফিরিয়ে দেওয়ার জন্য রাজি হন। বাজেন্দ্র প্রসাদের সঙ্গেও নেহরুর মতান্তর হয়। ভারতীয়দের সভ্য মানুষেব মত আচরণ কবতে বিভিন্ন বক্তৃতায উদ্বুদ্ধ করছিলেন নেহরু। রাজেন্দ্র প্রসাদ তাতে আপত্তি জানিয়ে বলেন—বিশ্বজনমত এতে ভারতের বিরুদ্ধে যাবে।[৫১৩ক]

যাই হোক, হতে পাবে বাস্তববাদী প্যাটেল দিল্লীব মুসলিম 'ঝি'দের মেরে পঞ্জাবেব মুসলিম 'বৌ'দের শিক্ষা দিতে চেয়েছিলেন। তিনি ইহুদীদের মত 'চোখের বদলে চোখ, দাঁতের বদলে দাঁত'-এর নীতি কোনও দিন নেননি। কিন্তু এটাও তো কোন দীর্ঘস্থায়ী কৌশল হতে পারে না। বড়লাটের কাছে জনহস্তান্তরের কথা তিনি তুলেছিলেন ১৩ জানুয়াবি। কিন্তু কেন এগোননি বুঝতে পারি না। তিনি কি ভেবেছিলেন দেশভাগ সাময়িক? ব্রিটিশ সৈন্য চলে গেলে লড়াই করে ঢাকা ও করাচী নিয়ে নেবেন—যেমন নিলেন জুনাগড় ও হায়দ্রাবাদ? যদি তা ভেবে থাকেন, মহা ভুল তিনি করেছিলেন। মধ্যপ্রাচ্য থেকে মালয

পর্যন্ত বিস্তৃত মুসলিম সম্প্রদায় ছিল ঠাণ্ডা লড়াই-এর অন্যতম হাতিয়ার। কেন্দ্র ছিল পাকিস্তান। তাকে সাহায্য করতে ব্রিটিশতো বটেই, আমেরিকাও এগিয়ে আসবে—এটা তাঁর বোঝা উচিত ছিল। কাশ্মীরে ঠেকে শেখার আগেই। নেহরুরও কোন কৌশল ছিল না। তাঁর মত ধর্মনিরপেক্ষ ব্যক্তির কাছে এমন হানাহানি মধ্যযুগীয় বর্বরতার সমতুল্য, অতএব সর্বশক্তি প্রয়োগে বিনাশযোগ্য, মনে হয়েছিল। দিল্লীর দাঙ্গা (তার আগে বিহারে) থামাতে কয়েকবার প্রাণ সংশয় করেছিলেন তিনি। কিন্তু তিনিও ভেবেছিলেন পাকিস্তানের অর্থনীতি এত দুর্বল যে শীঘ্রই তা ভেঙে পড়বে এবং সে ভারতের সঙ্গে যোগ দেবে। কারিয়াপ্পাকে তিনি লিখেছিলেন, "Ultimately there will be a united and strong India. We have often to go through the valley of the shadow before we reach the sun-lit mountain tops." যদি পাকিস্তানের অর্থনৈতিক দৌর্বল্যের ওপর তিনি নির্ভর করে থাকেন, তবে ভুল করেছিলেন। পাকিস্তানেব ভৌগোলিক ও সামবিক গুরুত্বের জন্য কোটি কোটি ডলার ও পাউণ্ড ঋণরূপে বা দানরূপে বর্ষিত হবে—এটা তাঁর বোঝা উচিত ছিল। কাশ্মীর প্রসঙ্গ রাষ্ট্রপুঞ্জে ওঠার পব এ-বিষয়ে কোন সন্দেহের অবকাশ ছিল না। গান্ধীব কথা আগেই বলেছি। জনহস্তান্তর কবার অর্থ দ্বিজাতিতত্ত্বেব ভিত্তিতে দেশভাগ হচ্ছে স্বীকার কবে নেওয়া। তা তিনি কবতে পারেন না। তাঁব বিশ্বাস ছিল—মনুষ্যত্বেব জয় হবেই। মনের মধ্যে ভাগ না হলে ম্যাপে ভাগ হলেই বা কি? আর বাকি জীবনটা শান্তিব দূত হয়ে তিনি পাকিস্তানে কাটাবেন স্থির কবেছিলেন। তিনি পাকিস্তানে থাকলে সেখানকাব সংখ্যালঘুবা নিশ্চিন্ত হবে। ভাবত থেকে নেহরু সংখ্যালঘুদের স্বার্থবক্ষা করবেন। তবে আর জনহস্তান্তরের মত জটিল ব্যাপাবে জড়িয়ে পড়া কেন? ইংবেজবা দেশত্যাগ করলে এ সব সমস্যার গুরুত্ব থাকবে না, এই ছিল তাঁব দৃঢ় ধাবণা।

যাই হোক জনহস্তান্তরেব কথা নিয়ে কেউই বেশি এগোননি। এব বিষময় ফল ফলেছে প্রথমে পশ্চিমে, পরে পূর্বে। প্রাদেশিক মুখ্যমন্ত্রীদেব কাছে লেখা নেহরুব চিঠিপত্রের প্রথম দুই খণ্ডে তার বহুল প্রমাণ মিলবে।

এবাব আসছি প্রথম প্রশ্নে—দেশভাগ কি অনিবার্য ছিল? কোনও রকমে তা প্রতিহত করা যেত না? শুধু বামপন্থীদের নয় অনেকেরই ধাবণা—কবা যেত। যদি সমস্ত সাম্রাজ্যবাদবিবোধী শক্তি সংহত করে কংগ্রেস (অর্থাৎ গান্ধী) এক ব্যাপক গণ-আন্দোলন শুরু করতেন ১৯৪৬ সালে। ১৯২২-এর বারদোলি প্রস্তাবের পব রজনী পাম দত্ত কংগ্রেসকে 'বিশ্বাসঘাতক' আখ্যা দিয়েছিলেন। আজ দেশভাগের চল্লিশ বছর পর অধ্যাপক হীরেন মুখার্জী (এবং আরো অনেকে) ১৯৪৬ সালে কংগ্রেসের নিষ্ক্রিয়তাকে প্রায় সেই আখ্যাই দিচ্ছেন।[৫১৪] তাঁদেব মতে, ১৯৪৫-৪৬ সালে দেশের পরিস্থিতি এ ধরনের বৈপ্লবিক সংগ্রামের অনুকূল ছিল। কিন্তু কৃষক-মজুর শ্রেণীর নানা ন্যায্য দাবি মেটাতে অসম্মত বুর্জোয়া জাতীয়তাবাদী কংগ্রেস সাম্রাজ্যবাদের সঙ্গে দীর্ঘ আলোচনায় জড়িয়ে পড়ে অযথা কালক্ষেপ করে ও শেষে তাব চক্রান্তের শিকার হয়, দেশভাগের বিনিময়ে রাষ্ট্রীয় ক্ষমতা লাভ করে। স্বাধীনতার পরেও বহু বৎসর বামপন্থীদের আওয়াজ শোনা যেত—"এ আজাদী ঝুটা হ্যায়।"

॥ ১৭ ॥

এসব অভিযোগ কি সত্য ? সত্য হলেও কতটা সত্য ? তার পূর্বে কয়েকটা কথা মনে রাখতে হবে। (১) ১৯৪২-এর ভারতব্যাপী কুইট-ইন্ডিয়া আন্দোলন বামপন্থীরা পরিহার কবেছিল তাত্ত্বিক কারণে। ব্রিটেন কি সাম্রাজ্যবাদী ছিল না ? সংগ্রামের অনুকূল পরিস্থিতি কি ছিল না ? ছিল, কিন্তু সাম্যবাদী বিপ্লবের পিতৃভূমি রাশিয়ার ওপর ফাসিস্ত বাহিনীর আক্রমণের ও রাশিয়া-ব্রিটেনের মৈত্রীর পরিপ্রেক্ষিতে সংগ্রামটা বৈপ্লবিক হত না। বরং প্রতি-বৈপ্লবিক হত। বলা বাহুল্য, কংগ্রেস ভিন্নমত পোষণ করত এবং তারপর থেকে কংগ্রেস , বিশেষত কংগ্রেস সোশালিস্ট পার্টি ও কম্যুনিস্ট পার্টিব মধ্যে কোন মনেব বা মতের মিল দেখা দেয়নি। সেই মরণপণ সংগ্রামে যে কম্যুনিস্ট পার্টি কংগ্রেসের পাশে না দাঁডিযে ব্রিটেনের সমরায়োজনে সাহায্য কবার ডাক দিয়েছিল, তার কি নৈতিক অধিকার রযেছে ১৯৪৫-৪৬ সালে কংগ্রেসকে সাম্রাজ্যবাদ বিরোধী আন্দোলনে নেতৃত্ব দিতে ডাক দেবার ? যদি চৌরিচৌরার পর রজনী পাম দত্ত কংগ্রেসকে বিশ্বাসঘাতক মনে করতে পারেন, তবে ১৯৪২-এব পর কংগ্রেসী নেতারাও কম্যুনিস্টদের বিশ্বাসঘাতক মনে করতে পারেন। ১৯৪২-এর আন্দোলনের কঠোব সমালোচক হলেও আমি এ মনস্তত্ত্ব অস্বীকার কবতে পারি না। আসলে ঠাণ্ডা লডাইয়ের পরিস্থিতিতে স্তালিন পুনবায় সাম্রাজ্যবাদ-বিবোধী লাইন নিয়েছিলেন এবং ভারতীয কম্যুনিস্ট পার্টি তা অনুসরণ কবছিল। 'Zhdanov line'-এর নানা তাত্ত্বিক সমর্থন আমবা শুনেছি কিন্তু দেশবাসীর অধিকাংশ তাতে অভিভূত হত না। তাকে এক কৌশল (এবং সুবিধাবাদী কৌশল) বলে ধরে নিত।

(২) যখন কংগ্রেস প্রচণ্ডভাবে 'পাকিস্তান' নীতিব বিবোধিতা কবছিল, গান্ধী ক্রিপস্-প্রস্তাবে উল্লিখিত 'provincial option'-এব মধ্যে পাকিস্তানেব গন্ধ পেযে তা প্রত্যাখ্যান কবাব সংকল্প নিযেছিলেন, ঠিক সেই সময় অধিকাবী-থিসিসে 'পাকিস্তান'কে সমর্থন জানান হযেছিল। ১৯৪৬ পর্যন্ত জাতীযতা প্রশ্নেব স্তালিনীয সমাধান আঁকডে ধরে থেকে, সহসা তারই অনিবার্য পবিণাম—দেশভাগ—অস্বীকার কবলে চলবে কেন ? অধিকাবী-থিসিস কংগ্রেস ও কম্যুনিস্ট পার্টির মধ্যে ব্যবধান বাড়িয়ে দিয়েছিল, এ বিষয়ে কোন সন্দেহ নেই।

(৩) ১৯৪৫-৪৬ সালে দেশেব পবিস্থিতি কতটা বিপ্লবের অনুকূল ছিল ? সংঘটিত হলেও কি তা সফল হত ? অধ্যাপক হীবেন মুখার্জী লিখছেন, "From Nuvember 1945 to July 1946, especially, was a period of time when one could feel the truth of Karl Marx's observation;'sometimes twenty years are but as one day and then there come days that are the concentrated essence of twenty years.' This truth the Congress leaders chose to froget." গান্ধীর 'ideological fixation' তিনি ক্ষমা করতে পারেন কিন্তু আজাদ ও নেহরুকে কদাপি নয়। সে সব দিনের গৌরবোজ্জ্বল সংগ্রামকে কংগ্রেস সভাপতি আজাদ 'incidents' বলে তুচ্ছ করেছেন, তার জন্য বিরাগ প্রকাশ করেছেন, 'গুণ্ডা'দের বিরুদ্ধে শৃঙ্খলা রক্ষা করতে কংগ্রেসীদেব আহ্বান জানিয়েছেন,সমস্ত হরতাল, ধর্মঘটের প্রতিবাদ করেছেন। এমন কথা বলতে শোনা গেছে যে "ইংরেজরা দেশ ছেড়ে চলে যাচ্ছে, আমাদের কাজ তাদের তল্পিতল্পা গুছিয়ে দেওয়া।" মুখার্জী একে

'tomfoolery' আখ্যা দিয়ে বলছেন—হিন্দু-মুসলমানকে ঐক্যবদ্ধ কবার এমন সুযোগ আব দেখা দেয়নি। অহিংসা ও উপায ও লক্ষ্যের পরস্পব-নির্ভবতা প্রভৃতি কিছু "পবিত্রতার ভাণ" বর্জন কবলে "there could then have taken place a luminous upsurge to cleanse our body politic of communal poison and foreign subjection"। অরুণা আসফ আলিব ভাষায় ব্যারিকেডেই সম্পন্ন হত হিন্দু-মুসলিমেব চিবমিলন। উলটে ১৯৪৫-এর ডিসেম্ববে সব কম্যুনিস্টদের এ আই সি সি থেকে বহিষ্কৃত কবা হয়েছিল। এমনকি বোম্বাই-এ অবস্থিত পার্টিব প্রধান অফিসে ১৯৪৬-এব ২৩ জানুযারি হামলা চালনা হযেছিল। প্রতিক্রিয়া আব কাকে বলে?

সুমিত সবকাবেব মতে দেশেব বিদ্রোহী মনোভাবেব প্রথম বড়ো প্রমাণ—আই এন এ প্রশ্নে ২১-২৩ নভেম্বব (১৯৪৫)-এব গণবিক্ষোবণ। তাবপব থেকে মাঝে মাঝে তা দেখা গেছে। তার সঙ্গে নাকি ফরাসী বিপ্লবেব 'journee'ব তুলনা কবা চলে। প্যাটেল পুলিশের সঙ্গে এ ধবনের মাবামাবি পছন্দ করেননি : ওযার্কিং কমিটি (৭-১১ ডিসেম্বর) অহিংসার পক্ষে মুখব হযেছিল। ক্যাবিনেট সাব কমিটি এই অবস্থায প্রথমে পার্লামেন্টাবী ডেলিগেশন ও পবে ক্যাবিনেট মিশন পাঠানব সিদ্ধান্ত নেয। ওযাভেলেব 'ব্রেকডাউন প্ল্যান'ও সাক্ষ্য দেয যে তিনি গণআন্দোলনকে ভয পাচ্ছিলেন। দ্বিতীয সংকট দেখা দেয ফেব্রুয়াবি (১৯৪৬)-তে। প্রথম (নভেম্বব) সংকটেব মত দ্বিতীয সংকটেও কম্যুনিস্ট ছাত্র সংগঠন বড়ো ভূমিকা নিয়েছিল। আর ফেব্রুযাবিতে (বসিদ আলিব ৭ বছব জেলের প্রতিবাদে) তো লীগ ছাত্র সংস্থাই ধর্মঘটেব ডাক দিযেছিল। এব ফলে ছাত্র ও শ্রমিক, হিন্দু ও মুসলিম, কংগ্রেস, লীগ ও কম্যুনিস্ট এমন এক সম্প্রীতি ও সহযোগিতা দেখিযেছিল যাকে, ঠিকমত নেতৃত্ব দিলে, সুদূব প্রসাবী সম্ভাবনা দেখা দিত। ইতিমধ্যে দেশব্যাপী বেল ও ডাক-তাব কর্মী, পবে সবকাবী কর্মী, ধর্মঘটেব হুমকি দিচ্ছিল। গৌতম চট্টোপাধ্যায একে 'The Almost Revolution' আখ্যা দিযেছেন। আজাদ অথচ এ সব ধর্মঘটকে 'বর্তমান যুগে অচল' বললেন—কাবণ ইংবেজবা তো 'কেয়ারটেকাব' মাত্র। তৃতীয এবং সবচেয়ে বড়ো সংকট হল বাজকীয নৌবহবে বিদ্রোহ (১২-২৩ ফেব্রুয়াবি ১৯৪৬)। আবেগেব বশে ডঃ সবকাব একে ১৯০৫-এব কৃষ্ণসাগব নৌবাহিনীব বিদ্রোহেব সঙ্গে তুলনা কবেছেন, এমনকি আইজেনস্টাইনেব বিখ্যাত ছবি—'ব্যাটলশিপ পোটেমকিন'-এব উল্লেখও কবেছেন। ধর্মঘট যুদ্ধে পবিণত হল। আবাব দেখা গেল হিন্দু ও মুসলিম, ছাত্র-শ্রমিকেব সহযোগিতা। সি পি আই-এব সাধাবণ ধর্মঘটকে সমর্থন জানালেন অরুণা আসফ আলি। কিন্তু আবাব দেখা দিল প্রতিক্রিয়া কংগ্রেস শিবিবে, প্যাটেলেব ও লীগ শিবিরে, চুন্দ্রিগড়েব মূর্তিতে। বোম্বাই-এব (২২ ফেব্রুযাবি) শ্রমিক ছাত্র মোর্চা হটাতে দুই ব্যাটেলিযান সৈন্য লেগেছিল। সবকাবী হিসাব মত ২২৮ জনেব মৃত্যু ও ১০৪৬ জন আহত হয়েছিল। প্যাটেল ও জিন্না একযোগে বিদ্রোহীদেব আত্মসমর্পণ করতে বলেন ও বৈপ্লবিক সম্ভাবনা অঙ্কুবে বিনষ্ট হয। ডঃ সবকাবের মতে বয়্যাল ইন্ডিয়ান নেভির বিদ্রোহীদের ঐতিহাসিক ভূমিকা আই এন এ বন্দীদেব ভূমিকাব চেযেও বড়ো।[৫১৬] আব হীবেন মুখার্জীব মতে—"it was this that forced from the British Government steps intended to modify and then overcome it." এর অব্যবহিত ফল—ক্যাবিনেট মিশন।

অনেকটা একই ধরনেব বিশ্লেষণ করেছেন সবোজ মুখোপাধ্যায়। তিনি শুধু যোগ কবেছেন ১৯৪৬ সালেব প্রথমে নির্বাচন উপলক্ষে বিভিন্ন কম্যুনিস্ট অফিস ও কর্মীদেব ওপব কংগ্রেসী হামলাব কথা।[৫১৭] কম্যুনিস্ট নির্বাচনী ইস্তাহাবে ছিল অখণ্ড বাংলাব দাবি,

ছিল ব্যাপকতর ভিত্তিতে গণপরিষদ গঠনের আহ্বান। এ আই সি সি-তে কে এম আস্রাফের এই মর্মের সংশোধনী প্রস্তাব বাতিল হলে কম্যুনিস্টরা কংগ্রেস ত্যাগ করে। সরোজবাবুও নভেম্বর (১৯৪৫) ও ফেব্রুয়ারি (১৯৪৬)-এর গৌরবময় দিনগুলির কথা স্মরণ করেছেন।[৫১৮]

এই প্রসঙ্গে বেশি কিছু না বলে সদ্যপ্রকাশিত বিপান চন্দ্র ও অন্যান্য রচিত India's Struggle for Independence 1857-1947 (Viking, 1988) থেকে উদ্ধার করছি কিছু মন্তব্য। তার আগেই বলা ভাল বিপান চন্দ্রও একজন বামপন্থী ঐতিহাসিক। উক্ত ঘটনাবলী বর্ণনা করে তিনি (বা তাঁরা) লিখছেন—"The Congress lauded the spirit of the people and condemned the repression by the Government. It did not officially support these struggles as it felt their tactics and timing were wrong." তিনি (বা তাঁরা) আরও লিখছেন—"Communists joined hands with Congressmen in advising the people of Calcutta in November 1945 and February 1946 to return to their homes. Communist and Congress peace vans did the rounds of Karachi during the RIN revolt." জনগণের উত্থানের ভয় পেয়ে কংগ্রেস আলোচনার পথ নেয়নি। ২২ সেপ্টেম্বর এ আই সি সি যে নীতি নেয় তাতে প্রথমে আলোচনার পথে যত দূর অগ্রসর হওয়া যায় ততদূর যাবার প্রস্তাব গৃহীত হয়েছিল—তা চিরাচরিত কংগ্রেসী সংগ্রামের কৌশল বলে। "...the card of negotiation was to be played first, that of mass movement was to be held in reserve."[৫১৮ক] এই প্রসঙ্গে হরিজন (৩ মার্চ ১৯৪৬)-এ প্রকাশিত গান্ধীজির মন্তব্য আমি আগেই উদ্ধৃত করেছি। অরুণার উদ্দেশে তিনি বলেছিলেন, "Fighters do not always live at the barricade .what would be lost by waiting? Let the official delegation prove for the last time that British declarations are unreliable. But the nation too has to play the game If it does, the barricade must be left aside, atleast for the time being." গণআন্দোলন চিরতরে পরিহার করেননি তিনি, শুধু অবস্থা বুঝে আলোচনাপথ পরখ করতে চাইছিলেন, এই কথা মনে রেখে বিষয়টা বিচার করতে হবে। তাছাড়া বিপ্লবের জন্য বাস্তব অবস্থা অনুকূল ছিল কিনা তা সরকার, মুখার্জী, চ্যাটার্জীদের বিশ্লেষণে রুশ বিশ্ববীক্ষার আলোকে নির্ধারিত হয়েছে। ১৯৪২-এ মনে হয়েছে তা অনুকূল নয়, ১৯৪৬-এ মনে হয়েছে অনুকূল। এই বাস্তব অবস্থা বিশ্লেষণ কোন সময়ই 'অবজেকটিভ' ছিল না, তার মধ্যে 'সাবজেকটিভ' বা মন্ময়ত্বের ছাপ পরিষ্কার।

বস্তুত একথা নাম্বুদ্রিপাদও স্বীকার করেছেন; তিনি বলছেন—কম্যুনিস্ট নীতির ভিত্তি ছিল বিশ্ব রাজনীতিতে বিভিন্ন শক্তির বিন্যাস বিষয়ে প্রলেতারীয় আন্তর্জাতিক বিচার। ভারতের মুক্তি সংগ্রাম আলাদা নয়, তা ফাসিজিমের বিরুদ্ধে বিশ্বব্যাপী সংগ্রামের অঙ্গ। অন্যদিকে কংগ্রেস তাকে দেখেছিল একপক্ষে ব্রিটেন অন্যপক্ষে লীগের সঙ্গে আলোচনাপ্রসূত সমঝোতার দৃষ্টিতে। বিরোধটা বেধেছিল দৃষ্টিভঙ্গির মৌল পার্থক্যের জন্য এবং কম্যুনিস্টদের দৃষ্টিভঙ্গি ভ্রান্ত ছিল।

"Apart from the general question of people's war and the attitude to the Quit India struggle, our isolation from the

anti-imperialist masses was stengthened by our stand on the Muslim League's demand for the formation of a separate Muslim majority state (Pakistan)."[৫১৯]

আবার, "In trying to chart a course of action independent of and opposed to the courageous politics of bargaining for a peaceful transfer of power from the British rulers of the national leaders, we tended to equate the bourgeois nationalist Congress with the separatist communal Muslim League." বুর্জোয়া জাতীয়তাবাদী কংগ্রেস ও বিভেদকামী মুসলিম লীগকে সমীকরণ কবা কম্যুনিস্টদেব গর্হিত ভুল হয়েছিল।[৫২০] অধিকারী থিসিসের পেছনে যে বিচার কাজ করছিল তা হল দেশভাগের জন্য লীগের দাবি ও কংগ্রেসের বিরোধিতা একইরূপ ন্যায্য। সি. পি. আই ভুলে গিয়েছিল প্রথমাবধি সাম্রাজ্যবাদ লীগকে সমর্থন করছে। ১৯২০-২২-এ খিলাফৎ আন্দোলন ও স্বরাজ আন্দোলনেব সহযোগিতা রিডিং নষ্ট করেন লীগের একদল নেতাকে হাত করে। ১৯২৮ সালে আরুইন একই খেলা খেলেন। তাতে পূর্ণাহুতি দেন লিনলিথগো ও ওয়াভেল। কংগ্রেস হয়তো সাম্রাজ্যবাদের চালে হেবে গেছে কিন্তু শেষ পর্যন্ত দেশভাগের বিরোধিতা করে গেছে।

কম্যুনিস্টদের ভুলটা হল কেন? নাম্বুদ্রিপাদ বলছেন, "The essence of the mistake committed by the party was that, as opposed to the Marxist-Leninst stand that the question of nationalities should be dealt with not abstractly but as part of the class political question (Indian freedom struggle in this case), the C.P.I failed to take due account of the real class and national situation in the country. Equating the League demand for the division of India with the Congress opposition to it, meant putting on par an avowedly pro-imperialist section of the bourgeoisie with its oppositional, though compromising, rival in the same class—a stand which is clearly impermissible for Marxists-Leninists." ১৯৪৮-এ দ্বিতীয় পার্টি কংগ্রেসেএ নীতি সংশোধন করতে হয়েছিল। তার আগেই কম্যুনিস্টরা লীগের মধ্যে, এমনকি কেরলে, বিভিন্ন জাত ও সাম্প্রদায়িক দলের মধ্যে, প্রগতিশীলদের খুঁজতে বেরিয়েছিল। ১৯৪৬ সালের নির্বাচনে তার ছাপ পড়েনি। কিছু শ্রমিক কেন্দ্রে জয়লাভ করলেও (যেমন জ্যোতি বসু) সাধারণ আসন তারা একটিও পায়নি। তার কারণ, নাম্বুদ্রিপাদের মতে, ধর্মনিরপেক্ষ, গণতান্ত্রিক আদর্শে দীক্ষিত, বুর্জোয়া জাতীয়তাবাদী কংগ্রেস ও ধর্মান্ধ লীগকে সমাসন দান। এতে জনসাধারণ খুশি হয়নি। পার্টির গণভিত্তি দৃঢ়তর হয়েছিল তার সামাজিক-অর্থনৈতিক কর্মসূচির জন্য। কংগ্রেস ও লীগ উভয়পক্ষই স্ব-স্ব এলাকায় নির্বাচন জিততে সমঝোতার নীতি নেয়। উভয়েই নৌ-বিদ্রোহের বিরোধিতা করেছিল কারণ একদা তারাই হবে দেশের কর্তা; অথচ বিদ্রোহীদের (এবং আই. এন. এ. বন্দীদের) একেবারে ত্যাগও করতে পারছিল না। ব্রিটেন মালয় ও ব্রহ্মে পর্যুদস্ত হবার পর ভারতে আর একবার হার মানতে প্রস্তুত ছিল না। তাই সমঝোতা ছাড়া তাদেরও পথ ছিল না। কংগ্রেসের নীতির একমাত্র সোচ্চার প্রতিবাদ এসেছিল গান্ধীর কাছ

থেকে।

মাউন্টব্যাটেন প্ল্যান নিযে সি. পি. আই-এর মধ্যে মতভেদ ভুললেও চলবে না। একদল নেতা বলেন, প্ল্যানকে মোটামুটি স্বাগত জানান উচিত এবং স্বাধীনতা খণ্ডিত হলেও তাকে জনগণের অস্ত্ররূপে ব্যবহার করা উচিত। আর একদল বলেন— "The plan was a cunning manoeuvre of the British to retain India as their colony in fact, while formally transferring power." ছ' মাস ধবে বিতর্ক চলাব পর, শেষ মতই জেতে এবং কলকাতায় দ্বিতীয় পার্টি কংগ্রেসে গৃহীত হয়। ফলে জেনারেল সেক্রেটারী পি. সি. যোশী বিদায় নেন।[৫২১]

শেষে, পরিবেশ যদি এতই অনুকূল ছিল, সি. পি. আই নেতৃত্ব না নিযে কেন বারবাব গান্ধীজির কাছে নেতৃত্ব ভিক্ষা করছিল এবং না পেয়ে তাঁকে ও কংগ্রেসকে বিশ্বাসঘাতক বলে আত্মতুষ্টি লাভ করছিল ? সেই পুরাতন ফ্যালাসি। দেশ প্রস্তুত, জনগণ বিপ্লবের জন্য তৈরি, কিন্তু কংগ্রেসী নেতারা পিছুপা। কম্যুনিস্টরা কি করতে পাবে ?

শ্রীপান্নালাল দাশগুপ্তও তাঁর গান্ধী-গবেষণা গ্রন্থে সি. পি. আই-সহ বামপন্থীদের এই অদ্ভুত আবদারের সুন্দর বিশ্লেষণ করেছেন। তিনি অবশ্য বিশ্বাস করেন যে ১৯৪৫-৪৬-এ "একটা বিরাট বিদ্রোহ ও বিপ্লবের পটভূমিকা তৈবি হয়ে উঠেছিল।" "কিন্তু যাঁবা গান্ধীবিরোধী বামপন্থী, তাঁরাও অর্থাৎ সোশ্যালিস্ট, কমিউনিস্ট, ফরোয়ার্ড ব্লক, আই. এন. এ থেকে অবসরপ্রাপ্ত জেনাবেল ও নেতারা, চরমপন্থী অন্যান্য বামপন্থী দল—তাঁরাও কিছু করেননি, সেই দুর্বাব স্রোতে সর্বস্ব পণ করে ঝাঁপিয়ে পড়েননি, কোন নেতৃত্ব দেননি, তাঁরাও গান্ধীজির কাছেই নেতৃত্ব ভিক্ষা করে ক্ষান্ত রয়েছেন। কাজেই তাঁদেব হাতে কোন বিকল্প ছিল না। তাঁরাও বিপ্লবেব ঝুঁকি নেয়নি বা বিপ্লবের ডাক দেয়নি, এ কথা অস্বীকার করাব কারো সাধ্য নেই। গান্ধীজিকে বিশ্বাসঘাতক বলা, অথবা গান্ধীজির কর্তব্য বাৎলে দেওয়া ছাড়া আব যেন তাঁদেব কোন দায়িত্ব ছিল না।"[৫২২] তিনি আরও বলেছেন, "নেতৃত্ব থাকবে অহিংস গান্ধীর হাতে, আর জনতা হবে সশস্ত্র বিপ্লবী, এমন চমৎকার যোগাযোগের স্বপ্ন যাবা দেখেন, তাদের কি বলা যায় ?"

দেশ ও জনগণ প্রস্তুত—একথাব সরল অর্থ, তাদের বৈপ্লবিক চেতনা জাগ্রত হযেছে, সংগঠন তৈবি, নিজস্ব নেতৃত্ব ছাড়াও সর্বোচ্চ স্তবে রয়েছে লেনিন বা মাও-এর মত তত্ত্ব ও প্রয়োগে সমান নিপুণ নেতা, সুশিক্ষিত সৈন্যবাহিনীর একটা বড দল. তাদের সংগঠন/চালনা করাব জন্য ট্রটস্কি বা চু তে-র মত অধিনায়ক। কাব দিকে তাকান হচ্ছে ? একজন সাতাত্তর বৎসরের অসুস্থ বৃদ্ধ—যিনি গোলাবারুদে বিশ্বাস তো করেনই না, সামান্য হিংসার প্রকাশে যিনি বারংবার আন্দোলন প্রত্যাহাব করেছেন।

কিন্তু আর একটা প্রশ্ন তুলেছেন শ্রীদাশগুপ্ত। "সেই গুমবে ওঠা বিদ্রোহী ভারতের পটভূমিকাকে কি এক সর্বব্যাপী শেষ অহিংস সংগ্রামের ও গণসংগ্রামের লড়াইতে পরিণত করা যেত না ?" একদিকে বিপ্লববাদীরা অহিংস বিপ্লবের দায়িত্ব নেবেন না, অন্যদিকে গান্ধীও 'a non-violent substitute for a revolution' দেবেন না। ফলে সাম্প্রদায়িক শক্তি সুযোগ পেল। সাম্রাজ্যবাদীরা তা ব্যবহার করল। ক্ষমতা হস্তান্তরের সঙ্গে দেশভাগও হল।[৫২৩]

গান্ধী কেন বিকল্প বিপ্লব করেননি তার কিছু জবাব আছে। প্রথমত পান্নালাল দাশগুপ্ত (এবং অন্যান্যরা) ভেবে দেখেননি যে ১৯৪৫-৪৬ সালে অনুকূল পবিস্থিতি ছিল এটা তাঁদের perception হতে পারে, কিন্তু গান্ধীর নাও হতে পারে। ১৯৩৯-৪০-এ এই প্রশ্নে গান্ধীজি

ও সুভাষবাবুর মতবিরোধ হয়। ১৯৪৫-৪৬-এ সাম্প্রদায়িক পরিস্থিতি এমন ভয়াবহ হয়েছিল যে গান্ধীর পক্ষে কোন ঝুঁকি নেওয়া সম্ভব ছিল না। দ্বিতীয়ত ১৯৪২-৪৩-এ দীর্ঘ বিদ্রোহে শক্তি অপচয় করে ১৯৪৫-৪৬-এ গণ আন্দোলন করার মত শক্তি ছিল না কংগ্রেসের। অনেকের বিশ্লেষণে 'কুইট ইন্ডিয়া' সঠিক পদক্ষেপ। আমার মতে নয়, তা আগেই দেখিয়েছি। কিন্তু তা ব্যর্থ হয়েছিল বলে এ মন্তব্য আমি করছি না। একে তো ব্যর্থতা বা সাফল্য কোন আন্দোলনের প্রাসঙ্গিকতার মাপকাঠি নয় বরং ব্যর্থতাই বহুক্ষেত্রে সাফল্যের সোপান হয়েছে। বারংবার ধাক্কা দিয়েই দরজা খুলতে হয়। আর কর্তৃপক্ষের ওপর তা কোন চাপ সৃষ্টি করতে পারেনি তাও নয়। আমার বক্তব্য—শক্তি সঞ্চয় ও সংগঠন মজবুত করতে সময় লাগে, বিশেষত সরকারী 'সিংহসুলভ হিংসা' যেখানে দ্বিতীয় ও তৃতীয় সারির নেতাদের জেলে পুরে এবং স্থানীয় নেতাদের অনেককে হত্যা করে আন্দোলনের মেরুদণ্ড ভেঙে দিয়েছিল। রাশিয়ায় ১৯০৫ সালের বিপ্লব ব্যর্থ হবার পর এক যুগ লেগেছিল আর একটা বিপ্লবের আয়োজন করতে। তাও প্রথম মহাযুদ্ধে জারতন্ত্রের শোচনীয় অক্ষমতা, রুশবাহিনীর ক্রমিক পরাজয় এবং রুশ আর্থিক সংকট লেনিনকে অনেকখানি সাহায্য করেছিল। বলশেভিক দলের প্রস্তুতির সঙ্গে প্রতিপক্ষের ক্লৈব্য ও অপদার্থতা মিলেছিল বলে ১৯১৭ সালের বিপ্লব সফল হয়।

এখানে কি তাই দেখছি? অনেকে ১৯৪৫-৪৬ সালের ভারতবর্ষে ব্রিটিশদের দুর্বলতার কথা বড়ো করে দেখেন। বলা হয়—বন্দী আই এন. এ, বিদ্রোহী নৌ সেনা, কৃষক মজুর ছাত্র ধর্মঘট—কোন সমস্যাই তা সামাল দিতে পারছিল না। যেন ১৯১৭-র জারতন্ত্র ও ১৯৪৬-এর ব্রিটিশ রাজ সমতুল। মাঝে মাঝে ওয়াভেলের মুখে বা কর্তৃপক্ষের কণ্ঠে এক ধরনের উক্তি শোনা গেছে যা পশ্চাদ্‌পর সাম্রাজ্যের অসহায়তা দ্যোতিত করে। কিন্তু বাস্তব অবস্থাটা কি এতখানি খারাপ ছিল? ১৯৪২ সালের মত ভয়াবহ? তখন যদি বিদ্রোহ দমন সম্ভব হয়ে থাকে, ১৯৪৬-এই বা হত না কেন? ১৯৪৫-এর নির্বাচনে অ্যাটলির বদলে চার্চিল জিতলে আমরা হতাশাব্যঞ্জক কথা শুনতেই পেতাম না। পারমাণবিক শক্তির মাহাত্ম্য তিনি জানতেন, তারই ওপর নির্ভর করে ফুলটন (Fulton)-এ রাশিয়ার বিরুদ্ধে জেহাদ ঘোষণা করেছিলেন তিনি। ট্রুম্যানের সাহায্য তিনি পেতেন না মনে করার কারণ নেই। মনে রাখতে হবে স্বল্পকালের জন্য হলেও ভিয়েতনামে ফরাসী ও ইন্দোনেশিয়ায় ডাচ শক্তি পুনঃপ্রতিষ্ঠিত হয়। কংগ্রেস জানত অ্যাটলি সরকার—তাদের শেষ সুযোগ। সেই ১৯৩৮ সাল থেকে নেহরু, ক্রিপস, অ্যাটলির বোঝাপড়া এবং তার পরিণতিতে, নেহরুর অনুরোধ, মাউন্টব্যাটেনের নিয়োগ। মাউন্টব্যাটেনের 'প্ল্যান বালকান' নেহরুর চাপেই পরিত্যক্ত হয়। নেহরুর চাপেই অখণ্ড বঙ্গের অস্বাভাবিক দাবি পরিত্যক্ত হয়। নেহরুর কথা শুনেই অ্যাটলি সরকার দেশীয় রাজ্যগুলিকে যে কোন একটা ডোমিনিয়নে যোগ দিতে বলে। চার্চিল থাকলে এর কোনটাই হত না। 'প্ল্যান বালকান' গৃহীত হত। ভারত দু'টুকরো নয়—শত শত টুকরো হয়ে যেত। তখন শুধু লীগের সঙ্গে লড়াই করলে চলত না, বড়ো বড়ো দেশীয় রাজ্যগুলির সঙ্গেও লড়াই করতে হত। এক কাশ্মীর সমস্যা আজো মিটল না, তখন কি নৈরাজ্য দেখা দিত ভাবা যায় না। নেহরু ও প্যাটেল শ্রান্ত, ক্লান্ত, বিদ্রোহবিমুখ, ক্ষমতা অধিগ্রহণে উৎসুক—এসব কথা বলা সহজ, কিন্তু ধীর স্থির মস্তিষ্কে তাঁরা ভেবেছিলেন 'প্ল্যান পার্টিশান' মন্দের ভাল। (১) তাতে পঞ্জাব ও বাংলার অর্ধেক পাওয়া যাবে, (২) সীমান্ত হাত ছাড়া হলেও সিলেট বাদে আসাম পাওয়া যাবে, (৩) প্রায় সব প্রধান দেশীয় রাজ্য ভারত ডোমিনিয়নে আসবে, (৪) বাদ পড়বে

অত্যন্ত মুসলিমপ্রধান সিন্ধু, বালুচিস্তান, পশ্চিম পঞ্জাব, পূর্ববঙ্গ, সিলেট, সম্ভবত সীমান্ত। এটা জিন্নার বৃহত্তব পাকিস্তান নয়। সত্যই month-eaten Pakistan. এর দুটো অংশেব মধ্যে দুস্তর ব্যবধান। ভারত যে কোন মুহূর্তে যোগসূত্র ছিন্ন করতে পারবে। এব আর্থিক দুর্বলতা সকলের জানা। এব দুই অংশের ভাষা ও সংস্কৃতিগত প্রভেদ দুস্তব (যা প্রমাণ হল ১৯৭১-এর যুদ্ধে)। সর্বোপরি পশ্চিম পাকিস্তানেও সিন্ধু জাতীয়তাবাদ ও পঞ্জাবী আগ্রাসনবাদেব লডাই অনিবায। সীমান্ত যুক্ত হতে পাবে কিন্তু নিয়ে আসবে পাখতুনিস্তানেব দাবি। অতএব নেহরু-প্যাটেলদেব মতে, এমন পাকিস্তান বেশিদিন টিকবে না। শুধু ধর্মীয় ঐক্যের দোহাই দিয়ে এব আন্তঃরাজ্য ও অন্তর্দ্বন্দ্ব কতদিন চাপা পড়বে? আশা কবতে ক্ষতি কি, ব্রিটিশবা বিদায় নিলে, আবাব সর্বভাবতীয় ঐক্য ফিবে আসবে?

এব বিকল্প—যুদ্ধ· একই সঙ্গে, লীগেব সঙ্গে, বাজাদেব সঙ্গে, হয়তো বা ব্রিটেনেব সঙ্গে। যুদ্ধ শুধু কলকাতা, ঢাকা, নোয়াখালি, বিহাব, লাহোব, অমৃতসবে নয়, দেশেব সর্বত্র—গাঁযে, গঞ্জে, শহরেব অলিগলিতে। হিন্দু ও মুসলমানে, শিখ ও মুসলমানে। তাব পরিণতি কি হত ভাবা যায না। ঠাণ্ডা লডাই-এব পবিপ্রেক্ষিতে ভাবতে রুশ-মার্কিন অবতবণও অসম্ভব ছিল না। আব তা না হলেও, কি হত অর্থনৈতিক পবিকল্পনাব? এই নিদারুণ দাবিদ্র্য মোচনেব? স্বাধীনতা বা স্ববাজ-এব অর্থ যদি শুধু বিদেশী মন্ত্রী ও আমলাব হাত থেকে ভাবতীয মন্ত্রী ও আমলাব হাতে ক্ষমতাব হস্তান্তর হয, বিদেশী শিল্পপতিব হাত থেকে দেশী শিল্পপতিব হাতে শোষণেব যন্ত্র হস্তান্তব, তা হলে তো শত বৎসরেব লক্ষ শহীদেব আত্মদান সম্পূর্ণ ব্যর্থ হয়ে যেত। নেহরু ও প্যাটেলেব কাছে কাজটা ছিল 'Salvage operation'. ঘব সম্পূর্ণ পুডে যাবাব আগে যতটুকু পাব বাঁচাও।

গান্ধীজীর কাছে (নেহরুর কাছেও) এ সব বাস্তব প্রশ্ন ছাডাও মানবতার অবমাননা অসহ্য হয়ে উঠেছিল। মানুষ যদি পশু হয়ে যায তবে কাব জন্য স্বাধীনতা? ববীন্দ্রনাথ 'সভ্যতাব সংকট'-এ বলেছিলেন, "সভ্য শাসনেব চালনায ভাবতবর্ষের সকলেব চেয়ে যে দুর্গতি আজ মাথা তুলে উঠেছে সে কেবল অন্ন বস্ত্র শিক্ষা এবং আবোগ্যেব শোকাবহ অভাব মাত্র নয়, সে হচ্ছে ভারতবাসীর মধ্যে অতিনৃশংস আত্মবিচ্ছেদ, যাব কোন তুলনা দেখতে পাইনি ভাবতবর্ষেব বাইরে মুসলমান স্বাযত্তশাসন চালিত দেশে। কিন্তু এই দুর্গতির রূপ যে প্রত্যহই ক্রমশ উৎকট হয়ে উঠছে, সে যদি ভাবত শাসনযন্ত্রেব ঊর্ধ্বস্তবেব কোনো-এক গোপন কেন্দ্রে প্রশ্রয়ের দ্বাবা পোষিত না হত তা হলে কখনোই ভাবত ইতিহাসেব এত বডো অপমানকব অসভ্য পবিণাম ঘটতে পারত না।" ভাগ্যচক্রের পবিবর্তনে ইংরেজ ভাবত ছাডতে চাইছে ১৯৪৮-এব জুনে, এমন কি তারও আগে। কিন্তু কোন ভাবতবর্ষ সে ছাড়ছে? "কী লক্ষ্মীছাডা দীনতার আবর্জনাকে। একাধিক শতাব্দীর শাসনধারা যখন শুষ্ক হয়ে যাবে তখন এ কি বিস্তীর্ণ পঙ্কশয্যা দুর্বিষহ নিষ্ফলতাকে বহন করতে থাকবে।" 'ইতিহাসের এই অকিঞ্চিৎকর উচ্ছিষ্ট সভ্যতাভিমানেব পরিকীর্ণ ধ্বংসস্তূপেব" দিকে তাকিয়ে গান্ধী ও নেহরু, ববীন্দ্রনাথেব মতই বলছিলেন—"কিন্তু মানুষের প্রতি বিশ্বাস হারানো পাপ, সে বিশ্বাস শেষ পর্যন্ত বক্ষা করব।" নিত্য মনুষ্যত্বেব প্রতিকাবহীন পরাভব দেখা অপরাধ। তা এড়াবার জন্য দেশভাগেব প্রচণ্ড মূল্য দিতে হবে।

গান্ধী শুভবুদ্ধির জয় আশা করেছিলেন, তার জন্য পাকিস্তানে বসবাস কবাব সংকল্পও নিয়েছিলেন—কিন্তু গণ আন্দোলনেব নয়। সে কি শুধু নেহরু, প্যাটেলের ও কংগ্রেসেব প্রতি ভালবাসার জন্য? কুরুক্ষেত্রের পরিণামের আশঙ্কায বিহ্বল অর্জুনেব মত আকস্মিক ক্লৈব্যে? না কি তিনি বুঝেছিলেন তাঁর পিছনে কেউ নেই? তিনি নিঃসঙ্গ—নিঃসীম

নিঃসঙ্গ ? নাকি সে সংগ্রাম আর অহিংস থাকত না ? প্যারেলালের কথা যদি মানতে হয় তবে সেই কল্পিত সংগ্রামে কংগ্রেস রাজি ছিল না। ওয়ার্কিং কমিটিতে তাঁর সঙ্গে ছিলেন শুধু গফ্ফর খাঁ আর ১৪/১৫ জুনের এ·আই. সি. সি-তে দেশভাগেব পক্ষে (অর্থাৎ তাঁর বিপক্ষে) বেশি ভোটই পডেছিল ।হযতো তখন জয়প্রকাশ নাবায়ণ তাঁব পেছনে দাঁড়াতেন। হয়তো সি. পি. আই,, আর. এস. পি., ফরোয়ার্ড ব্লক, পুরোনো বিপ্লবীরা। কিন্তু অহিংস আন্দোলন তাঁদের কৌশল মাত্র হত। গান্ধী যদি স্বরাজেব চেয়েও কোনো কিছুকে বেশি মূল্য দিয়ে থাকেন তা হল সত্য ও অহিংসা। আন্দোলন আবম্ভ হয়ে যেত, যে হিংসা ঠেকাবার জন্য আন্দোলন তার চেয়েও বড়ো হিংসা শুরু হত। তিনি নামে মাত্র নেতা, সামলাবার ক্ষমতা নেই। গান্ধী এর মধ্যে যাননি, সম্ভাব্য কোনো সাফল্যের জন্য সার সত্যকে বিসর্জন দেননি। একাই পথ চলতে চেয়েছিলেন। গলগথাব পথ। তার শেষে মৃত্যু। কিন্তু পুনরুত্থানও। সেই মহৎ মৃত্যু দেশকে প্রচণ্ড আঘাত দিয়ে মনুষ্যত্ব সম্বন্ধে সচেতন করে দিয়েছিল। ঐক্য তিনি দিতে পাবেননি কিন্তু ধর্মনিবপেক্ষতাব মহান্ ধর্ম প্রতিষ্ঠা করে গেছেন।

ব্রিটেনের সঙ্গে বারংবার আলোচনায জডিযে পডে ও জিন্নাকে অযথা বাডিযে কংগ্রেস ভুল কবেছিল, গান্ধী কবেছিলেন—একথা অনেকেই বলে থাকেন। কিন্তু সত্যাগ্রহেব প্রথম শর্ত—সত্যাগ্রহী আলোচনাব পথে যতদূব যাওযা সম্ভব যাবেন, বিপক্ষেব হৃদয জয কবতে না পাবলে তবে সত্যাগ্রহে নামবেন। ব্রিটেনেব সম্পর্কে গান্ধী এই নীতি চিবদিন অনুসবণ করেছেন। ১৯২১ সালে বিডিং-এব সঙ্গে, ১৯২৯-৩১ সাল আরুইনেব সঙ্গে, ১৯৩৯ থেকে বারবার লিনলিথগো ও ওযাভেলেব সঙ্গে আলোচনায বসেছিলেন তিনি। তা ছাডা বযেছে দ্বিতীয় গোলটেবিল বৈঠকে ম্যাকডোনাল্ড ও হোবেব সঙ্গে, ১৯৪২ সালে ক্রিপসেব সঙ্গে, ১৯৪৬ সালে ক্যাবিনেট মিশনেব সঙ্গে, একেবাবে শেষে মাউন্টব্যাটেনেব সঙ্গে—আলোচনা। মৌখিক আলাপ ছাডাও পত্র বিনিময কম হযনি। সব সমযই তিনি নিজের উদ্দেশ্য পবিষ্কার কবে বুঝিযে দিয়েছেন, বিপক্ষেব উদ্দেশ্য বুঝবাব চেষ্টা কবেছেন, তার মধ্যে ফাঁক বা ফাঁকি থাকলে ধরেও দিযেছেন। এই একটা ব্যাপাবে তিনি সাধুসন্তেব মত নালায়েক ছিলেন না—ইংবেজদেব মধ্যেও নামকবা আইনজ্ঞ বিডিং ও ক্রিপসকে কোণঠাসা করেছিলেন তিনি। ১৯৩৫-এর আইন গভর্নবদেব বিশেষ ক্ষমতা যে কি মাবাত্মক হতে পারে তিনিই ধরেছিলেন। ক্রিপসের provincial option -এব মধ্যে অন্তর্নিহিত পাকিস্তানেব সম্ভাবনা এবং ক্যাবিনেট মিশনেব ১৯ ধাবার বিভিন্ন উপধাবাব মধ্যে যে বিসঙ্গতি রয়েছে তাঁব চোখ এড়ায়নি। কিন্তু তিনি শুধু একজন বিচক্ষণ উকিলেব ভূমিকায নিজেকে আবদ্ধ রাখেননি, বিবেকের মূর্তি ধবে ইংবেজকে আপন প্রতিশ্রুতি বাখতে বলছিলেন। হৃদয জয় তিনি করতে পারেননি ঠিকই, কিন্তু ইংবেজকে সত্যের ক্ষুবধাব দুর্গম পথে বেঁধে রাখতে চেয়েছেন তিনি। আর এইভাবে একটু একটু করে কংগ্রেসের দাবি মানিয়েছেন। যখন তা পাবেননি, তখন গণ আন্দোলনের পথে যেতেও তিনি দ্বিধা করেননি। এ. আই. সি. সি. (২৫ সেপ্টেম্বর ১৯৪৫) এক প্রস্তাব নেয়—তাতে এই দ্বৈত নীতি সুন্দর ফুটে উঠেছে—

**"The method of negotiation andconciliation which is keynote of peaceful policy can never be abandoned by the Congress, no matter how grave may be the provocation, any more can that of noncooperation, complete or modified. Hence the guiding maxim**

of the Congress must remain negotiation and settlement when possible and noncooperation and direct action when necessary."

১৯২৪-এ স্বরাজ দলের সঙ্গে সংঘর্ষের ফলে গান্ধী বুঝেছিলেন, এলিটের একটা বড অংশ প্রাতিষ্ঠানিক রাজনীতি করতে চায়। আইন পবিষদের মধ্য থেকেও ঔপনিবেশিকতাবাদেব সঙ্গে লডাই চালান যায় এবং নির্বাচন যে গণসমর্থন সংগ্রহেব একটা সুবর্ণ সুযোগ এ শিক্ষা দিয়ে গিয়েছিলেন দেশবন্ধু। নেহরুর মত কাউন্সিল বিবোধীও ১৯৩৭ সালের নির্বাচনে নেমেছিলেন দুটি উদ্দেশ্যে— (১) গণসংযোগ, (২) প্রতিক্রিয়াশীলদেব আইনসভা দখল করতে না দেওয়া। গান্ধী আব একটু এগিয়ে ভেবেছিলেন—কংগ্রেস যদি ক্ষমতা পায়, যত সীমিতই হোক, তা দিযে দেশের লোকেব কিছু উপকার তো কবতে পাববে। তবে গণ আন্দোলনেব প্রযোজন হলে পরিষদীয় রাজনীতি ও মন্ত্রিত্বেব মোহ ত্যাগ কবতে কংগ্রেস দ্বিধা কবত না।

কিন্তু গণ আন্দোলন যখন ইচ্ছা শুরু বা শেষ কবা যায না। ১৯৩৪ সালে নবীম্যানকে গান্ধী বলেছিলেন, "a leadership should not put on undue strain on the energy (of the nation)." তেমনি নৌ সৈন্য বিদ্রোহেব সময় বলেছিলেন অরুণাকে—"People cannot continue at the barricades." গণদেবতাব মর্জি বুঝে চলতে হয। কখনো তাব উদ্দীপনায় বাঁধভাঙা জোযার আসে, কখনো পড়ে ভাটার টান। এই টান বেশি হলে প্রতিবিপ্লব দেখা দেয, যেমন দিযেছিল ফ্রান্সে। স্বাধীনতা সংগ্রাম তো একটা আন্দোলনেই সম্পূর্ণ হয না—পর্ব থেকে পর্বে তাব উত্তরণ। মধ্যে জনগণকে দম নিতে দিতে হবে। তাদেব ঘবদোব গুছিয়ে নেবাব সময না দিলে পববর্তী সংগ্রামে যোগ দিতে তারা দ্বিধা কববে। সে সময তাদেব সাহায্য কবতে গঠনমূলক কার্যসূচি প্রযোজন। খাদি,জাতীয শিক্ষা, হিন্দু-মসলিম ঐক্য, বিদেশী বস্ত্র ও মাদক বর্জন, অস্পৃশ্যতা মোচন, হবিজন উন্নযন—প্রাতিষ্ঠানিক বাজনীতি ও গণ আন্দোলনেব পবিপূবক।

এইখানে গান্ধীব রাজনীতি বুর্জোযা বাজনীতি থেকে আলাদা। বস্তুত কি সপ্তদশ শতাব্দীব ইংবেজ বিপ্লব,কি অষ্টাদশ শতাব্দীব ফবাসী বিপ্লব, কি ইতালি ও জার্মেনীব জাতীয় আন্দোলনে এ ধবনেব গঠনমূলক কর্মসূচিব কোন প্রমাণ পাই না। স্বনির্ভব গ্রামসমাজ, স্বাবলম্বী কৃষক মজুরই তো সমান্তবাল সবকাবেব ভিত্তি। তা ছাডাও এব আব একটা দিক ছিল। গঠনমূলক কাজ শ্রেণী ও জাতপাতেব সংগ্রামেব প্রবণতা বোধ কবে অথচ শুধু পরিষদীয় বাজনীতিতে শ্রেণী,জাতপাত, সম্প্রদাযের অন্তর্দ্বন্দ্ব মাথাচাডা দেবেই। আজ তাব ভয়াবহ প্রমাণ দিকে দিকে। একদিকে গঠনমূলক কাজ অন্যদিকে গণ আন্দোলন—এই দুই দিক দিয়ে বিচ্ছিন্নতাবাদকে রুখতে চেযেছিলেন গান্ধীজী। প্রবণতাটাকে অস্বীকার কবেননি তিনি, বাস্তব শোষণ বা অত্যাচারকেও নয। অছিতত্ত্ব ও হবিজন আন্দোলন প্রভৃতির মাধ্যমে তাকে সীমাবদ্ধ রাখতে চেযেছিলেন। প্রাগাধিকাব দেননি—কাবণ তাতে সাম্রাজ্যবাদের সঙ্গে আসল লডাই দুর্বল হযে পডত। তাঁর আবেদন ছিল—দেশের সামগ্রিক স্বার্থে সব প্রতিদ্বন্দ্বী শ্রেণী বা জাতকে কিছু স্বার্থ বিসর্জন দিযে একটা মোটামুটি সমঝোতায় আসতেই হবে। ঔপনিবেশিক পরিস্থিতিতে এ নীতি পলাযনী মনোবৃত্তি প্রসূত নয, আদর্শবাদ প্রসূতও নয—কঠিন বাস্তববুদ্ধিপ্রসূত।

এ ভাবে দেখলে ১৯৪৭-এব ক্ষমতা হস্তান্তরকে শ্রান্ত নেতৃত্বের আত্মসমর্পণ মনে কবা চলে না। ভাবতীয সংগ্রামেব ধাবা এই পবিণতির দিকেই চলেছিল। গ্রামসচি (Gramsci) যাকে war of position বলেছেন—এটাই তার অন্তিম পর্ব। ব্রিটিশ শক্তি বুঝল যে তাবা

এই war of position-এ হেরে গেছে, পশ্চাদপসরণই শ্রেয়।

বামশক্তি যথেষ্ট জোরদার হয়নি, তাই সমাজতান্ত্রিক ভাবনা প্রতিষ্ঠা করতে পারেনি। কিন্তু তাদের দানকে উপেক্ষা করা চলে না। ১৯২০ ও ১৯৩০-এর দশকে, নেহরু, সুভাষ বসু ও জয়প্রকাশকে কেন্দ্র করে কংগ্রস এবং কংগ্রেসের বাইরে কম্যুনিস্টরা সে চেষ্টা করেছিলেন। বস্তুত ১৯২৮ থেকে ১৯৩৩-এর পাঁচ বছর বাদ দিলে কম্যুনিস্টরা কংগ্রেসের ছত্রছায়ায় কাজ করতেন। ১৯৪৫-এর শেষে তাঁরা কংগ্রেস ত্যাগ করেন। নেহরু, সুভাষ,জয়প্রকাশ, অনুশীলন, যুগান্তর, বি ভি প্রভৃতি বিপ্লবী দল, কম্যুনিস্ট—সবাইকার চেষ্টা ছিল কংগ্রেসী নীতিকে একটা বামপন্থী মাত্রা দান—তাকে ধীরে ধীরে সোশ্যালিজমের দিকে নিয়ে যাওয়া। দক্ষিণপন্থীদের প্রবল প্রতিকূলতা সত্ত্বেও তাঁরা গান্ধীকে মোটামুটি কেন্দ্রবিন্দুতে রাখতে পেরেছিলেন। গান্ধীর নিজস্ব অর্থনৈতিক পবিকল্পনা মার্ক্সবাদী না হলেও দক্ষিণপন্থী ছিল না। তাঁর রামরাজ্য সামন্ততান্ত্রিক অত্যাচার বা ধনতান্ত্রিক শোষণ প্রশ্রয় দিত না। তদুপরি পড়েছিল বামপন্থী চাপ—প্রধানত নেহরুর মাধ্যমে। বামপন্থী হিংসার প্রশ্রয় দিতে পারে এই আশঙ্কা ছিল বলে গান্ধী তাদের পথ পুরো মেনে নিতে পারেননি, ১৯৪৭-এর আগস্ট মাসেও জয়প্রকাশজীব সঙ্গে সাক্ষাৎকাবে তাব প্রমাণ পাওযা যায়। কিন্তু টাটা বিড়লাকেও তিনি আমল দেননি। লুই ফিসারের সঙ্গে তাঁর কথোপকথনে দেখিয়েছি ক্ষতিপূরণ ছাড়া জমিদারী উচ্ছেদেও তাঁর অনীহা আগেকাব মত প্রবল ছিল না।

১৯৪৭ পর্যন্ত কংগ্রেস কোন দল ছিল না, ছিল নানা দলেব প্ল্যাটফর্ম। ১৯০৭ সালে সুরাটের তিক্ত অভিজ্ঞতাব পব কোনো বড়ো ধরনের নরম ও চবমপন্থী বিভেদ দেখা দেযনি। কংগ্রেসকে বলা যেতে পাবে জাতীয়তাব মূলস্রোত। কিন্তু যে সব শাখানদী তার জলরাশিকে স্ফীততব ও প্রবলতব করেছিল, তাদেব ভুললে ইতিহাসেব অপলাপ হবে। বিপ্লবীদের কার্যকলাপ গান্ধীবাদী ও কম্যুনিস্ট উভয পক্ষ দ্বাবা নিন্দিত হলেও তাদেব বিশিষ্ট দান অনস্বীকার্য। সব বিপ্লবী নেতাই 'ঘরে বাইরে'র সন্দীপের মত লোভী, বা 'চাব অধ্যায়'-এর অতীনেব মত স্বধর্মচ্যুত কবি ছিলেন না। একেবাবে প্রথমপর্বের আবেগপ্রবণ আত্মদানের মোহ কাটিয়ে উঠে নবেন্দ্রনাথ ভট্টাচার্য, যতীন মুখার্জি, যাদুগোপাল মুখার্জি, বিপিনবিহাবী গাঙ্গুলী, সূর্য সেন, হেম ঘোষ, ভগৎ সিং ও ত্রৈলোক্য মহারাজবাএকটা নতুন সমাজ গড়ার কথা ভাবতে থাকেন। সুভাষচন্দ্র বসুকে এঁবা অনেকেই অকৃত্রিম ও অকুণ্ঠ সাহায্য করেছিলেন বলেই এত দ্রুত তিনি কংগ্রেসেব উচ্চতম নেতৃত্বে স্থান পেয়েছিলেন। ১৯৪২-এব আন্দোলনে এঁদেব অনেকেই সক্রিয় ভূমিকা নিযেছিলেন। গোযেন্দা দফতব এঁদেব কখনো ভোলেনি। কংগ্রেসের সঙ্গে এঁদের সম্পর্ক সব সময় মধুব ছিল না, গান্ধীর সঙ্গে চলত হিংসা-অহিংসাব দর্শন নিয়ে তুমুল বিতর্ক। কিন্তু গান্ধীব মনেও এঁদেব প্রতি স্নেহ ছিল। এঁদেব মৃত্যুঞ্জযী বীর্যকে কখনো তিনি অবজ্ঞা কবেননি বলে বাববাব এঁদেব বন্দীত্ব মোচনের জন্য সরকাবকে চাপ দিযেছেন। ওযার্ধা ও আন্দামানেব মানসিক দূরত্ব অনেক কিন্তু তাঁরা সহযোদ্ধা ছিলেন, সব সময় প্রতিদ্বন্দ্বী নয। এঁদেব অধিকাংশই স্বদেশী আন্দোলনেব আর্যামি অতিক্রম কবেছিলেন। কি গান্ধীবাদী, কি পববর্তী বিপ্লবী, কি সাম্যবাদী—কেউ গণসংগঠনকালে ধর্মেব বা জাতপাতেব দোহাই দেননি, এটা আমাদেব অভিশপ্ত বর্তমানে ভুললে চলবে না। গান্ধী ও কেন্দ্রীয় কংগ্রেসের প্রতি বাঙালীদেব একটা অভিমান ছিল, সেটা ভিত্তিহীনও নয়, তবু তাঁবা বাংলাকে কোনদিন ভাবতেব ওপব স্থান দেননি। সবচেয়ে বড়ো গান্ধী-বিরোধী বাঙালী সুভাষচন্দ্র, গান্ধীকে 'জাতিব জনক' আখ্যা দিয়েছিলেন, বাহিনীব নাম দিয়েছিলেন ইন্ডিয়ান ন্যাশানাল আর্মি, আর 'বন্দেমাতরম' বড়ো

বেশি বাঙালী সাংস্কৃতিক বৈশিষ্ট্য দ্যোতক বলে তিনি বেছে নেন 'জয় হিন্দ'। জাতীয় সংগ্রামে বিচ্ছিন্নতাবাদের স্থান ছিল না।

নারীমুক্তি, হরিজন উন্নয়ন, অস্পৃশ্যতা মোচন, আদিবাসী পরিসেবা—কংগ্রেস ছিল বিভিন্ন সামাজিক আন্দোলনের সঙ্গে জড়িত। এখানে চরমপন্থীদের ওপর জয় হয়েছিল নরমপন্থীর-তিলকের ওপর রানাডের। কংগ্রেসই "মূর্খ ভারতবাসী, দরিদ্র ভারতবাসী, চণ্ডাল ভারতবাসীর" প্রতি বিবেকানন্দের উদাত্ত আহ্বান বহন করেছিল, নারীকে নরকের দ্বার বা স্বর্গের দেবী না বলে তাকে সংগ্রামের সঙ্গী করে নিয়েছিল।

বামপন্থীরা অনেকে ভুলে যান হরিজন আন্দোলন শ্রেণীসংগ্রামেরই একটা পদ্ধতি। বস্তুত হরিজন কারা? হরিজনরা হচ্ছে আমাদের দেশের সবচেয়ে শোষিত ও নিপীড়িত শ্রেণী—subalternদের সর্বনিম্ন ধাপ। আমাদের দেশে মার্ক্স-কথিত প্রোলেতারিয়াতের সংখ্যা নগণ্য কিন্তু জনমজুর, ক্ষেতমজুর, প্রান্তিক চাষীদের সংখ্যা ঢের বেশি। আর এরাই নীচু জাতের লোক—গান্ধীর হরিজন। লেনিন বলেছিলেন, "Only the 'economists' of sad memory believed that worker's party slogans are advanced only for the workers These slogans are advanced for the whole working population, for the whole people." এদের সামাজিক মুক্তি (মন্দিরে প্রবেশ যার অন্যতম) আন্দোলনে রয়েছে অর্থনৈতিক আন্দোলনের প্রতিশ্রুতি। গান্ধীজি যদি এদের মর্ম কোথাও না স্পর্শ করতে পারতেন তবে হরিজনরা সবাই তফসিলী শ্রেণীর ফেডারেশনের অন্তর্ভুক্ত হয়ে যেত—জাতীয় সংগ্রাম থেকে লীগের মত দূরে সরে যেত। 'ম্যয় ভাঙ্গী হুঁ' এই কথার মধ্যে তারা একটা বিরাট আশার বাণী শুনেছিল। সে আশা পূর্ণ হয়নি। তা গান্ধীর দোষ নয়।

সংগ্রামের একটা স্তরে পুঁজিপতিদের মধ্যে যারা সাম্রাজ্যবিরোধী তাদের সাময়িক সাহায্য তিনি নিয়েছিলেন একথা সত্য, কিন্তু অনুচিত হয়নি। অন্তত চীনে মাও তা নিয়েছিলেন। তা ছাড়া এই সহযোগিতা নিয়ে কিছু প্রশ্ন উঠেছে। প্রথমত ভারতীয় বুর্জোয়ার প্রকৃতি নিয়ে বাদানুবাদ রয়েছে। বিপান চন্দ্ররা মনে করেন ভারতীয় ধনিকরা প্রগতিশীল ও সাম্রাজ্য-বিরোধী ছিলেন, মার্ক্সীয় ভাষায় 'national bourgeoisie' গান্ধীবাদী কংগ্রেসের সঙ্গে তার যোগ সদর্থক।[৫২৪] আর একদল মনে করেন এরা 'Compradore' বা ঔপনিবেশিক ধনতন্ত্রের সহযোগী নয়, তবে নানা সীমাবদ্ধতার জন্য এরা জাতীয় মুক্তি সংগ্রামের ওপর সীমিত hegemony প্রতিষ্ঠা করতে পেরেছিল। এরা গ্রামসচি থেকে 'নিষ্ক্রিয় বিপ্লব' (passive revolution)-এর ভাবনা ধার করেছেন। অর্থাৎ ভারতীয় মুক্তি সংগ্রামে কি জনগণ কি বুর্জোয়াশ্রেণী কেউই স্ব স্ব অন্তর্নিহিত দুর্বলতার জন্য সংগ্রামকে একটা স্থির, নির্দিষ্ট পথে নিয়ে যেতে পারেনি। বুর্জোয়ারা পারেনি নেওয়াতে ধনতন্ত্রের পথ, জনগণ পারেনি নেওয়াতে সমাজতন্ত্রের পথ।[৫২৫] ক্লদ মার্কোভিৎস এই মতে আপত্তি জানিয়ে বলছেন, ১৯৪৭ সালের পূর্বে ভারতে বুর্জোয়া দল বা নিদানের অস্তিত্ব থাকলেও ঠিক বুর্জোয়াশ্রেণী ছিল বলা চলে না। তাদের স্বার্থে আঘাত লাগলে অনেক ক্ষেত্রে তারা একযোগে কাজ করত, যেমন বামদলগুলির বিরুদ্ধে, কিন্তু কখনও তারা দূরপ্রসারী কোন সদর্থক লক্ষ্য নির্ধারণ করতে পারেনি।[৫২৬] আর একটা আপত্তি তিনি তুলেছেন—ইতালীর ইতিহাসের পরিপ্রেক্ষিতে গ্রামসচির ভাবনা গড়ে উঠেছিল, তা কতটা ভারতবর্ষের পরিপ্রেক্ষিতে প্রয়োগযোগ্য? ভারতের পশ্চিমী মনোভাবাপন্ন নেতারা অর্থনীতিকে কোনদিন স্বতন্ত্র ও স্বনির্ভর (autonomous) মনে করেননি। ভারতীয়

নেতারা রাজনীতিকে অর্থনীতির ওপর অগ্রাধিকার দিয়েছিলেন, স্বাধীন ভারতে কি ধরনের অর্থনৈতিক ব্যবস্থা চালু হবে তা নিয়ে অধিক মাথা কেউই ঘামাননি। বিদেশী শাসনের জগদ্দল নেমে গেলে ভারতীয় অর্থনীতি কোনও না কোন রূপে চাঙ্গা হয়ে উঠবে। একমাত্র নেহরু এ ধরনের চিন্তার শরিক ছিলেন না। আর গান্ধীর চিন্তা ছিল সব থেকে আলাদা।

॥ ১৮ ॥

ভারতীয় বুর্জোয়ারা এঁদের সঙ্গে সমঝোতা করে চলায় কোন অসুবিধা বোধ করেনি। বরং মার্কোভিৎসের ভাষায়—পরবর্তীকালে, **"They benefited by the political leaders' general ignorance of economic problems that allowed the capitalists to easily bend the emerging 'socialistic' structure to their own advantage."** কিন্তু তিনি এও স্বীকার করছেন, **"At the same time, however, they had to accept that power was a kind of superior entity situated beyond them and that ultimately imposed its choices on them."**

কংগ্রেস (ও অন্যান্য দল) যখন থেকে তাদের কাছে নির্বাচন বা অন্যান্য ব্যয় বাবদ চাঁদা আদায় করতে লাগল, তখন তাদের শক্তি ও প্রভাব অনেকটা বাড়ল। অনেক ক্ষেত্রে তাদেব ব্যবসা, বাণিজ্য, শিল্প সম্বন্ধে বিশেষ জ্ঞানও কাজে লাগাতে চাইল সরকার। বেইলিব ধারণা সরকাব ও বণিক ধনিক শ্রেণীর যে সম্পর্ক অষ্টাদশ শতকে লক্ষ্য করা যায় তা ঊনবিংশ ও বিংশ শতাব্দীতেও প্রবহমান লক্ষ্য কবা যায়। আমার ব্যক্তিগত ধারণা—বামপন্থী ঐতিহাসিকদের ধনিক-শ্রেণী বুর্জোয়া পার্টি মডেল (**paradigm**) ও বেইলিদের বণিক-শাসক শ্রেণীর মডেল—দুটোই আংশিক ভাবে গ্রহণযোগ্য। কংগ্রেসকে ঠিক শ্রেণীহীন সংগঠন বলা চলে না, আবার জোগলেকাব, নিম্বকার (১৯২৭)-এর মত **"of benefit only to an insignificant section of the people, the big capitalists and their allies, the intellectual and professional upper classes..."** বলা চলে না। ১৯৩১-এ কম্যুনিস্ট ইন্টারন্যাশানাল লিখছে—"কংগ্রেস জনসাধারণকে ধোঁকা দিচ্ছে, নিজেদের জাতীয়, শ্রেণীহীন (**national, non-class**) প্রতিষ্ঠান বলতে চাইছে, শ্রমিকদের জাতীয় বুর্জোয়াদের তাঁবেদার করতে চাইছে।" এ কথা সত্য নয়। আসলে বুঝতে হবে জনগণ কি ভাবে কংগ্রেসকে দেখছে। তারা প্রায় শেষ মুহূর্ত পর্যন্ত তাকে বন্ধু হিসেবেই দেখেছে। নেহরু আশা করেছিলেন ঘটনাচক্র ও জনসাধারণের বারংবার কংগ্রেস আন্দোলনে যোগদান তাকে একটা 'র‍্যাডিক্যাল ইডিওলজি' দেবে।

কৃষক আন্দোলনের সঙ্গে কংগ্রেসের সম্পর্ক নিয়ে নানা আলোচনা চলছে। ১৯২০-২২ ও ১৯৩০-৩২-এর আন্দোলনের পরও গুজরাটের এবং ইউ. পি.-র কোন কোন অঞ্চলের বাইরে কৃষক সমাজের সঙ্গে কংগ্রেসের যোগাযোগ ছিল সীমিত, কোথাও বেশি, কোথাও কম।[৫২৭] কিন্তু বছর দুই তিন পর গোয়েন্দা বিভাগই বলছে গান্ধীর গ্রাম (কুটীর) শিল্প ও হরিজন আন্দোলন অবস্থার অনেক উন্নতি করে ফেলেছে।[৫২৮] তবু জওহরলাল তাঁর লখনৌ ভাষণে সন্তুষ্টি দেখাননি এবং তৃণমূল থেকে কংগ্রেস আন্দোলন গড়ে তুলতে

জনগণের মধ্যে কংগ্রেসীদের কাজ করতে আহ্বান জানাচ্ছেন। কিন্তু বাধাটা শুধু কংগ্রেসী নেতাদের দিক থেকেই আসেনি। ডেভিড হার্ডিম্যান দেখিয়েছেন কৃষক নেতারাই অনেক ক্ষেত্রে আন্দোলনকে তৃণমূলে নামতে দেয়নি। রণজিৎ গুহ বলছেন, "the initiative which originated from the domain of subaltern politics were not, on their part, powerful enough to develop the nationalist movement into a fullfledged struggle for national liberation on their own."[৫২৯] সরকার, এমন কি উইলিংডনের মত জাঁদরেল বড়লাটও, কৃষক সম্প্রদায়কে খুশি রাখতে চাইছিলেন যাতে তারা কংগ্রেসের দলে চলে না যায়। ইউ. পি.-র লাট হ্যালেটের ৫ মে ১৯৩৬-এর নোট ও সপার্ষদ বড়লাটের 'Appreciation', ক্রেইক সব ছোটলাটদের পাঠিয়ে দেন। তাতে জেলা ম্যাজিস্ট্রেটদের প্রতি নির্দেশ ছিল বার বার জেলা ঘুরে চাষী প্রজাদের দুঃখ দুর্দশা অভিযোগের খবর নিতে এবং যা টাকা আছে তা উন্নয়নের জন্য ব্যয় করতে।[৫৩০] কংগ্রেস ও রাজের মধ্যে চাষী ও কৃষকদের আনুগত্য নিয়ে লড়াই জমে উঠেছিল ১৯৩৬-এর পর। কিন্তু কংগ্রেসের যে অংশ লড়াই দিচ্ছিল (কংগ্রেস সোশ্যালিস্ট পার্টি) তাদের সঙ্গে দক্ষিণপন্থীদের লড়াই তাকে দুর্বল করে।[৫৩১] মোটের ওপর কংগ্রেস যে গণসংযোগ আন্দোলন শুরু করে তার পেছনে নেহরু ও সমাজতন্ত্রীদের চাপ ছিল। এর সভাপতি ছিলেন জয়রামদাস দৌলতরাম, যিনি কংগ্রেসকে শ্রেণী সংগ্রামের ওপরে রাখতে চেয়েছিলেন, কিন্তু অন্যতম সভ্য ছিলেন জয়প্রকাশ নারায়ণ। এর কাজ খুব একটা হয়নি। কিন্তু ১৯৩৭-এর নির্বাচনে কৃষকরা দেখিয়ে দিয়েছিল তারা কার পক্ষে। কংগ্রেস গণ-বিক্ষোরণ চায়নি, চেয়েছিল গণ-সমর্থন। তা পেয়েছিল তারা। মরিস-জোনস্ লিখছেন[৫৩২], এই নির্বাচনের ফলাফল কংগ্রেসকে আশ্বস্ত করে যে তার গণ-বিপ্লব করার প্রয়োজন নেই—নির্বাচনী রাজনীতি জোরদার করলেই চলবে। তবে গান্ধীর অছিতত্ত্বে বিশ্বাস শিথিল হচ্ছিল সন্দেহ নেই। রাউন্ড টেবল কনফারেন্সেই তিনি বলেছিলেন, সবরকমের দৃঢ়মূল কিন্তু অসামাজিক স্বার্থ প্রয়োজনে অধিগ্রহণ করতে হবে। যদি সহজে না হয় অহিংস সত্যাগ্রহ করতে হবে জমিদারদের বিরুদ্ধে। ভারত ছাড়ো আন্দোলনের আগে লুই ফিসারকে তিনি বলেছিলেন, জমিদাররা নিজেরা যদি না সরে যায় তবে তাদের পালাতে হবে। একেবারে শেষে তাঁকে প্রশ্ন করা হয়,

"Is trusteeship then a substitute for the abolition of individual ownership? "No", said Gandhiji, "it is the means for the attainment of that goal. More, it anticipates the goal,"[৫৩৩]

১৯৪৫ সালের ইউ·পি. নির্বাচনে নেহরু বারংবার জমিদারী প্রথা বিলোপের প্রতিশ্রুতি দিচ্ছিলেন। তবে অনেক জমিদার তা ভোট পাবার জন্য ভুয়ো প্রতিশ্রুতি ভেবেছিল। নবাব স্যার মহম্মদ ইউসুফ, মুবাশির হুসেন কিদওয়াই, মহেশ্বর দয়াল শেঠ বার বার সাফাই গাইছিলেন যে জমিদারী আর সামন্ততান্ত্রিক নেই। অন্যরা অর্থ বা অন্য সাহায্য করে কংগ্রেসকে তুষ্ট রাখার চেষ্টায় রত ছিল। এদের নেতা ছিলেন রামনগরের রাজা রায় গোবিন্দচন্দ্র ও গুরু নারায়ণ।[৫৩৪]

কংগ্রেস প্রায় সকল স্বার্থ ও মতকে আপন জাতীয়তাবাদী ছত্রতলে আনতে সক্ষম হলেও মুসলিমদের ব্যাপারে ব্যর্থ হয়েছিল এবং হয়েছিল বলেই দেশ ভাগ অনিবার্য হয়ে উঠেছিল। ১৯০৯-এর 'স্বতন্ত্র ভোটদান প্রথা' অশ্বত্থের বীজের মত ভারতীয় ঐক্যের সৌধতলে গুপ্ত থেকে ধীরে ধীরে বেড়ে তাকে চৌচির করে দেয়। লক্ষ্ণৌ-এর কংগ্রেস-লীগ

চুক্তি ছিল হিন্দু ও মুসলিম এলিটদেব চুক্তি। তাছাড়া তাতে ইউ. পি.-র মুসলমানদের সুবিধে হলেও অন্য প্রদেশেব মুসলমানবা সবাই খুশি হয়নি। বিশেষত বাংলা ও পঞ্জাবের। গান্ধীজি স্বরাজ আন্দোলনেব সঙ্গে খিলাফৎ আন্দোলনকে যুক্ত করে সাময়িক ঐক্য সাধন কবলেও পবে তাব পশ্চাদপুচ্ছ তাডনে হিন্দু-মুসলিম বিরোধ বেড়েছিল বই কমেনি। ১৯২৩-২৭ কতবাব যে সাম্প্রদাযিক সংঘর্ষ বেধেছে তাব সীমা নেই। বার বাব সর্বদলীয় সম্মেলন কবেও তাব কিনাবা হয়নি। মতিলাল নেহরু রিপোর্টে সাম্প্রদায়িক সমস্যার যে সমাধান ছিল তা মুসলিমবা মেনে নেযনি। এখানে মাদ্রাজ কংগ্রেসে গৃহীত পঞ্জাব ও বাংলাব আইন পবিষদে মুসলিম সংখ্যাগবিষ্ঠের জন্য সংবক্ষণ নীতি পবিত্যাগ করা ঠিক হযনি। গান্ধীর এতে সায় ছিল না। কিন্তু মতিলাল, সাপ্রু, মালব্য প্রভৃতি হিন্দু নেতাদেব চাপেব কাছে নতি স্বীকার করেন। জিন্না বাধ্য হন সাফি, ফজল-ই-হোসেন প্রভৃতি লীগ নেতাদের সঙ্গে যোগ দিতে—কিন্তু তিনিও মন থেকে সমাধানটা মানতে পাবেননি। গান্ধী যদি রুখে দাঁড়াতেন কি হত বলা যায না। কিন্তু সাম্প্রদাযিক সমস্যাব সমাধানে হৃদযের পবিবর্তনেব ওপব বেশি জোব দিযে তিনি বাস্তব বুদ্ধিব পবিচয দেননি। গোল টেবিল বৈঠকে তিনি মুসলিমদেব দাবি মেটাবাব জন্য অনেক দূর যেতে চেযেছিলেন কিন্তু একদিকে জাতীয়তাবাদী মুসলিমদেব চাপ অন্য দিকে স্যামুযেল হোব প্রমুখ বক্ষণশীলদেব প্রলোভনেব মুখে মুসলিম হৃদয তিনি জয করতে পাবেননি। নেহরুব মতে জাতপাত ধর্ম ভাষা নির্বিশেযে সমস্ত ভাবতীযকে স্বাধীনতা সংগ্রামে সামিল কবতে পাবলে ওসব মধ্যযুগীয মৌলবাদেব গুরুত্ব কমে যাবে। গান্ধীজিব মত গভীব ভগবদ্বিশ্বাস তাঁব কোন দিন ছিল না, বরং পাশ্চাত্য বিজ্ঞান, দর্শন ও মার্ক্সবাদেব প্রভাবে যেটুকু মনেব গোপন কোণে লুকিয়ে ছিল তাও অবলুপ্ত হতে চলেছিল। বাজনীতিব সঙ্গে ধর্মকে জড়ালে বিষম আপদ দেখা দিতে পারে তার প্রমাণ ইউবোপেব ইতিহাসে পড়েছিলেন, ভারতেব ইতিহাসে দেখেছিলেন। তাই তাঁর দৃষ্টিভঙ্গি ছিল ধর্মনিবপেক্ষ। লীগ, মহাসভা প্রভৃতি প্রতিষ্ঠানকে তিনি সামন্ততন্ত্রেরই একটা বিভূতি বলে ভেবেছিলেন। তাঁব ১৯৩৬-এব সভাপতিব ভাষণে এই দৃষ্টিভঙ্গি দ্ব্যর্থহীন ভাষায প্রকাশ পেয়েছিল। সাম্প্রদায়িক দাবি, তাঁব মতে, জনগণ বা নিম্ন মধ্যবিত্ত শ্রেণী থেকে ওঠেনি। এসব নবাব, তালুকদাব, উচ্চবিত্ত শ্রেণীর স্বার্থ বক্ষার্থে অস্ত্রেব মত ব্যবহৃত হচ্ছে। হিন্দু ও মুসলিম সাম্প্রদায়িক নেতাবা আসলে বাজনীতিব দিক থেকে প্রতিক্রিয়াশীল, সাম্রাজ্যবাদেব সহযোগী। জিন্নাও যে এদের পছন্দ করতেন তা নয। কিন্তু গান্ধী নেতৃত্বের বিকল্প বচনাব জন্য তাঁর একটা শক্তিশালী মুসলিম প্রতিষ্ঠান প্রয়োজন হল। উভয়ের মধ্যে বাধা হযে দাঁড়াল দেশের সর্বত্র ছড়ানো জাতীয়তাবাদী মুসলিমরা। একদিকে জিন্না চাইলেন মুসলিমদেব একত্র করতে, অন্য দিকে নেহরু জাতীযতাবাদী মুসলিম সংখ্যা বাড়াতে চাইলেন, জনসংযোগ নীতি দ্বারা। ১৯৩৬-৩৭-এর নির্বাচন এতে ইন্ধন জোগাল। জিন্না বললেন, **"There is a third party in this country and this is Muslim India"**, তাদেব ব্যাপারে কংগ্রেস যেন কথা না বলে। নেহরু বললেন, **"Communialism raised to the n$^{th}$ power."**

ইউ পি., বিহার, বাংলা ও পঞ্জাব কংগ্রেসের গণসংযোগ আন্দোলন কিছু ফল দেখাল। তবে গ্রামাঞ্চলে নয়। শহরের বৃত্তিভোগী, উচ্চ শিক্ষিত, এবং প্রায়শ মার্ক্সবাদী, এক দল মুসলিম নেতা ছিলেন অগ্রণী। এঁদের মধ্যে ছাত্র, শিক্ষক, লেখক ও সাংবাদিক ছিলেন বেশি। প্রাক্তন খিলাফতী ও আনসারির মত প্রথম প্রজন্মের জাতীয়তাবাদীদের সঙ্গে পার্থক্য ছিল এদের। কে. এম. আশ্রফ, জেড. এ. আহ্‌মদ, ফরিদুল হক আনসারি, হায়াতুল্লা

আনসারি, আনসার হারবানি, হুসেন জহীব ও সাজ্জাদ জহীব, লেখক আজমি, খাজা আহ্‌মদ আব্বাস, আলি সর্দার জাফরির নাম কবতে হয়। এদেব সহযোগিতা কবে দেওবন্দেব উলেমার দল ও জমিযাৎ-উল-উলামা। জমিযাতেব সভাপতি হুসেন আহ্‌মদ মদ্‌নির নাম উল্লেখযোগ্য। 'মুতাহিদা কৌমিযাৎ আওব ইসলাম' গ্রন্থে ইনি ইকবালেব সঙ্গে বিতর্কে নামেন। দার-উল-উলুম (দেওবন্দ) ও মদনিব সঙ্গে তর্ক যুদ্ধে নামেন যাঁবা, তাঁদেব মধ্যে আক্রমণেব লক্ষ্য ছিল কংগ্রেসী ধর্মনিবপেক্ষতা ও ভাবতে গণতান্ত্রিক ব্যবস্থা। মাওদুদি বারবার এদেব মার্ক্সবাদী প্রবণতাকে কটাক্ষ করেন।[৫৩৫] জিন্না ও লীগ এই আন্দোলনকে মুসলিম সম্প্রদাযেব পক্ষে বিভেদকামী বলে আক্রমণ করেছিলেন। পীবপুব বিপোর্টে তার বহুল উল্লেখ বযেছে।[৫৩৬] স্বীকাব করতে হবে কংগ্রেসেব জনসংযোগ নীতিব ফলে অন্তত লক্ষাধিক মুসলিম কংগ্রেসের প্রাথমিক সদস্য হয়েছিল। সব চেযে বেশি হয় বিহাবে, পঞ্জাব ও তামিলনাড়ুতে ।ইউ·পি., বাংলা ও সীমান্তে তো হযই।[৫৩৭] তবু ১৯৩৮-এ আশ্রফ বলছেন, "no substantialeffort was made to come in direct contact with the Muslim masses in large numbers."[৫৩৮]

১৯৩৭ সালে হিন্দু-মুসলিম বা কংগ্রেস-লীগেব মতে ব্যবধান দুস্তব ছিল না। অথচ ঠিক দশ বছর পরে তাই ঘটল। মন্ত্রিত্ব নিযে জড়িয়ে পড়ে প্রাদেশিক কংগ্রেস নেতাবা এদিকে মন দেননি, আব কেন্দ্রীয় নেতাবা সাম্প্রদাযিকতাব চেযেও সুভাষচন্দ্রেব বিদ্রোহকে বেশি গুরুত্ব দিযেছিলেন। শুধু বাংলাব ক্ষেত্রে তিনটি ভুলেব উল্লেখ করছি। ১৯২৩ সালে চিত্তবঞ্জন যে হিন্দু-মুসলিম প্যাক্টেব ফলে একটা বড়ো সংখ্যক মুসলমানকে পক্ষে এনেছিলেন, কেন্দ্রীয় কংগ্রেস তা গ্রহণ কবেনি। দ্বিতীয়ত ১৯৩৭ সালে বাংলা কংগ্রেসকে ফজলল হকের সঙ্গে কোযালিশন গঠন কবতে না দেওয়ায় তিনি লীগে ভেড়েন। তৃতীয়ত সুবাবর্দি ও কিবণশঙ্কবের মিলনের আশাও অনেকাংশে কেন্দ্রীয় অনীহাব জন্য বিফল হয়েছিল। ইউ. পি.-ব টেনান্সি বিল নিযে হিন্দু ও মুসলিম ভূম্যাধিকাবীদেব সমঝোতা হয়। কিন্তু কংগ্রেস সরকাব কৃষকেব স্বার্থবক্ষা কবতে গিযে মুসলিম তালুকদাবদেব জিন্নার দলে ঠেলে দেন। এটা অবশ্য ভুল নয। এ ছাড়া ইউ. পি. কংগ্রেসেব কোন উপায ছিল না—এবং মুসলিম চাষী প্রজারা অখুশি হযনি। ১৯৪৩ সালেব এপ্রিলে জমিযৎ যে সর্বভারতীয় মুসলিম মজলিস আহ্বান কবে তা পাকিস্তান দাবিব প্রতিবাদ কবেছিল। সভাপতি, সিন্ধুর মুখ্যমন্ত্রী আল্লা বক্স, বলেন, "ধর্মেব ভিত্তিতে ভাবতীয মুসলিমদেব আলাদা জাতি মনে করা ইসলাম বিরোধী।" অনেকে জানেন না যে তিবিশেব দশকে আলিগড আব আগের মত বিচ্ছিন্নতাবাদী ছিল না। এই প্রসঙ্গে শেবওযানি, খলিকুজ্জমান, শোয়াইব কুরেসি ও এ. এম. খাজাব নাম উল্লেখযোগ্য।[৫৩৯] কিন্তু মন্ত্রিসভা গঠন নিয়ে খুশি না হযে খলিকুজ্জমান জিন্নাব দলে ভিড়লেন। ১৯৩৯-এব মধ্যে কংগ্রেসের মুসলিম গণসংযোগ অভিযানে ভাটা পড়ল। আসলে কথা হল বেশি, কাজ হল কম। ফলে মুসলিম ধনীবা হল ভীত, মুসলিম জনগণও পক্ষে এল না। যাঁবা দক্ষিণপন্থী এবং নেহরুর সমাজতন্ত্রী আবেদনে বিরক্ত হযেছিলেন তাঁবা মনে করলেন এটা নেহরুর ব্যক্তিগত প্রচাব অভিযান। এটা বাড়তে দিলে তাঁদের প্রভাব কমে যাবে। গোবিন্দবল্লভ পন্থও আপত্তি জানালেন। কি হবে গণসংযোগে, তিনি দুজন মুসলিম মন্ত্রী, তিনজন মুসলিম পার্লামেন্টাবী সেক্রেটাবী নিযেছেন যেখানে? স্বয়ং কৃপালনি ইউ. পি. কংগ্রেস কমিটিকে গণসংযোগ কমিটিগুলি ভেঙে দিতে নির্দেশ দিলেন। মোরারজি বললেন, গুজবাটে এ ধরনেব কাজ করার মত মুসলিম পাওযা যাচ্ছে না। কংগ্রেসের জাতীয় সংহতির বাণী মুসলিম জনসাধাবণেব কানে পৌঁছল না,

তাদের জমিজমা বেকারীর সমস্যাও কর্তৃপক্ষের কানে পৌঁছল না। পারস্পরিক দ্বন্দ্বই বাড়ল, ব্যবধান ক্রমে দুস্তর হল। বোম্বাই-এর ইউসুফ মেহেরালি কংগ্রেস কমিটির কাজে হতাশ হলেন, কলকাতার মুসলিম নেতারা বাংলা প্রাদেশিক কংগ্রেসের অনীহার কথা নেহরুকে জানালেন। ইউ. পি.-তে প্রাদেশিক ও জেলা কংগ্রেস কমিটিতে মুসলিমদের ঢুকতে দেওয়া হল না। শেষে বুন্দেলখণ্ড ও অমৃতসর উপ-নির্বাচনে দক্ষিণপন্থীরা বহু দিনের পুরাতন কংগ্রেসী শেরওয়ানি ও কিচলুকে হারিয়ে দিল। ১৯৩৮ সালে (১১-১৬ ডিসেম্বর) ওয়ার্কিং কমিটি প্রস্তাব নেয় যে হিন্দু মহাসভা ও মুসলিম লীগ সাম্প্রদায়িক প্রতিষ্ঠান বলে কংগ্রেস কমিটিসমূহের নির্বাচিত সদস্যরা মহাসভা ও লীগের কমিটিতে থাকতে পারবেন না। দুঃখের বিষয়, বাংলা কংগ্রেসের আশ্রফউদ্দিন চৌধুরীর প্রতিবাদ সত্ত্বেও কৃপালনি এমন ব্যাখ্যা দিলেন যাতে ঐ সব সাম্প্রদায়িক দলের প্রাথমিক সদস্য কংগ্রেসের কর্মকর্তা হতে পারে।[৫৪০] আশ্রফ বহু দুঃখ করে পরে বলেছিলেন, লীগ হঠাৎ এত বড হয়ে উঠল কাবণ কংগ্রেস মুসলিম-গণসংযোগ ছেড়ে মন্ত্রীত্ব নিয়ে মেতে উঠল।[৫৪১]

কিন্তু নীচের থেকে হিন্দু-মুসলিম সংহতির ভিত না গাঁথলে ওপরের সৌধ কি কবে গড়া হবে? কংগ্রেস ১৯১৬ সালে ভেবেছিল ওপরের তলার হিন্দু ও ওপরের তলার মুসলমানদের মধ্যে চুক্তি হলেই সাম্প্রদায়িক সমস্যার নিরসন হবে। সেটা ভুল হয়েছিল। গান্ধী খিলাফৎ আন্দোলন সমর্থন করে নীচু তলার মুসলিমদের সঙ্গে একটা যোগ স্থাপন করতে চেয়েছিলেন। তাও সফল হয়নি। বরং উলেমা, মৌলভিদের রাজনীতির পাদপ্রদীপের সামনে নিযে এসে তা পরবর্তী মৌলবাদকে জোরদার করে। চিত্তরঞ্জনের সমাধান নেওয়া হয়নি। ১৯৩৭ সাল থেকে হিন্দু-মুসলিম সম্প্রীতির যে চেষ্টা চলে তা ১৯১৬ সালের ভুলের পুনরাবৃত্তি। যেন শুধু জিন্নাকে পক্ষে আনতে পারলেই সমস্যার সমাধান হবে। ১৯৩৭ থেকে ১৯৪২, ১৯৪৪ থেকে ১৯৪৭ কত বার যে কংগ্রেস নেতারা জিন্নার সঙ্গে আলোচনায় বসেছেন তা গোনা যায় না। গান্ধী তো বটেই, নেহরু, সুভাষ, রাজেন্দ্র প্রসাদ যিনি যখন সভাপতি, তখনই একবার করে জিন্নার দ্বারস্থ হন। রাজাগোপালাচারি ও ভুলাভাই দেশাই ভাল করতে গিয়ে অনেক জটিলতাব ও ভুল বোঝাবুঝিব সৃষ্টি করেছিলেন। প্রত্যেকবার জিন্না দ্বিজাতিতত্ত্বের ওপর জোর দিযেছেন, কংগ্রেসকে দিয়ে মানিয়ে নিতে চেয়েছেন তা হিন্দু সংগঠন, এবং জিন্নাই সকল মুসলমানের মুখপাত্র। ১৯৪৪ সালে জিন্নার সঙ্গে আলোচনায় গান্ধী যেদিন শর্ত সাপেক্ষে মুসলিম অঞ্চলের আত্মনিয়ন্ত্রণেব অধিকার মেনে নিলেন সেদিন থেকে একটু একটু করে কংগ্রেস পাকিস্তানের দিকে এগোল। পাকিস্তানের পুরো ব্যাখ্যা না দিয়ে জিন্না দাবি বাড়িয়ে গেলেন। তাঁকে প্রচণ্ড সমর্থন জানালেন ওয়াভেল ও ব্রিটিশ রক্ষণশীল দল। ক্যাবিনেট মিশন গ্রুপিংকে আবশ্যিক ঘোষণা করে ও ক্যাবিনেট (৬ ডিসেম্বর ১৯৪৬) তা সমর্থন করে পরোক্ষ পাকিস্তান দাবি মেনে নিল। প্রথমাবধি গান্ধী আবশ্যিক গ্রুপিং-এর তীব্র প্রতিবাদ জানাচ্ছিলেন যেমন তিনি জানিয়েছিলেন ক্রিপস্ প্রস্তাবের provincial option-এ। ১৯৪৭ সালের মার্চে পঞ্জাব (এবং বাংলা) ভাগের কথা মেনে নিল ওয়ার্কিং কমিটি। মাউন্টব্যাটেনের সঙ্গে আলোচনায় গান্ধী ও গফফর খাঁ ছাড়া সবাই দেশভাগ মেনে নিলেন। তিনিও এ. আই. সি. সি.-তে কংগ্রেস সংহতির দোহাই দিয়ে ও দেশব্যাপী হিংসা দমনের স্বার্থে দেশভাগ মেনে নিতে বললেন।

এ হিংসার জন্য জিন্নাকে মূলত দায়ী করতেই হয়। মুসলিম সংখ্যাগরিষ্ঠ প্রদেশগুলি জিন্নাকে সমর্থন করছিল কারণ তারা কংগ্রেস কর্তৃত্বাধীন, শক্তিশালী কেন্দ্রের বিবোধী ছিল।

কংগ্রেসের আবশ্যিক গ্রুপিং বিরোধিতা ও নেহরুর কিছু উক্তি তাদের মনে ভয় জাগাল যে গণপরিষদ তাদের স্থানীয় কর্তৃত্বের অবসান ঘটাবে। লীগের উদীয়মান বণিক ও শিল্পপতিরা টাটা-বিড়লার আধিপত্য মানতে রাজি ছিল না। তাই জিন্নার ওপর চাপ পড়ল কিছুতেই অন্তর্বর্তী সরকারে parity-র দাবি থেকে এক চুলও সরা চলবে না। জিন্না চিরদিনই তুরুপের তাসটা খেলতে চেয়েছেন, শেষ সিদ্ধান্ত নিতে চেয়েছেন। তাঁর সে স্বাধীনতা ক্রমশ সীমিত হয়ে আসছিল। তবু তিনি যে প্রত্যক্ষ সংগ্রামের ডাক দিযেছিলেন তা নিঃশর্ত ছিল না। আয়েষা জালাল লীগ কাউন্সিলেব (২৯ জুলাই ১৯৪৬) প্রস্তাব বিশ্লেষণ করে দেখাতে চেষ্টা করেছেন যে "Direct action, the 'pistol' pointed at Congress in response to its threat to launch civil disobedience,was played as a metaphor not proposed as a fact." কিন্তু আগুন নিয়ে খেলছিলেন তিনি। ১৯৪৬-এর ১৫ আগস্ট জিন্নাকে নেহরু এত দূরও বলেছিলেন যে গণপবিষদে উভয পক্ষের সম্মতি ব্যতীত কোন মুখ্য সাম্প্রদাযিক প্রশ্ন তোলা হবে না, সব ফেডারেল কোর্টে পাঠানো হবে, এবং কংগ্রেস, প্রদেশের সম্মতি সাপেক্ষে, গ্রুপিং মানতে প্রস্তুত। এই দাক্ষিণ্যের হাত জিন্না গ্রহণ করলেন না। কারণ পাকিস্তান গঠনে ও তাব সর্বময় কর্তৃত্ব পেতে তিনি তখন বদ্ধপরিকর। ঠিক তার পরের দিন প্রত্যক্ষ সংগ্রাম শুরু হল কলকাতার হত্যালীলা দিয়ে। সেই হিংসা ক্রিয়া-প্রতিক্রিয়ার শৃঙ্খল ক্রমে সারা দেশে রক্তবীজেব মত ছড়িয়ে পড়ল। অতএব দায়িত্ব তাঁকে নিতে হবে। হিন্দু মহাসভা, আকালি প্রভৃতি সাম্প্রদায়িক প্রতিষ্ঠান প্রতিহিংসাব মাধ্যমে হিংসার অগ্নিতে ঘৃতাহুতি জোগাল। তাবাও দাযিত্ব এড়াতে পাবে না। কবিগুরুর কথায়,

ওবে ভাই, কার নিন্দা করো তুমি। মাথা কর নত।
এ আমার এ তোমার পাপ।

# টীকা

১। জওহরলাল নেহরু, ডিসকভারি অব ইণ্ডিয়া, পৃঃ উঃ, পৃঃ ৪৮৭
২। তদেব, পৃঃ ৪৭৫
৩। লিনলিথগোকে গান্ধী, ১৪ আগস্ট ১৯৪২, গান্ধীজিজ করেসপণ্ডেন্স উইথ দ্য গভর্মেন্ট, ১৯৪২-৪৪ (আহমেদাবাদ, ১৯৪৫), পৃঃ ১৫-৫৫
৪। ঐ, ৩১ ডিসেম্বর ১৯৪২, তদেব
৫। গান্ধীকে লিনলিথগো, ১৩ জানুযারি ১৯৪৩, তদেব
৬। লিনলিথগোকে গান্ধী, ১৯ জানুযারি ১৯৪৩, তদেব
৭। গান্ধীকে লিনলিথগো, ২৫ জানুয়ারি ১৯৪৩, তদেব
৮। লিনলিথগোকে গান্ধী, ২৯ জানুযারি ১৯৪৩, তদেব
৯। গান্ধীকে লিনলিথগো, ৫ ফেব্রুযারি ১৯৪৩ তদেব
১০। লিনলিথগোকে গান্ধী, ৭ ফেব্রুযারি ১৯৪৩ তদেব
১১। এমেরিকে লিনলিথগো, ১ অক্টোবর ১৯৪৩, ম্যানসারগ (সং), দ্য ট্রানসফার অব পাওয়ার, ৪ খণ্ড, পৃঃ ৩৪৯-৫০।
১২। Directive to the Viceroy Designate by P M & Minister of Defence, War Cabinet Papers তদেব, ডক্যুমেন্ট নং ১৭২
১৩। পেণ্ডেরেল মুন (সং), দ্য ভাইসরয়জ জার্নাল (লণ্ডন, ১৯৭৩), পৃঃ ১-২৬
১৪। ব্রডল্যাণ্ডসে রক্ষিত মাউন্টব্যাটেনের ব্যক্তিগত কাগজপত্র K 261
১৫। লিও এমেরির ডায়েরি, ৩১ মে ১৯৪৩
১৬। ফিলিপ জিগলার, মাউন্টব্যাটেন, দ্য অফিসিয়াল বায়োগ্রাফি (লণ্ডন, ১৯৮৫), পৃঃ ২১৫ ও পরবর্তী
১৭। এমেরিকে ওয়াভেল, ৮ জানুযারি ১৯৪৪, ম্যানসারগ (সং), ট্রানসফার অব পাওয়ার, ৪ খণ্ড, ডক্যুমেন্ট ৩১০। রাজাগোপালাচারি, ভুলাভাই দেশাই, সাপ্রু ও জয়াকর প্রমুখ ৩৫ জন নামকরা ভারতীয় নেতা গান্ধীমুক্তি সমর্থনে এক বিবৃতি দেন ৯ মার্চ, ১৯৪৩। কৃষ্ণমাচারি, যোশী, আহমদ কাজমি প্রভৃতি আইনপরিষদের সদস্য মাঝে মাঝেই বন্দীমুক্তির প্রস্তাব তুলেছিলেন। শেষ প্রস্তাব তোলেন নবলরাই ৮ ফেব্রুযারি ১৯৪৪। কৃষ্ণমাচারি সমর্থনে বলেন, "Don't keep these men in prison in the name of war effort, because your war effort means nothing really You are not fighting the war properly and we have a right to ask that you cannot go on keeping these people in prison indefinitely You have to release them " পরের দিন আহমদ কাজমি ভারত প্রতিরক্ষা আইন বিষয়ে এক মুলতুবি প্রস্তাব তোলেন। তাঁর মতে এর দ্বারা আদালতের অধিকার খর্ব করা হচ্ছে। জাফর আলি খাঁ, এমনকি লিয়াকৎ আলি খাঁ, সমর্থন করলে কাজমির প্রস্তাব ৪৩—৪২ ভোটে গৃহীত হয়। বহুদিন পরে সরকার হেরে গেলে ওয়াভেল বুঝতে পারেন হাওয়া কোনদিকে বইছে। লেজিসলেটিভ অ্যাসেম্বলি ডিবেটস্, ১ খণ্ড, ১৯৪৪, পৃঃ ১০৮-১০, ১১৫-১৮, ১৭৯।
১৮। গভর্মেন্ট অব ইণ্ডিয়া হোম টু সেক্রেটারী অব স্টেট, ১৯ ফেব্রুযারি, ১৯৪৪, ম্যানসারগ (সং), দ্য ট্রানসফার অব পাওয়ার, ৪ খণ্ড, ডক্যুমেন্ট নং ৩৯২।
১৯। এমেরিকে ওয়াভেল, ১৬ এপ্রিল ১৯৪৪, তদেব, পৃঃ ৮৮৩-৯৩
২০। যুদ্ধের বর্ণনা নেওয়া হল লেঃ কর্নেল ই. বাওয়ার (Bauer) লিখিত The History of World War II মোনাকোতে প্রকাশিত (১৯৬৬) ইতিহাসের ১৯৮৪ সংস্করণ থেকে। লেখক এ ডি বাওয়ার একজন সুইস ঐতিহাসিক। তিনি সুইস বাহিনীর একজন অধিনায়ক ছাড়াও ন্যু চ্যাটেল বিশ্ববিদ্যালয়ের ইতিহাসের অধ্যাপক ছিলেন। শেষতম সংস্করণ মার্কিন ও ব্রিটিশ বিশেষজ্ঞরা পরিবর্ধিত করেছেন নূতন তথ্যের আলোকে। দ্বিতীয় মহাযুদ্ধের এমন ভালো ও অপক্ষপাতী ইতিহাস আমি দেখিনি। তবে ফিল্ড মার্শাল স্যর উইলিয়াম স্লিমের Defeat into Victory আজও অবশ্য-পাঠ্য।
২১। তোসিকাজু কাসে, এক্লিপ্স অব দ্য রাইজিং সান, পৃঃ ৯২
২২। ওয়াভেলকে গান্ধী, ১৭ জুন, ১৯৪৪, মহাত্মা গান্ধী করেসপণ্ডেন্স উইথ দ্য গভর্মেন্ট ১৯৪৪-৪৭ (নবজীবন, ১৯৫৯), পৃঃ ৩। এই পত্রাবলী ও ১৯৪২-৪৪ সালে জেল থেকে লিখিত পত্রাবলী সংকলন করেছিলেন গান্ধীর ব্যক্তিগত সচিব প্যারেলাল।
২৩। ঐ, ২৭ জুলাই, ১৯৪৪, তদেব, পৃঃ ৬
২৪। গান্ধীকে ওয়াভেল, ১৫ আগস্ট ১৯৪৪, তদেব, পৃঃ ৮। ওয়াভেল যে খসড়া করেছিলেন তা অনেক নরম। মুন, দ্য ভাইসরয়জ জার্নাল, পৃঃ ৮৪-৮৫। ক্যাবিনেট তা কাটছাট করে অনেক কড়া করে দেয়।
২৫। প্যারেলাল, মহাত্মা গান্ধী দ্য লাস্ট ফেজ, ১ খণ্ড, পৃঃ ৩৫
২৬। গান্ধী-সাপ্রুর পত্রালাপ, গান্ধী স্মারক নিধি ৭৫৭০। এ বিষয়ে আর. জে. মুরের ব্যাখ্যা বিভ্রান্তিকর। মুর, এসকেপ ফ্রম এম্পায়ার, পৃঃ ৫৬
২৭। মুন, দ্য ভাইসরয়জ জার্নাল, পৃঃ, ৩০ সেপ্টেম্বর ১৯৪৪, পৃঃ ৯১

